সন্নিধ্যভাবাদিতি দূষয়তি—নাপ্রকরণাদিতি। উদ্গীথস্তর্হি ক বিধীয়তে? ন খলবিহিতমঙ্গং ভবতি, তত্রাহ—উদ্গীথস্ত চেতি। অন্তত্রেতি কর্ম্মকাণ্ডোক্তিঃ। অথোদ্গায়েত্যুদ্গীথবিধিরপীহ প্রতীয়তে, তৎকথং সন্নিধিরপোহ্যতে, তত্রাহ—বিস্তেতি। উদ্গীথবিধিরিহ প্রতীয়মানঃ প্রাণস্যোদ্গাতৃদৃষ্ট্যা উপাসনবিধিঃ, অন্যথা প্রকরণবিরোধাদিত্যর্থঃ।

জপবিধিশেষত্বমুদ্গীথবিধিশেষত্বং বা জ্ঞানস্য নাস্তীত্যুক্তম্; ইদানীং জপবিধিশেষত্বাভাবে যুক্ত্যন্তরমাহ—অভ্যারোহেতি। অনিত্যত্বং সাধয়তি—এবমিতি। প্রাণবিজ্ঞানবতা অনুষ্ঠেয়ো জপো ন তদ্বিজ্ঞানাৎ প্রাগস্তি, তেনাসৌ পশ্চাদ্ভাবী প্রাগেব সিদ্ধং বিজ্ঞানং প্রযোজয়তীত্যর্থঃ। তস্যাপি প্রাচীনত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—বিজ্ঞানস্য চেতি। "য এবং বিদ্বান্ পৌর্ণমাসীং যজতে" ইতিবৎ য এবং বেদেতি বিজ্ঞানং শ্রুতম্। ন হি প্রযাজাদি পৌর্ণমাসীপ্রযোজকম্। তস্যা এব তৎপ্রযোজকত্বাৎ। তথা প্রাণবিৎপ্রযোজ্যো জপো ন বিজ্ঞানপ্রযোজকঃ। তস্য স্বপ্রযোজকত্বেন প্রাগেব সিদ্ধেরাবশ্যকত্বাদিত্যর্থঃ। ফলবত্ত্বাচ্চ প্রাণবিজ্ঞানং স্বতন্ত্রং বিধিৎসিতমিত্যাহ—তস্যেতি। প্রাণোপাস্তেরবিবক্ষিতত্বে হেত্বন্তরমাহ—প্রাণস্যেতি। 'যদ্ধি স্তূয়তে তদ্বিধীয়তে' ইতি ন্যায়মাশ্রিত্যোক্তমেব প্রপঞ্চয়তি—ন হীতি। ইতশ্চ প্রাণোপাস্তিরত্র বিধিৎসিতেত্যাহ—মৃত্যুমিতি। ফলবচনং প্রাণস্যানুপাস্যত্বে নোপপদ্যত ইতি সম্বন্ধঃ। উক্তমেব ব্যনক্তি—প্রাণেতি। মৃত্যুমোক্ষণানন্তরং বাগাদীনাং যদগ্ন্যাদিত্বং ফলং, তদধ্যাত্মপরিচ্ছেদং হিত্বা উপাসিতুরাধিদৈবিক-প্রাণস্বরূপাপত্তেঃ উপপদ্যতে। তস্মাৎ বিধিৎসিতৈবাত্র প্রাণোপাস্তিরিত্যর্থঃ। ৪।

উক্তন্যায়েন প্রাণোপাস্তিমুপেত্য প্রাণদেবতাং শুদ্ধ্যাদিগুণবতীমাক্ষিপতি—ভবত্বিতি। যথা প্রাণস্যোপাস্তিঃ শাস্ত্রদৃষ্টত্বাদিষ্টা, তথা অস্য গুণসম্বন্ধঃ শ্রুতত্বাদেষ্টব্যঃ, উপাস্তাবুপাস্যে চ গুণবতি প্রাণে প্রামাণিকপ্রাপ্তেরবিশেষাদিতি সিদ্ধান্তী ব্রূতে—নন্বিতি। প্রাণস্য উপাস্যত্বে বিশুদ্ধ্যাদিগুণবাদস্য স্তুত্যর্থত্বেনার্থবাদত্বসম্ভবাৎ ন যথোক্তা দেবতা স্যাদিতি পূর্ব্ববাদ্যাহ—ন স্যাদিতি। বিশুদ্ধ্যাদিগুণবাদস্যার্থবাদত্বেহপি নাভূতার্থবাদত্বমিতি পরিহরতি—নেতি। বিশুদ্ধ্যাদিগুণবিশিষ্টপ্রাণদৃষ্টেরত্র ফলপ্রাপ্তিঃ শ্রুতা, ন সা জ্ঞানস্য মিথ্যার্থত্বে যুক্তা, সম্যগ্জ্ঞানাদেব পুমর্থাপ্তেঃ সম্ভবাৎ; অতঃ স্তুতিরপি যথার্থৈব ইত্যর্থঃ। লোকদৃষ্টান্তং ব্যাচষ্টে—যো হীতি। ইহেতি বেদাধ্যায়াষ্টা(?)স্তিকোক্তিঃ।

নন্থ বিশুদ্ধ্যাদিগুণবতীং দেবতাং বদন্তি বাক্যানি উপাসনাবিধ্যর্থত্বাৎ ন স্বার্থে প্রামাণ্যং প্রতিপদ্যন্তে, তত্রাহ—ন চেতি। অন্যপরাণামপি বাক্যানাং মানান্তরসম্বাদবিসংবাদয়োরসতোঃ স্বার্থে প্রামাণ্যমনুভবানুসারিভিরেষ্টব্যমিত্যর্থঃ। নন্থ প্রাণস্য বিশুদ্ধ্যাদিবাদো ন স্বার্থে মানম্, অন্যপরত্বাৎ, আদিত্য-যূপাদিবাক্যবৎ, অত আহ—ন চেতি। আদিত্য-যূপাদিবাক্যার্থজ্ঞানস্য প্রত্যক্ষাদিনা অপবাদবৎ বিশুদ্ধ্যাদিগুণবিজ্ঞানস্য নাপবাদঃ শ্রুতঃ, তস্মাৎ বিশুদ্ধ্যাদিবাদস্য স্বার্থে মানত্বমপ্রত্যূহমিত্যর্থঃ। বিশুদ্ধ্যাদিগুণকপ্রাণবিজ্ঞানাৎ ফলশ্রবণাৎ তদ্বাদস্য যথার্থত্বমেবেত্যুপসংহরতি—তত ইতি। লোকবৎ বেদেহপি সম্যগ্জ্ঞানাৎ ইষ্টপ্রাপ্তিরনিষ্টপরিহারশ্চ ইত্যন্বয়মুখেনোক্তমর্থং ব্যতিরেকমুখেনাপি সমর্থয়তে—বিপর্য্যয়ে চেত্যাদিনা।

শাস্ত্রস্য অনার্থার্থত্বমিষ্টমিতি শঙ্কাং নিরাচষ্টে—ন চেতি। অপৌরুষেয়স্যাসত্তাবিগুসম্ব-

মোক্ষস্য অশেষপুরুষার্থহেতোঃ শাস্ত্রস্য অনর্থার্থত্বমেষ্টুমশক্যমিত্যর্থঃ। শাস্ত্রস্য যথাভূতার্থত্বং নিগময়তি—তস্মাদিতি। উপাসনার্থং জ্ঞানার্থং চেতি শেষঃ। ৫।

শাস্ত্রাৎ যথার্থপ্রতিপত্তেঃ শ্রেয়ঃপ্রাপ্তিরিত্যত্র ব্যভিচারং চোদয়তি—নামাদাবিতি। তদেব স্ফুটয়তি—স্ফুটমিতি। অব্রহ্মণি ব্রহ্মদৃষ্টিরতস্মিংস্তদ্বুদ্ধিত্বাৎ মিথ্যা ধীঃ, সা চ যাবন্নাম্নো গতমিত্যাদিশ্রুত্যা ফলবতী, ততঃ শাস্ত্রাৎ যথার্থপ্রতিপত্তেরেব ফলমিত্যযুক্তমিত্যর্থঃ। ভেদাগ্রহপূর্ব্বকোঽন্যস্য অন্যাত্মতাবভাসো মিথ্যাজ্ঞানম্, অত্র তু ভেদে ভাসমানে অন্যত্রান্যদৃষ্টিঃ বিধীয়তে। যথা বিষ্ণোর্ভেদে প্রতিমায়াং গৃহ্যমাণে তত্র বিষ্ণুদৃষ্টিঃ ক্রিয়তে, তন্নেদং মিথ্যাজ্ঞানমিত্যাহ—নেতি। নঞর্থং স্পষ্টয়তি—নামাদাবিতি। প্রশ্নপূর্ব্বকং হেতুং ব্যাচষ্টে—কস্মাদিতি। প্রতিমায়াং বিষ্ণুদৃষ্টিং প্রত্যালম্বনত্বমেব ন বিষ্ণুতাদাত্ম্যং, নামাদেস্তু ব্রহ্মতাদাত্ম্যং শ্রুতমিতি বৈষম্যমাশঙ্ক্যাহ—আলম্বনত্বেনেতি। উক্তমর্থং বৈধর্ম্ম্যদৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথেতি। ৬।

কর্ম্মমীমাংসকো ব্রহ্মবিদ্বেষং প্রকটয়ন্ প্রত্যবতিষ্ঠতে—ব্রহ্মেতি। কেবলা তদ্দৃষ্টিরেব নাম্নি চোদ্যতে, চোদনাবশাচ্চ ফলং সেৎস্যতি, ব্রহ্ম তু নাস্তি, মানাভাবাদিত্যর্থঃ। অথ যথা দেবানাং প্রতিমাদিষু উপাস্যমানানামন্যত্র সত্ত্বং, যথা চ বস্বাদ্যাত্মনাং পিতৄণাং ব্রাহ্মণাদিদেহে তর্প্যমাণানাম্ অন্যত্র সত্ত্বং, তথা ব্রহ্মণোঽপি নামাদাবুপাস্যত্বাৎ অন্যত্র সত্ত্বং ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—এতেনেতি। নামাদৌ ব্রহ্মদর্শনেনেতি যাবৎ। দৃষ্টান্তাসিদ্ধের্ন ক্বাপি ব্রহ্মাস্তীতি ভাবঃ। সত্যজ্ঞানাদিলক্ষণং ব্রহ্ম নাস্তি ইত্যযুক্তম্, 'সদেব সোম্যেদম্' ইত্যাদিশ্রুতেরিত্যাহ—নেতি। কিঞ্চ, ব্রহ্মদৃষ্টিঃ সত্যার্থা, শাস্ত্রীয়দৃষ্টিত্বাৎ, 'ইয়মেব ঋক্, অগ্নিঃ সাম' ইতি দৃষ্টিবদিত্যাহ—ঋগাদিষ্বিতি। তদেব স্পষ্টয়তি—বিদ্যমানেতি। তাভির্দৃষ্টিভিঃ সামান্যং দৃষ্টিত্বং, তস্মাদিতি যাবৎ। যৎ তু দৃষ্টান্তাসিদ্ধিরিতি, তত্রাহ—এতেনেতি। ব্রহ্মদৃষ্টেঃ সত্যার্থত্ববচনেনেতি যাবৎ। ব্রহ্মাস্তিত্বে হেত্বন্তরমাহ—মুখ্যাপেক্ষত্বাদিতি। উক্তমেব বিবৃণোতি—পঞ্চেতি। পঞ্চাগ্নয়ো দ্যুপর্জ্জন্যপৃথিবীপুরুষযোষিতঃ। আদিপদং বাগ্ধেন্বাদিগ্রহার্থম্। ৭।

নমু বেদান্তবেদ্যং ব্রহ্ম ইষ্যতে, ন চ তেভ্যঃ তদ্ধীঃ সিধ্যতি, তেষাং বিধিবৈধুর্য্যেণ অপ্রামাণ্যাৎ. তৎ কুতো ব্রহ্মসিদ্ধিরত আহ—ক্রিয়ার্থৈশ্চেতি। বিমতং স্বার্থে প্রমাণম্ অজ্ঞাতজ্ঞাপকত্বাৎ সম্মতবৎ। অতো বেদান্তশাস্ত্রাদেব ব্রহ্মসিদ্ধিরিত্যর্থঃ। সিদ্ধসাধ্যার্থভেদেন বৈষম্যাৎ অবিশিষ্টত্বম্ অসিদ্ধম্, ইত্যাশঙ্ক্যোক্তং বিবৃণোতি—যথা চেতি। বিশিষ্টত্বং স্বরূপোপকারিত্বং ফলোপকারিত্বং চ. পক্ষমোক্তং প্রকারং পরাত্রষ্টুমেবম্ ইত্যাদিষ্টম্। অলৌকিকত্বং সাধয়তি—প্রত্যক্ষাদীতি। কিঞ্চ, বেদান্তানামপ্রামাণ্যং বুদ্ধ্যনুৎপত্তের্ব্বা সংশয়াদ্যুৎপত্তের্ব্বা? নাদ্য ইত্যাহ—ন চেতি। ন দ্বিতীয় ইত্যাহ—ন চানিশ্চিতেতি। কোটিদ্বয়াস্পর্শিত্বাদবাধাচ্চেত্যর্থঃ। ৮।

ক্রিয়ার্থৈর্ব্বাক্যৈঃ সিদ্ধার্থানাং বাক্যানাং সাধর্ম্ম্যমুক্তমাক্ষিপতি—অনুষ্ঠেয়েতি। সাধর্ম্ম্যস্যাযুক্তত্বমেব ব্যনক্তি—ক্রিয়ার্থৈরিতি। বাক্যোত্থবুদ্ধের্যথার্থত্বাৎ বিধ্যভাবেঽপি বাক্যপ্রামাণ্যম্ অজ্ঞাতজ্ঞাপকত্বেন অবিরুদ্ধমিতি পরিহরতি—ন জ্ঞানস্যেতি। অনুষ্ঠেয়নিষ্ঠত্বমন্তরেণ কুতো বস্তুনি প্রয়োগপ্রত্যয়য়োঃ তথার্থত্বমিত্যাশঙ্ক্য তয়োর্বিষয়-তথার্থত্বং তদপেক্ষাপ্রামাণ্যার্থত্বং বেতি বিকল্প্যাদ্যং দূষয়তি—ন হীতি। তদ্ভূতবিষয়স্য কর্ত্তব্যার্থস্য তথার্থত্বং ন কর্ত্তব্যতাপেক্ষং, কিন্তু মানগম্যত্বাৎ; অন্যথা বিপ্রলম্ভকবিধিবাক্যেঽপি তথাত্বাপত্তেরিত্যর্থঃ। দ্বিতীয়ং প্রত্যাহ—ন

চেতি। বুদ্ধিগ্রহণং প্রয়োগোপলক্ষণার্থম্। কর্তব্যতার্থবিষয়প্রয়োগাদেঃ নানুষ্ঠেয়বিষয়ত্বাৎ মানত্বং, কিন্তু প্রমাকরণত্বাৎ তজ্জন্যত্বাচ্চ ; অন্যথা উক্তাতিপ্রসক্তিতাদবস্থ্যাৎ, অতোঽনুষ্ঠেয়নিষ্ঠত্বং মানত্বে অনুপযুক্তমিত্যর্থঃ।

কুতস্তর্হি কার্য্যাকার্য্যধিয়ৌ? ইত্যাশঙ্ক্যাহ—বেদেতি। বৈদিকস্যার্থস্য অবাধেন তথার্থত্বে সিদ্ধে সমীহিতসাধনত্ববিশিষ্টং চেৎ বস্তু, তদা কর্তব্যমিতি ধিয়া অনুতিষ্ঠতি। তচ্চেৎ অনিষ্টসাধনত্ববিশিষ্টং, তদা ন কার্য্যমিতি ধিয়া নানুতিষ্ঠতি। অতো মানাৎ তস্যানুষ্ঠানানমুষ্ঠানহেতু কার্য্যাকার্য্যধিয়ৌ ইত্যর্থঃ। তথাপি ব্রহ্মণো বাক্যার্থত্বং পদার্থত্বং বা? নাদ্য ইত্যাহ—অননুষ্ঠেয়ত্ব ইতি। তস্য অকার্য্যত্বেঽপি বাক্যার্থত্বং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। উত্তরত্রাসতীতি চ্ছেদঃ। ৯।

দ্বিতীয়ং দূষয়তি—পদার্থত্বে চেতি। ব্রহ্মণঃ শাস্ত্রার্থত্বমেতৎ—ইত্যুচ্যতে। কার্য্যাস্পৃষ্টে অর্থে বাক্যপ্রামাণ্যং দৃষ্টান্তেন সাধয়তি—নেত্যাদিনা। শুক্লকৃষ্ণলোহিতমিশ্রলক্ষণং বর্ণচতুষ্টয়ং, তদ্বিশিষ্টো মেরুরস্ত্যাদিপ্রয়োগে মের্ব্বাদৌ অকার্য্যেঽপি সম্যগ্‌ধীদর্শনাৎ তত্ত্বমসিবাক্যাদপি কার্য্যাস্পৃষ্টে ব্রহ্মণি সম্যগ্‌জ্ঞানসিদ্ধিরিত্যর্থঃ। দৃষ্টান্তেঽপি কার্য্যধীরেব বাক্যাৎ উদেতীত্যাশঙ্ক্যাহ—ন চেতি। ননু তত্র ক্রিয়াপদাধীনা পদসংহতির্যুক্তা, বেদান্তেষু পুনস্তদভাবাৎ পদসংহত্যযোগাৎ কুতো বাক্যপ্রমাণকত্বং ব্রহ্মণঃ সম্ভবতি? তত্রাহ—তথেতি।

বিমতমফলং সিদ্ধার্থজ্ঞানত্বাৎ সম্মতবৎ, ইত্যনুমানাত্তত্ত্বমাদেঃ সিদ্ধার্থস্যাযুক্তং মানত্বম্, ইতি শঙ্কতে—মের্বাদীতি। শ্রুতিবিরোধেন অনুমানং ধুনীতে—নেত্যাদিনা। বিদ্বদনুভববিরোধাচ্চ নৈবমিত্যাহ—সংসারেতি। ফলশ্রুতেরর্থবাদত্বেন অমানত্বাৎ অনুমানাবাধকতা, ইত্যাশঙ্ক্যাহ—অনন্যেতি। পর্ণময়ীত্বাধিকরণন্যায়েন জুহ্বাং ফলশ্রুতেরর্থবাদত্বং যুক্তম্। ব্রহ্মধিয়ঃ অন্যশেষত্বপ্রাপকাভাবাৎ তৎফলশ্রুতেরর্থবাদত্বাসিদ্ধিরিতি, অন্যথা শারীরকানারম্ভঃ স্যাদিত্যর্থঃ। ১০।

শ্রুত্যনুভবাভ্যাং বাক্যোত্থজ্ঞানস্য ফলবত্ত্বদৃষ্টের্যুক্তা কার্য্যাস্পৃষ্টে অর্থে তত্ত্বমস্যাদের্মানতা ইত্যুক্তং, সম্প্রতি শাস্ত্রস্য কার্য্যপরত্বানিয়মে হেত্বন্তরমাহ—প্রতিষিদ্ধেতি। যদ্যপি কলঞ্জভক্ষণাদেরধঃপাতস্য চ সম্বন্ধঃ 'ন কলঞ্জং ভক্ষয়েৎ' ইত্যাদিবাক্যাৎ প্রতীয়তে, তথাপি তস্যানুষ্ঠেয়ত্বাৎ বাক্যস্যানুষ্ঠেয়নিষ্ঠত্বসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। সম্বন্ধস্য অভাবার্থত্বাৎ নানুষ্ঠেয়তা ইত্যর্থঃ। অভক্ষণাদি কার্য্যমিতি বিধিপরত্বমেব নিষেধবাক্যস্য কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। তস্যাপি কার্য্যার্থত্বে বিধিনিষেধভেদভঙ্গাৎ নঞশ্চ ধনপ্রত্যভাববোধনে মুখ্যস্যার্থান্তরে বৃত্তৌ লক্ষণাপাতান্নিষিদ্ধবিষয়ে রাগাদিনা প্রবৃত্তক্রিয়াবতো নিষেধশাস্ত্রার্থধীসংস্কৃতস্য নিষেধশ্রুতেরকরণাৎ প্রসক্তক্রিয়ানিবৃত্ত্যুপলক্ষিতাৎ ঔদাসীন্যাৎ অন্যদনুষ্ঠেয়ং ন প্রতিভাতীত্যর্থঃ। ভাববিষয়ং কর্তব্যত্বং বিধীনামর্থোঽভাববিষয়ং তু নিষেধানামিতি বিশেষমাশঙ্ক্যাহ—অকর্তব্যতেতি। অভাবস্য ভাবার্থত্বাভাবাৎ কর্তব্যতাবিষয়ত্বাসিদ্ধিরিতি হি শব্দার্থঃ।

প্রতিষেধজ্ঞানবতোঽপি কলঞ্জভক্ষণাদিজ্ঞানদর্শনাৎ তন্নিবৃত্তের্নিয়োগাধীনত্বাৎ তন্নিষ্ঠমেব বাক্যমেষ্টব্যমিতি চেৎ, ন, ইত্যাহ—ক্ষুধার্ত্তস্যেতি। বিষলিপ্তবাণহতস্য পশোর্মাংসং কলঞ্জং, ব্রহ্মবধাদভিশাপযুক্তস্য চান্নপানাদি, তস্মিন্নভক্ষ্যে অভোজ্যে চ প্রাপ্তে যদ্ভ্রমজ্ঞানং ক্ষুৎকামস্যোৎপন্নং, তন্নিষেধধীসংস্কৃতস্য তদ্বাধ্যমিত্যত্র লৌকিকদৃষ্টান্তমাহ—মৃগতৃষ্ণিকায়ামিতি।

তথাপি প্রবৃত্ত্যভাবসিদ্ধয়ে বিধিরর্থ্যতামিতি চেৎ ; ন ; ইত্যাহ—তস্মিন্নিতি। তদভাবঃ প্রবৃত্ত্যভাবো ন বিধিজন্যপ্রযত্নসাধ্যো নিমিত্তাভাবেনৈব সিদ্ধেরিত্যর্থঃ। দৃষ্টান্তমুপসংহরতি—তস্মাদিতি। দার্ষ্টান্তিকমাহ—তথেতি। ন কেবলং তত্ত্বমস্যাদিবাক্যানাং সিদ্ধবস্তুমাত্রপর্য্যবসানতা, কিন্তু সর্ব্বকর্ম্মনিবর্ত্তকত্বমপি সিধ্যতীত্যাহ—তথেতি। অকর্ত্রভোক্তৃব্রহ্মাহমিতিজ্ঞানসংস্কৃতস্য প্রবৃত্তীনামভাবঃ স্যাদিতি সম্বন্ধঃ। তস্মাৎ ব্রহ্মভাবাদ্বিপরীতঃ অর্থঃ যস্য কর্ত্তৃত্বাদিজ্ঞানস্য তন্নিমিত্তানাম্‌ অনর্থার্থত্বেন জায়মানত্বাদিতি হেতুঃ। কদা পুনস্তাসামভাবঃ ;স্যাদত আহ—পরমাত্মাদীতি। ভ্রান্তিপ্রাপ্তভক্ষণাদিনিরাসেন নিবৃত্তিনিষ্ঠতয়া নিষেধবাক্যস্য মানত্ববৎ তত্ত্বমাদেরপি প্রত্যগ্‌জ্ঞানোত্থকর্ত্তৃত্বাদিনিবর্ত্তকত্বেন মানত্বোপপত্তিরিতি সমুদায়ার্থঃ। ১১।

দৃষ্টান্তদার্ষ্টান্তিকয়োর্বৈষম্যমাশঙ্কতে—নম্বিতি। তস্য নিষিদ্ধত্বাদনর্থার্থত্বমেব যদ্বস্তুযাথাত্ম্যং তজ্‌জ্ঞানেন নিষেধে কৃতে তৎসংস্কারদ্বারা সম্পাদিতস্মৃত্যা শাস্ত্রীয়জ্ঞানবিপরীতজ্ঞানে বাধিতে তৎকার্য্যপ্রবৃত্ত্যভাবো নিমিত্তাভাবে নৈমিত্তিকাভাবন্যায়েন যুক্তঃ, ন তথাঽগ্নিহোত্রাদিপ্রবৃত্ত্যভাবো যুক্তঃ। ব্রহ্মবিদা অগ্নিহোত্রাদি ন কর্ত্তব্যমিতি নিষেধানুপলম্ভাদিত্যর্থঃ। তত্ত্বমস্যাদিবাক্যেন অর্থান্নিষিদ্ধমগ্নিহোত্রাদীতি মন্বানঃ সাম্যমাহ—নেত্যাদিনা। শাস্ত্রীয়প্রবৃত্তীনাং গর্ভবাসাদিহেতুত্বাদনর্থার্থত্বমহং কর্ত্তেত্যাদ্যভিমানকৃতত্বেন বিপরীতজ্ঞাননিমিত্তত্বম্‌। এতদেব দৃষ্টান্তাবষ্টম্ভেন স্পষ্টয়তি—কলঞ্জেতি। ১২।

কাম্যানামজ্ঞানহেতুত্বানর্থার্থত্বাভ্যাং বিদ্বৎস্বেষু প্রবৃত্ত্যভাবো যুক্তঃ, নিত্যানাং তু শাস্ত্রমাত্রপ্রযুক্তানুষ্ঠানত্বান্নাজ্ঞানকৃতত্বং প্রত্যবায়াখ্যানর্থধ্বংসিত্বাচ্চ নানর্থকরত্বমতস্তেষু প্রবৃত্ত্যভাবো যুক্তো ন ভবতীতি শঙ্কতে—নম্বিতি। নিত্যানাং শাস্ত্রমাত্রকৃতানুষ্ঠানত্বমসিদ্ধমিতি পরিহরতি—নেত্যাদিনা। তদেব প্রপঞ্চয়তি—যথেতি। অবিদ্যাদীত্যাদিশব্দেন অস্মিতাদিক্লেশচতুষ্টয়োক্তিঃ। তৈরবিদ্যাদিভির্জনিতেষ্টপ্রাপ্তৌ তাদৃগনিষ্টপ্রাপ্তৌ চ ক্রমেণ রাগদ্বেষবতঃ পুরুষস্য ইষ্টপ্রাপ্তিমনিষ্টপরিহারং চ বাঞ্ছতস্তাভ্যামেব রাগদ্বেষাভ্যামিষ্টং মে ভূয়াদনিষ্টং মা ভূদিতি অবিশেষকামনাভিপ্রেরিতাবিশেষপ্রবৃত্তিযুক্তস্য নিত্যানি বিধীয়ন্তে। স্বর্গকামঃ পশুকাম ইতি বিশেষার্থিনঃ কাম্যানি। তুল্যং তু উভয়েষাং কেবলশাস্ত্রানিমিত্তত্বমিত্যর্থঃ।

কিঞ্চ, কাম্যানাং যুষ্টৈবং ব্রুবতা নিত্যানামপি তদিষ্টমুৎপত্তিবিনিয়োগপ্রয়োগাধিকারবিধিরূপে বিশেষাভাবাদিত্যাহ—ন চেতি। কথং তর্হি কাম্যনিত্যবিভাগস্তত্রাহ—কর্ত্তৃগতেনেতি। স্বর্গকামঃ পশুকামঃ ইতিবিশেষার্থিনঃ কাম্যবিধিরিষ্টং মে স্যাদনিষ্টং মা ভূদিতি অবিশেষকামপ্রেরিতাবিশেষিতপ্রবৃত্তিমতো নিত্যবিধিরিত্যুক্তমিত্যর্থঃ। নম্ববিদ্যাদিদোষবতো নিত্যানি কর্ম্মাণীত্যযুক্তং, পরমাত্মজ্ঞানবতোঽপি যাবজ্জীবশ্রুতেস্তেষামনুষ্ঠেয়ত্বাৎ, ইত্যাশঙ্ক্য শ্রুতেরবিরক্তবিষয়ত্বাৎ নৈবমিত্যাহ—ন পরমাত্মেতি।

"যোগারূঢ়স্য তস্যৈব শমঃ কারণমুচ্যতে"

ইতি স্মৃতের্জ্ঞানপরিপাকে কারণং কর্ম্মোপশম এব প্রতীয়তে, ন তথা কর্ম্মবিধিরিত্যর্থঃ। ন কেবলং বিহিতং নোপলভ্যতে, ন সম্ভবতি চেত্যাহ—কর্ম্মনিমিত্তেতি। যদা নাসি ত্বং সংসারী, কিন্তু অকর্ত্রভোক্তৃ ব্রহ্মাসীতি শ্রুত্যা জ্ঞাপ্যতে, তদা যেনতায়াঃ সম্প্রদানকং করণং ব্রীহ্যাদেরিত্যেতৎ সর্ব্বমুপমৃদিতং ভবতি। তৎকথমকর্ত্রাদিজ্ঞানবতঃ সম্ভবতি কর্ম্মবিধিরিত্যর্থঃ।

উপমৃদিতমপি বাসনাবশাদনুবর্ত্ততি, ততশ্চ বিদুষোঽপি কর্মবিধিঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। বাসনাবশাদনুবর্ত্তমানস্যাভাসত্বাৎ আত্মস্মৃত্যা পুনঃপুনর্ব্বাধাচ্চ বিদুষো ন কর্ম্মপ্রবৃত্তিরিত্যর্থঃ। কিঞ্চানবচ্ছিন্নং ব্রহ্মাস্মীতি স্মরতস্তদাত্মকস্য দেশাদিসাপেক্ষং কর্ম্ম নিরবকাশমিত্যাহ—ন হীতি। বিদুষো ভিক্ষাটনাদিবৎ কর্ম্মাবসরঃ স্যাদিতি শঙ্কতে—ভোজনাদীতি। অপরোক্ষজ্ঞানবতো বা পরোক্ষজ্ঞানবতো বা ভোজনাদিপ্রবৃত্তিঃ। নাদ্যঃ, অনভ্যুপগমাৎ তৎপ্রতীতের্ব্বাধিতানুবৃত্তিমাত্রত্বাৎ, অগ্নিহোত্রাদেরবাধিতাভিমাননিমিত্তস্য তথাত্বানুপপত্তেরিত্যভিপ্রেত্যাহ—নেতি। ন দ্বিতীয়ঃ। পরোক্ষজ্ঞানিনঃ শাস্ত্রানপেক্ষক্ষুৎপিপাসাদিদোষকৃতত্বাৎ তৎপ্রবৃত্তেরিষ্টত্বাদিত্যাহ—অবিদ্যাদীতি। অগ্নিহোত্রাদ্যপি তথা স্যাদিতি চেৎ, ন; ইত্যাহ—ন ত্বিতি। ভোজনাদিপ্রবৃত্তেরাবশ্যকত্বানুপপত্তিং বিবৃণোতি—কেবলেতি। ১৩।

ন তু তথেত্যাদি প্রপঞ্চয়তি—শাস্ত্রনিমিত্তেতি। তর্হি শাস্ত্রবিহিতকালাদ্যপেক্ষত্বাৎ নিত্যানামদোষপ্রভবত্বং ভবেদিত্যাশঙ্ক্যাহ—দোষেতি। এবং দোষকৃতত্বেঽপি নিত্যানাং শাস্ত্রসাপেক্ষত্বাৎ কালাদ্যপেক্ষত্বমবিরুদ্ধমিত্যাহ—এবমিতি। ভোজনাদের্দোষকৃতত্বেঽপি—

"চাতুর্ব্বর্ণ্যং চরেদ ভৈক্ষ্যং যতীনাস্তু চতুর্গুণম্"

ইত্যাদিনিয়মবৎ বিদুষোঽগ্নিহোত্রাদিনিয়মোঽপি স্যাদিতি শঙ্কতে—তদ্ভোজনাদীতি। বিদুষো নাস্তি ভোজনাদিনিয়মঃ, অতিক্রান্তবিধিত্বাৎ। ন চ এতাবতা যথেষ্টচেষ্টাপত্তিঃ, অধর্ম্মাধীনা অবিবেককৃতা হি সা। ন চ তৌ বিদুষো বিদ্যতে। অতোঽবিদ্যাবস্থায়ামপি অসতী যথেষ্টচেষ্টা বিদ্যাদশায়াং কুতঃ স্যাৎ। সংস্কারস্যাপ্যভাবাৎ। বাধিতানুবৃত্তেশ্চ। অগ্নিহোত্রাদেস্তুনাভাসত্বাৎ ন বাধিতানুবৃত্তিরিত্যাহ—নেতি। কিঞ্চ অবিদুষাং বিবিদিষূণামেব নিয়মঃ, তেষাং বিধিনিষেধগোচরত্বাৎ। ন চ তেষামপ্যেষ জ্ঞানোদয়পরিপন্থী। তস্যান্যনিবৃত্তিরূপস্য স্বয়ংক্রিয়াত্বাভাবাৎ। নাপি স ক্রিয়ামাক্ষিপন্ ব্রহ্মবিদ্যাং প্রতিক্ষিপতি। অন্যনিবৃত্ত্যাত্মনঃ তদাক্ষেপকত্বাসিদ্ধেরিত্যাহ—নিয়মস্যেতি।

কর্ম্মস্থ রাগাদিমতোঽধিকারাদ্বিরক্তস্য জ্ঞানাধিকারাজ্ জ্ঞানিনো হেত্বভাবাদেব কর্ম্মাভাবাৎ তস্য ভোজনাদ্যতুল্যত্বাৎ, তত্ত্বমাদেঃ সর্ব্বব্যাপারোপরমাত্মকজ্ঞানহেতোর্নিবর্ত্তকত্বেন প্রামাণ্যং প্রতিপাদিতমুপসংহরতি—তস্মাদিতি। তস্য বিধিরুৎপাদকং বাক্যম্, তস্য নিষেধবাক্যবৎ তত্ত্বজ্ঞানহেতোঃ তদ্বিরোধিমিথ্যাজ্ঞানধ্বংসিত্বাদশেষব্যাপারনিবর্ত্তকত্বেন কূটস্থবস্তুনিষ্ঠস্য যুক্তং প্রামাণ্যম্। মিথ্যাজ্ঞানধ্বংসে হেত্বভাবে ফলাভাবন্যায়েন সর্ব্বকর্ম্মনিবৃত্তেরিত্যর্থঃ। তৎপদোপাত্তং হেতুমেব স্পষ্টয়তি—কর্ম্মপ্রবৃত্তীতি। যথা প্রতিষেধ্যে ভক্ষণাদৌ প্রতিষেধশাস্ত্রবশাৎ প্রবৃত্ত্যভাবস্তথা তত্ত্বমস্যাদিবাক্যসামর্থ্যাৎ কর্ম্মস্বপি প্রবৃত্ত্যভাবস্য তুল্যত্বাৎ প্রামাণ্যমপি তুল্যমিত্যর্থঃ। প্রতিষেধশাস্ত্রসাম্যে তত্ত্বমস্যাদিশাস্ত্রস্যোচ্যমানে তথৈব নিবৃত্তিনিষ্ঠত্বং স্যাৎ, ন বস্তুপ্রতিপাদকত্বমিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। প্রতিষেধো হি প্রসক্তক্রিয়াং নিবর্ত্তয়ংস্তদুপলক্ষিতৌদাসীন্যাত্মকে বস্তুনি পর্য্যবস্যতি। তথা তত্ত্বমস্যাদিবাক্যস্যাপি বস্তুপ্রতিপাদকত্বমবিরুদ্ধমিত্যর্থঃ। বেদান্তানাং সিদ্ধে প্রামাণ্যবৎ অর্থবাদাদীনামন্যপরাণামপি সংবাদবিসংবাদয়োরভাবে স্বার্থে মানত্বসিদ্ধৌ সিদ্ধা বিশুদ্ধ্যাদিগুণবতী প্রাণদেবতেতি চকারার্থঃ। ১০ ১।

**ভাষ্যানুবাদ।** 'দ্বয়া' অর্থ দুই প্রকার। 'হ' শব্দ পূর্ব্ববৃত্তান্তসূচক 'নিপাত' পদ। বর্ত্তমান কল্পীয় প্রজাপতির পূর্ব্বজন্মে যাহা ঘটিয়াছিল, 'হ' শব্দে তাহাই প্রকাশ করিয়া দিতেছে। প্রাজাপত্য অর্থ—প্রজাপতির সন্তানগণ; অর্থাৎ প্রজাপতির জন্মোত্তরকালীন সমুৎপন্ন সন্তানগণ। তাহারা কে কে? দেবতা ও অসুরগণ, অর্থাৎ সেই প্রজাপতিরই বাক্‌প্রভৃতি প্রাণসমূহ। তাহাদের দেবত্ব ও অসুরত্ব হইল কি প্রকারে? তাহা বলা হইতেছে—প্রাণসমূহ শাস্ত্রোপদিষ্ট জ্ঞান ও কর্ম্মানুষ্ঠান-লব্ধ সংস্কারসম্পন্ন হওয়ায় জ্ঞানোৎকর্ষ নিবন্ধন দেবতা-পদবাচ্য হয়, তাহারাই আবার লোকসিদ্ধ প্রত্যক্ষ ও অনুমানের সাহায্যে ঐহিক প্রয়োজনমাত্র-সাধনক্ষম জ্ঞান ও কর্ম্মানুষ্ঠান-জনিত সংস্কারবিশিষ্ট হইয়া কেবল নিজ নিজ প্রাণপরিতৃপ্তিতে রত থাকে বলিয়া, অথবা সুর—দেবতা হইতে ভিন্ন বলিয়া অসুরপদবাচ্য হয় (৩)। যেহেতু অসুরগণ স্বভাবতই ঐহিক প্রয়োজনসাধক কর্ম্ম ও জ্ঞানে অনুরক্ত, সেই হেতুই দেবগণ কানীয়স। কানীয়স অর্থ—কনীয়ান্ (কনিষ্ঠ) অর্থাৎ অল্পসংখ্যক। 'কনীয়স্' শব্দের উত্তর স্বার্থে অণ্ প্রত্যয়ে বৃদ্ধি করিয়া 'কানীয়স' পদ নিষ্পন্ন করা হইয়াছে। আর অসুরগণ জ্যায়স অর্থাৎ অধিক; বাক্ প্রভৃতি ইন্দ্রিয়গণের শাস্ত্রোপদিষ্ট কর্ম্ম ও জ্ঞান-প্রবৃত্তি অপেক্ষা, স্বাভাবিক অনুরাগমূলক ঐহিক কর্ম্ম ও জ্ঞানানুষ্ঠানেই সমধিক প্রবৃত্তি হইয়া থাকে, এই জন্য অসুরের সংখ্যা অধিক। শাস্ত্রোপদিষ্ট জ্ঞান ও কর্ম্মানুষ্ঠান স্বভাবতই বহু আয়াস-সাধ্য; সুতরাং তদ্বিষয়ে প্রবৃত্তিও অতি অল্প; কাজেই দেবতাগণের সংখ্যায় অল্পতা ঘটিয়াছে। ১।

প্রজাপতির শরীরস্থিত সেই দেবতা ও অসুরগণ এই লোকের নিমিত্ত স্পর্দ্ধা করিয়াছিল, অর্থাৎ অসুরগণ স্বভাবসিদ্ধ অনুরাগমূলক কর্ম্ম ও জ্ঞান-সাধ্য বিষয়

---

(৩) তাৎপর্য্য—এখানে বুঝিতে হইবে যে, সাত্ত্বিক ও রাজসিক বৃত্তিবিশিষ্ট বাক্‌প্রভৃতি ইন্দ্রিয়ই ক্রমে 'দেবতা' ও 'অসুর' নামে অভিহিত হইয়াছে। ইন্দ্রিয়গণের সাত্ত্বিক ও রাজসিক বৃত্তিসমূহের মধ্যে পরস্পর বিরোধ চিরকালই আছে; চিরকালই একে অপরকে অভিভূত করিয়া নিজের প্রাধান্য লাভ করিতে চেষ্টা করে। এই সাত্ত্বিক বৃত্তিসমূহ (দেবতাগণ) চাহে—শাস্ত্রের উপদেশানুসারে তত্ত্বজ্ঞানের অনুশীলন ও সৎকর্ম্মের অনুষ্ঠান করিতে, আর রাজস বৃত্তিসমূহ (অসুরগণ) চাহে—লোকসিদ্ধ প্রত্যক্ষ ও অনুমানের সাহায্যে পরিজ্ঞাত ঐহিক সুখসম্ভোগ ও তৎসাধনের অনুষ্ঠান করিতে। প্রজাপতির ন্যায় প্রত্যেক জীবের—বিশেষতঃ মনুষ্যের হৃদয়ে এই দেবাসুর-সংগ্রাম অহরহ চলিতেছে। মনে হয়, শ্রুতির এই দেবাসুর-সংগ্রামের ছায়া অবলম্বনেই পুরাণ শাস্ত্রে দেবাসুর-সংগ্রামের সৃষ্টি হইয়াছে।

ভোগের জন্য, আর দেবগণ শাস্ত্রোপদেশলব্ধ কর্ম্ম ও জ্ঞানসাধ্য বিষয় পাইবার নিমিত্ত পরস্পর স্পর্দ্ধা করিয়াছিলেন। এখানে স্পর্দ্ধা অর্থ—দেবতা ও অসুরগণের সাময়িক বৃত্তিবিশেষের উদ্ভব ও অভিভব, অর্থাৎ কখনও প্রাণের মধ্যে শাস্ত্রোপদিষ্ট কর্ম্ম ও জ্ঞানচিন্তাত্মক বৃত্তি (ব্যাপার) প্রকাশ পাইয়া থাকে। যখন ঐ প্রকার বৃত্তি প্রাদুর্ভূত হয়, তখন সেইসকল প্রাণের প্রত্যক্ষ ও অনুমানলব্ধ ঐহিক প্রয়োজনসাধক জ্ঞান ও কর্ম্মভাবনাত্মক আসুরী বৃত্তি পরাজিত হইয়া যায়; তাহাই হইতেছে দেবগণের জয়, আর অসুরগণের পরাজয়। কখনও বা বিপরীতক্রমে দৈবী বৃত্তি অভিভূত হয়, আর আসুরী বৃত্তি প্রাদুর্ভূত হয়; তাহাই অসুরগণের জয়, আর দেবগণের পরাজয়। এই প্রকারে যখন দেবগণের জয় হয়, তখন ধর্ম্মপ্রবৃত্তি বহুলপরিমাণে বৃদ্ধি পায়, এবং তাহার ফলে প্রজাপতিত্ব লাভপর্য্যন্ত উৎকর্ষপ্রাপ্তি ঘটে, আবার যখন অসুরগণের প্রাধান্য হয়, তখন অধর্ম্মের বাহুল্য ঘটে, তাহার ফলে স্থাবরত্বপ্রাপ্তি পর্য্যন্ত অধোগতি হইয়া থাকে; আর যখন উভয়ের সমতা ঘটে, তখন মনুষ্যত্বপ্রাপ্তি হইয়া থাকে। ২।

আধিক্য নিবন্ধন অসুরগণ কর্তৃক অল্পসংখ্যক দেবগণ এইরূপে পরাজিত হইয়া কি করিয়াছিলেন, তাহা কথিত হইতেছে—দেবগণ অসুরগণকর্তৃক পরাজিত হইয়া পরস্পরকে বলিয়াছিলেন। তাহা কি প্রকার? ভাল, এখন আমরা এই জ্যোতিষ্টোমনামক যজ্ঞে উদ্গীথ দ্বারা, অর্থাৎ উদ্গীথ ক্রিয়ার কর্তৃত্ব গ্রহণ করিয়া অসুরগণকে পরাজিত করিব,—অসুরগণকে পরাভূত করিয়া শাস্ত্রোপদিষ্ট স্বীয় দেবভাব লাভ করিব, এই কথা পরস্পরকে বলিয়াছিলেন। এখানে বুঝিতে হইবে, উক্ত উদ্গীথ ক্রিয়ার কর্তৃত্বগ্রহণও জ্ঞান ও কর্ম্মের সাহায্যে নিষ্পন্ন হইয়া থাকে। তন্মধ্যে কর্ম্ম হইতেছে বক্ষ্যমাণ মন্ত্রজপাত্মক, যাহা "তদেতানি জপেৎ" এইরূপে বিহিত হইবে; আর এখানেই যাহার স্বরূপ নিরূপণ করা হইতেছে, তাহা হইতেছে সেই জ্ঞান। ৩

ভাল কথা, "ত্বয়া হ" ইত্যাদি বাক্যটী ত জ্ঞানবিধিপর নহে, অর্থাৎ উপাসনার বিধায়ক নহে, পরন্তু উহা হইতেছে দেবত্বলাভের উপায়ভূত জপবিধিরই অঙ্গ—অর্থবাদ মাত্র (উৎকর্ষবোধক প্রশংসামাত্র), [সুতরাং এখানে জ্ঞান-নিরূপণের কথা বলা হইতেছে, বল কি প্রকারে?] না,—এ আপত্তি সঙ্গত হইতে পারে না। কারণ, "যঃ এবং বেদ" বলিয়া এখানে উপাসনারই বিধান করা হইয়াছে। [আচ্ছা, ইহা জপবিধির প্রশংসাপর অর্থবাদ না হয়, না হউক, কিন্তু] উদ্গীথপ্রকরণে "উদগায়ৎ" এইরূপ অতীতকালীন ঘটনার উল্লেখ থাকায় ইহা ত উদ্গীথ ক্রিয়ারই বিধায়ক হইতে পারে? না, তাহাও হইতে পারে না; কারণ, প্রথমতঃ, ইহা উদ্গীথক্রিয়ার-

প্রকরণই নয়; দ্বিতীয়তঃ, অন্যত্রই ( কর্ম্মকাণ্ডেই ) উদ্গীথের বিধান রহিয়াছে; [ একই ক্রিয়ার দুইবার বিধান হইতে পারে না। ] তৃতীয়তঃ, এটা বিদ্যারই ( উপাসনারই ) প্রকরণ। অভিপ্রায় এই যে, এখানে যে, উদ্গীথের প্রতীতি হইতেছে, তাহা উদ্গীথ-বিদ্যারই বিধায়ক, ক্রিয়া কিংবা জপের বিধায়ক নহে। চতুর্থতঃ, এখানে অভ্যারোহ-জপের নিত্যবিধি বা অবশ্য-কর্ত্তব্যতা নাই, পরন্তু উদ্গীথ-বিজ্ঞান-সম্পন্ন ব্যক্তির পক্ষেই ইহা প্রযোজ্য; [ বিজ্ঞানের পূর্ব্বে ত তাহার বিধান করা সম্ভব হয় না ]। পক্ষান্তরে, বিজ্ঞানেরই নিত্যতাবোধক অনুরূপ বিধিশ্রুতি রহিয়াছে; পঞ্চমতঃ, বিজ্ঞানের সম্বন্ধেই "তদ্ধৈতল্লোকজিদেব" ইত্যাদি ফলশ্রুতিও রহিয়াছে; ষষ্ঠতঃ, প্রাণ ও বাগাদির সম্বন্ধে শুদ্ধি ও অশুদ্ধির উল্লেখ রহিয়াছে; [ যাহার বিধান হয়, তাহারই প্রশংসা করা আবশ্যক হয়, কিন্তু প্রাণ ] যদি উপাস্যই না হইত, তাহা হইলে প্রাণের বিশুদ্ধি বর্ণনা (নিষ্পাপত্ব কথন) কথন, এবং তাহার সহিত একসঙ্গে নির্দ্দিষ্ট বাগাদির অশুদ্ধি কথন, আর বাক্‌প্রভৃতির নিন্দা দ্বারা মুখ্যপ্রাণের প্রশংসা জ্ঞাপন শ্রুতির অভিপ্রেত হইলেও উপপন্ন হইতে পারে না, এবং 'মৃত্যু অতিক্রম করিয়া দীপ্তি লাভ করে' ইত্যাদি ফল-কথনও সঙ্গত হইতে পারে না। কেন না, বাক্ প্রভৃতির যে, অগ্ন্যাদিভাবপ্রাপ্তি, তাহা ত প্রাণ-স্বরূপত্ব প্রাপ্তিরই ফল ভিন্ন আর কিছুই নহে, [ অথচ বিজ্ঞানের বিধি না থাকিলে প্রাণস্বরূপতা প্রাপ্তি হইতেই পারে না। ] ৪

আচ্ছা, প্রাণের উপাসনা বিহিত হয়, হউক; কিন্তু প্রাণের বিশুদ্ধি প্রভৃতি গুণসম্বন্ধ ত কখনও বিহিত হইতে পারে না। না, শ্রুতিতে যখন গুণের উল্লেখ রহিয়াছে, তখন নিশ্চয়ই উহা বিহিত হইতে পারে। না—তাহাও হইতে পারে না; কারণ, প্রাণের উপাস্যত্ব নিবন্ধন তাহার প্রশংসার্থও ঐরূপ গুণের উল্লেখ হইতে পারে। না,—তাহা হইতে পারে না; কারণ, লোকব্যবহারের ন্যায় [ শ্রুতিতেও ] যথার্থ বস্তুবিজ্ঞান হইতেই প্রকৃত শ্রেয়ঃপ্রাপ্তির কথাই দেখিতে পাওয়া যায়। জগতে যে ব্যক্তি যথার্থ বস্তু গ্রহণ করে, সেই ব্যক্তিই আপনার অভীষ্ট বিষয় প্রাপ্ত হয়, কিংবা অনিষ্টপ্রাপ্তি হইতে নিবৃত্ত হয়, [ কিন্তু ভ্রান্ত বিষয় গ্রহণের ফলে কখনই ঐরূপ হয় না। ] ঠিক সেইরূপ, এস্থলেও শ্রুতিবাক্যের যথার্থ অর্থ উপলব্ধি করিলেই তাহা হইতে প্রকৃত শ্রেয়ঃপ্রাপ্তি সঙ্গত হয়, কিন্তু তাহার বিপরীত হইলে হয় না। আর উপাসনাবিধায়ক শ্রুতিবাক্য হইতে যে, জ্ঞান সমুৎপন্ন হইয়া থাকে, তদ্বিষয়ীভূত পদার্থের অসত্যতা বিষয়ে যে, কোন প্রকার প্রমাণ আছে, তাহাও নহে। বিশেষতঃ, তাদৃশ জ্ঞানের কোথাও নিন্দা বা অসত্যতাও

শুনা যাইতেছে না; বরং তাহা হইতে যখন শ্রেয়ঃসিদ্ধির কথা দেখা যায়, তখন তাহার সত্যতাই আমরা বুঝিয়া থাকি; কারণ, বিপর্য্যয় জ্ঞানে বা ভ্রান্তিবুদ্ধিতে অনর্থলাভই—দুঃখপ্রাপ্তিই দেখা যায়। জগতে যে ব্যক্তি বিপরীত বা অসত্য বিষয় গ্রহণ করে—যেমন মনুষ্যকে স্থাণুরূপে, কিংবা শত্রুকে মিত্ররূপে মনে করে, সে ব্যক্তির অনর্থপ্রাপ্তিই দেখা যায়। বিশেষতঃ, শ্রুতি হইতে পরিজ্ঞাত আত্মা, ঈশ্বর ও দেবতা প্রভৃতি যদি অসত্যই হইবে, তাহা হইলে, নিশ্চয়ই বিপরীতার্থগ্রাহক শাস্ত্রও লোকব্যবহারের ন্যায় কেবল অনর্থপ্রাপ্তিরই কারণ হইয়া দাঁড়ায়; অথচ কেহই ত তাহা স্বীকার করে না। অতএব বুঝিতে হইবে যে, শাস্ত্র যে, উপাসনার্থ আত্মা, ঈশ্বর ও দেবতাপ্রভৃতি প্রতিপাদন করিয়া থাকে, সে সমুদয়ই সত্য। কোনটাই মিথ্যা বা আরোপিত নহে)। ৫

[কর্ম্মমীমাংসকের আপত্তি—(১)] যদি বল, অব্রহ্ম নামপ্রভৃতিতেও ব্রহ্ম-দৃষ্টির বিধান দেখিতে পাওয়া যায়; সুতরাং তোমার উক্ত কথা ত যুক্তিযুক্ত নহে, অর্থাৎ যদি বল, নাম প্রভৃতির যে, অব্রহ্মত্ব, ইহা ত স্পষ্টই বুঝিতে পারা যায়, অথচ স্থাণু প্রভৃতিতে মনুষ্যবুদ্ধির ন্যায় সেই অব্রহ্ম নামাদিতেও শাস্ত্রকে তদ্বিপরীত (অসত্য) ব্রহ্মদৃষ্টির বিধান করিতে দেখা যায়; অতএব শাস্ত্র হইতে যে, যথার্থ বিষয়েরই জ্ঞান এবং সেই জ্ঞানেই যে, শ্রেয়ঃপ্রাপ্তি হয়—বলা হইয়াছে, তাহা ত যুক্তিসঙ্গত হয় নাই। না—ইহাও অসঙ্গত হয় না; কারণ, প্রতিমাপ্রভৃতিতে যেমন ভেদপ্রতীতি হইয়া থাকে, তেমনি এখানেও ভেদোপলব্ধি রহিয়াছে। আর শাস্ত্র যে, অব্রহ্ম নামপ্রভৃতিতে ব্রহ্মদৃষ্টির উপদেশ দিয়া থাকেন, তাহা যে, স্থাণু প্রভৃতিতে পুরুষদৃষ্টির ন্যায় অসত্য বলিয়াছ; তাহাও ভাল বল নাই। কারণ? যাহারা নামপ্রভৃতিকে ব্রহ্ম হইতে পৃথক্ বস্তু বলিয়া অবগত আছেন, তাহাদের সম্বন্ধেই নামপ্রভৃতিতে ব্রহ্মদৃষ্টির বিধান করা হইয়া থাকে—অর্থাৎ প্রতিমাপ্রভৃতিতে যেরূপ ব্রহ্মদৃষ্টির বিধান করা

---

(১) তাৎপর্য্য—মীমাংসকের অভিপ্রায় এই যে, যাগাদি ক্রিয়া প্রতিপাদন করাই বেদের একমাত্র উদ্দেশ্য। যেখানে ক্রিয়াবিধি নাই—কেবলই বস্তুবিশেষের স্বরূপ-কথন মাত্র আছে, সেখানে বেদবাক্যের প্রামাণ্য নাই; সুতরাং কেবলই ব্রহ্ম-প্রতিপাদক "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যাদি বাক্যও অপ্রমাণ, কাজেই এই প্রকার বেদবাক্য দ্বারা ব্রহ্মের অস্তিত্ব সিদ্ধ হয় না; অতএব ব্রহ্ম কেবল কল্পিত পদার্থ মাত্র—অসৎ। সত্য নামাদিতে সেই কল্পিত পদার্থেরই আরোপপূর্ব্বক চিন্তার উপদেশ করা হইয়াছে। ভাষ্যকার এই আপত্তির খণ্ডনার্থ উদাহরণরূপে কর্ম্মকাণ্ডের উল্লেখ করিয়াছেন।

হইয়া থাকে, ইহাও ঠিক তদ্রূপই। আর নামপ্রভৃতিতে যে ব্রহ্মদৃষ্টি, তাহাও ঠিক প্রতিমাপ্রভৃতি আলম্বনে ব্রহ্মদৃষ্টির ন্যায় আলম্বনরূপেই (চিন্তাব বিষয়রূপেই) বিহিত হইয়া থাকে, প্রকৃতপক্ষে কিন্তু নামপ্রভৃতিই ব্রহ্মস্বরূপ নহে। স্থাণুকে (শাখাদিবিহীন বৃক্ষকে) স্থাণু বলিয়া বুঝিতে না পারিলে, তাহাতে যেরূপ তদ্বিপরীত ভ্রমাত্মক মনুষ্যাকারে নিশ্চয়-বুদ্ধি উৎপন্ন হয়, নামপ্রভৃতিতে ব্রহ্মবুদ্ধি কিন্তু তদ্রূপ বিপরীত জ্ঞান বা ভ্রান্তিবুদ্ধি নহে, (তাহা আলম্বনবিষয়ক যথার্থ বুদ্ধিই বটে) (২)। ৬

যদি বল, কথিত স্থলে কেবল ব্রহ্মদৃষ্টিরই বিধান করা হইয়াছে মাত্র, বস্তুতঃ ব্রহ্ম বলিয়া কোনও পদার্থ নাই। ইহা দ্বারা প্রতিমা ও ব্রাহ্মণ প্রভৃতির উপর যে বিষ্ণুত্ব, দেবত্ব ও পিতৃত্বাদি দৃষ্টি, তাহারও তুল্যতা প্রদর্শিত হইল। না, এ কথাও বলিতে পার না, কারণ, ঋক্ (মন্ত্র) প্রভৃতিতে যে, পৃথিব্যাদি দৃষ্টির বিধান দেখিতে পাওয়া যায়, সেখানে ঋক্‌প্রভৃতি বিষয় বিদ্যমানই রহিয়াছে, পৃথিবী প্রভৃতি সত্য বস্তুরই তাহাতে দৃষ্টিমাত্র-আরোপের বিধান দেখিতে পাওয়া যায়, (কিন্তু অসৎ পদার্থের নহে)। অতএব তাহার সহিত সাম্য থাকায়, নামপ্রভৃতিতে যে, ব্রহ্মদৃষ্টির বিধান, সেখানেও দৃষ্টির বিষয়ীভূত ব্রহ্মপ্রভৃতি বিষয়ের বিদ্যমানতা বা সত্যতা সিদ্ধ হইতেছে। এই যুক্তি অনুসারে, প্রতিমা ও ব্রাহ্মণ প্রভৃতিতেও বিষ্ণু, দেবতা ও পিতৃত্বাদি দৃষ্টির বিষয়ীভূত বস্তুগুলির সত্যতা সিদ্ধ হইতেছে (৩)। বিশেষতঃ গৌণ বা আরোপজ্ঞান মাত্রই মুখ্যাপেক্ষিত অর্থাৎ সত্য-বস্তু সাপেক্ষ; যেমন 'পঞ্চাগ্নিবিদ্যা' প্রভৃতি স্থলে [আরোপিত] অগ্নির

(২) তাৎপর্য্য—জ্ঞানমাত্রেরই একটি বিষয় থাকে, কস্মিন্‌কালেও নির্ব্বিষয়ক জ্ঞান হইতে পারে না, অথচ নির্গুণ ব্রহ্ম কখনই সাধারণ জ্ঞানের বিষয়ীভূত হন না, এই জন্য ব্রহ্মচিন্তায় প্রথমতঃ কোন একটা স্থূল বিষয় অবলম্বন করিবার প্রয়োজন হয়, নাম প্রভৃতি বিষয়গুলিই ব্রহ্মচিন্তার সেই প্রাথমিক বিষয় বা আলম্বন। অধ্যাত্মশাস্ত্রে প্রধানতঃ ঐরূপ জ্ঞানের বিষয়কেই আলম্বন বলিয়া নির্দ্দেশ করা হইয়া থাকে।

(৩) তাৎপর্য্য—কর্ম্ম-মীমাংসক আপত্তি করিয়াছিলেন যে, নামপ্রভৃতি অব্রহ্ম পদার্থে যে, ব্রহ্মদৃষ্টির বিধান আছে, বুঝিতে হইবে, সেখানে ব্রহ্ম বলিয়া কোনও পদার্থ নাই, কেবল ঐ অসত্য ব্রহ্মরূপে নামাদিরই চিন্তা করিবার বিধান করা হইয়াছে মাত্র। তদুত্তরে ভাষ্যকার বলিতেছেন যে, না, এ কথা ঠিক হইতেছে না; কারণ, যদি ব্রহ্ম বলিয়া কোনও সত্য বস্তু না থাকিত, তাহা হইলে অব্রহ্ম নামাদিতে ব্রহ্মবুদ্ধি করা কখনও কাহারো পক্ষে সম্ভবপর হইত না; সর্প বলিয়া একটা সত্য বস্তু না থাকিলে, কখনই রজ্জুতে সর্পবুদ্ধি হইতে পারিত না। বিশেষতঃ উপনিষদের মধ্যেও অন্যত্র দেখিতে পাওয়া যায় যে, ঋক্ প্রভৃতি বেদভাগকে পৃথিবী

গৌণত্ব নিবন্ধন মুখ্য অগ্নির সদ্ভাব সিদ্ধ হইয়া থাকে, (৪) তদ্রূপ এখানেও নামপ্রভৃতিতে ব্রহ্মভাবের গৌণত্ব নিবন্ধন মুখ্য বা সত্য ব্রহ্মেরও সদ্ভাব প্রমাণিত হইতেছে। ৭

অপিচ, যাগাদি ক্রিয়ার ন্যায় বিদ্যাবিষয়ে উপাস্যসম্বন্ধেও কোনও পার্থক্য না থাকায় ব্রহ্মসদ্ভাব সিদ্ধ হইতেছে। যেমন বিশিষ্ট ফলের জন্য বিশিষ্ট কর্ত্তব্যপ্রণালী ও বিশেষ বিশেষ ক্রম-সহকারে বিহিত দর্শ-পৌর্ণমাসাদি যাগের অঙ্গীভূত ফলাদি সমস্তই অলৌকিক অর্থাৎ লৌকিক প্রত্যক্ষাদি প্রমাণের অগোচর, অথচ একমাত্র বেদবাক্যই সে সমুদয়ের অস্তিত্ব জ্ঞাপন করিয়া থাকে, তেমনি স্থূলত্বাদি-ধর্ম্মবিহীন ও অশনায়াদিধর্ম্মরহিত পরমাত্মা, ঈশ্বর ও দেবতা প্রভৃতি পদার্থও প্রত্যক্ষাদির অগোচর, [ সুতরাং কর্ম্মমীমাংসকের অভিমত কর্ম্মফলাদির সহিত ] এ সমস্তেরও কিছুমাত্র বৈলক্ষণ্য নাই, এইজন্যই ঐ সমস্ত বিষয় কেবল বেদবাক্য হইতেই বিজ্ঞাত হইয়া থাকে, অতএব অলৌকিকত্ব বশতঃ অর্থাৎ প্রত্যক্ষাদি অন্য কোনও প্রমাণের অধিকার না থাকায় ঐ সমস্ত পদার্থকে সেইরূপই অর্থাৎ বেদ যাহা যে প্রকার জ্ঞাপন করিয়াছে, তাহা ঠিক সেইরূপই—সত্য বলিয়া স্বীকার করা উচিত। আর জ্ঞানোৎপাদনের পক্ষে ক্রিয়াবোধক বাক্যের সহিত জ্ঞানপ্রকাশক বাক্যের যে, কিছুমাত্রও বৈষম্য আছে, তাহাও নহে অর্থাৎ উভয় বাক্য হইতেই যথাযথ অর্থপ্রতীতি সমানভাবেই হইয়া থাকে; বস্তুতঃ পরমাত্ম-বিষয়ে কখনও ভ্রান্ত বা সংশয়িত জ্ঞান সমুৎপন্ন হয় না; [ অতএব ক্রিয়াবোধক বাক্যের ন্যায় ব্রহ্মবোধক বাক্যও প্রমাণ এবং তাহার অর্থও নিশ্চয়ই অভ্রান্ত—সত্য। ৮।

প্রভৃতিরূপে চিন্তা করিবার উপদেশ রহিয়াছে। সেখানে ত পৃথিব্যাদি বস্তুগুলি অসত্য নহে, পরন্তু সত্যই বটে; তদনুসারে প্রতিমা প্রভৃতিতেও যে, বিষ্ণুত্বাদি বুদ্ধির উপদেশ, বুঝিতে হইবে, সেই বিষ্ণু প্রভৃতিও নিশ্চয়ই সত্য পদার্থ, নিশ্চয়ই কেবল সে কল্পনামাত্র নহে।

(৪) তাৎপর্য্য—ছান্দোগ্য-উপনিষদের মধ্যে 'পঞ্চাগ্নি-বিদ্যা' নামে একটী প্রকরণ আছে। সেখানে দ্যুলোক, পর্জ্জন্য, পৃথিবী, পুরুষ ও স্ত্রী, এই পাঁচটি পদার্থকে অগ্নিরূপে চিন্তা করিবার উপদেশ আছে। বুঝিতে হইবে, সেখানে যেমন, 'অগ্নি' বলিয়া একটী পদার্থ লোক-প্রসিদ্ধ আছে বলিয়াই অনগ্নি দ্যুলোক প্রভৃতিতে অগ্নিচিন্তার উপদেশ হইয়াছে, অগ্নি বলিয়া কোন পদার্থ না থাকিলে কখনই ঐরূপ চিন্তার অবসর হইত না, তেমনি এখানেও ব্রহ্ম বলিয়া কোনও সত্য পদার্থ না থাকিলে, নাম প্রভৃতি পদার্থে কখনই ব্রহ্মদৃষ্টির বিধান ও প্রয়োগ সম্ভবপর হইত না। এই জাতীয় বহুতর উদাহরণ দর্শনে প্রমাণিত হইতেছে যে, আরোপমাত্রই তন্মূলীভূত সত্যবস্তু-সাপেক্ষ, এবং আরোপ হইতেও সত্যবস্তুর অস্তিত্ব অনুমেয় হয়।

[মীমাংসকের পুনঃ শঙ্কা—] যদি বল, ব্রহ্মবোধক বাক্যে অনুষ্ঠানযোগ্য কোন প্রকার কর্ম্ম না থাকায় উক্ত সিদ্ধান্ত যুক্তিসঙ্গত হয় না,—অর্থাৎ যদি বল, ক্রিয়া-বোধক বাক্যসমূহ যেরূপ অলৌকিক হইলেও অংশত্রয়সম্পন্ন ভাবনার ( স্বর্গাদি ফলোৎপাদক ব্যাপারবিশেষের ) অনুষ্ঠেয়তা জ্ঞাপন করিয়া থাকে, (৫) পরমাত্মা ও ঈশ্বরাদিবিষয়ক জ্ঞানে ত সেরূপ কোনও অনুষ্ঠানের বিষয় নাই; অতএব ক্রিয়াবোধক বাক্যের সহিত যে, জ্ঞানবোধক বাক্যের সাম্য বলা হইয়াছে, সে কথা যুক্তিযুক্ত হইতেছে না। না, এ কথাও বলিতে পার না; কেন না, জ্ঞানের বিষয় হইতেছে 'তথাভূত' বা সিদ্ধ বস্তু; [ সুতরাং, তাহার প্রামাণ্যও স্বাভাবিক বা স্বতঃসিদ্ধ ]; কারণ, অংশত্রয়সমন্বিত অনুষ্ঠেয় ভাবনার যে, অনুষ্ঠেয়ত্ব-নিবন্ধনই সত্যতা বা প্রামাণ্য হয়, তাহা নহে; পরন্তু প্রমাণলব্ধ বলিয়াই হয়। আর সেই ভাবনাবিষয়ক বুদ্ধিও যে, বিষয়ের অনুষ্ঠেয়তা-নিবন্ধনই সত্যতালাভ করিয়া থাকে, তাহাও নহে; তবে কি? না, বেদবাক্য-জনিত বলিয়াই [ সত্যতালাভ করিয়া থাকে ]। বেদবাক্যাবগত বিষয়ের সত্যতা অবধারিত হইলে পর, সেই বিষয়টী যদি অনুষ্ঠানযোগ্য হয়, তাহা হইলেই লোকে তাহার অনুষ্ঠানে প্রবৃত্ত হয়; আর যদি অনুষ্ঠানযোগ্য না হয়, তাহা হইলে তাহার অনুষ্ঠানে বিরত হয়, [ এই মাত্র বিশেষ ]। আপত্তি হইতে পারে যে, অনুষ্ঠেয় না হইলে, বেদবাক্যের ত প্রামাণ্যই হইতে পারে না; কেন না, প্রতিপাদ্য বিষয়টী অনুষ্ঠানযোগ্য না হইলে, তদুদ্দেশ্যে পদসমূহের অনর্থক সংহতিই ( সম্মিলন—বাক্যভাব ধারণাই ) সঙ্গত হইতে পারে না; কারণ, বিষয়টী অনুষ্ঠানযোগ্য হইলেই তন্নিমিত্ত পদসমূহের সম্মিলন সম্ভবপর হইতে পারে। তন্মধ্যে 'এই কার্য্য এই ব্যক্তির এইরূপে কর্ত্তব্য', এই প্রকার অনুষ্ঠানোপদেশক বাক্যই প্রমাণ হইয়া থাকে; কিন্তু 'কুর্য্যাৎ, ক্রিয়েত, কর্ত্তব্যং, ভবেৎ, স্যাৎ' এই পাঁচটীর একটীও না থাকিলে, কেবল বস্তুমাত্রবোধক 'এই

(৫) তাৎপর্য্য—'ভাবনা' অর্থ—"ভবিতুর্ভবনানুকূলো ব্যাপারঃ" অর্থাৎ ভাবী স্বর্গাদির বা তজ্জনক অদৃষ্টোৎপত্তির অনুকূল যে কর্ত্তার ব্যাপার অর্থাৎ প্রযত্ন, তাহার নাম 'ভাবনা'। ভাবনা দুইপ্রকার; —(১) শাব্দী ও আর্থী। তন্মধ্যে "স্বর্গকামো যজেত" ( স্বর্গাভিলাষী ব্যক্তি যাগ করিবে ), এইটী শাব্দী ভাবনার উদাহরণ। এই ভাবনায় অপেক্ষিত অংশ তিনটী—'কিং, কেন, ও কথম্'। 'যজেত' শুনিলেই জানিতে ইচ্ছা হয়—কিসের জন্য যাগ করিবে? কিসের দ্বারা যাগ করিবে? এবং কিপ্রকারে যাগ করিবে? এই আকাঙ্ক্ষা পূরণের জন্য কর্ম্মকাণ্ডে যাগের ফল, সাধন ও ইতিকর্ত্তব্যতা ( যে প্রণালীতে যাগ সম্পাদন করিতে হয়, সেই প্রণালী ) যথাযথরূপে নিরূপিত হইয়াছে, কিন্তু জ্ঞানকাণ্ডে সেরূপ কোনও ব্যবস্থা দৃষ্ট হয় না।

বস্তু এই প্রকার' এবংবিধ শত শত পদ একত্রিত হইলেও কখনই বাক্যত্ব লাভ করিতে পাবে না (৬); অতএব পরমাত্মা ও ঈশ্বরবোধক পদসমূহ প্রমাণভূত বাক্য বলিয়াও গণ্য হইতে পাবে না। ৯।

যদি বল, ব্রহ্ম যদি নিশ্চয়ই সত্য পদার্থ হইতেন, তাহা হইলে অবশ্যই তিনি অন্য প্রমাণেরও বিষয় হইতেন; তাহা যখন হন না, তখন নিশ্চয়ই তিনি অসৎ। না—তাহাও বলিতে পার না; কারণ, অনুষ্ঠানবিহীন বিষয়েও 'চারি প্রকার বর্ণবিশিষ্ট সুমেরুনামে একটী পর্ব্বত আছে' ইত্যাদি বাক্যের প্রয়োগ দেখিতে পাওয়া যায়। 'সুমেরু পর্ব্বতটী চতুর্বিধ বর্ণবিশিষ্ট' এইজাতীয় বাক্যশ্রবণের পব, মেরুপ্রভৃতির সম্বন্ধে কাহারো কোন প্রকার অনুষ্ঠেয়ত্ব-বুদ্ধি উপস্থিত হয় না। এই প্রকার, 'অস্তি'পদ-সমন্বিত (সত্তাবোধক পদযুক্ত) পবমাত্মা ও ঈশ্বরের প্রতিপাদক বাক্যান্তর্গত পদসমূহেরও বিশেষণ-বিশেষ্যভাবে সম্মিলিত হইতে কে বাধা দিবে? যদি বল, মেরু প্রভৃতিব জ্ঞানে যেরূপ সপ্রয়োজনতা আছে, পরমাত্মজ্ঞানে ত সেরূপ কোনও প্রয়োজন নাই? সুতরাং, ঐরূপ বাক্যসঙ্কলনটা যুক্তিযুক্ত হইতেছে না। না,—সে কথাও বলিতে পার না; কারণ, 'ব্রহ্মবিৎ পুরুষ পবম বস্তু লাভ কবেন' '[ব্রহ্মবিদেব] হৃদয়গ্রন্থি—অহঙ্কারাদি বন্ধন ছিন্ন হয়' এইরূপ ফলশ্রুতি, এবং সংসারের বীজভূত অবিদ্যাদি দোষেব নিবৃত্তিও দৃষ্ট হয়। বিশেষতঃ ব্রহ্মজ্ঞান যখন অন্য কাহাবও অঙ্গ নহে—স্বপ্রধান, তখন যজ্ঞীয় জুহূব সম্বন্ধে ফলশ্রুতিব ন্যায় ব্রহ্মজ্ঞানেব ফলশ্রুতিকেও অর্থবাদ কল্পনা করা সম্ভবপর হয় না (৭)। ১০।

---

(৬) তাৎপর্য্য—"কুর্য্যাৎ ক্রিয়েত কর্ত্তব্যং ভবেৎ স্যাদিতি পঞ্চমম্। এতৎ স্যাৎ সর্ব্ববেদেষু নিয়তং বিধিলক্ষণম্॥" অর্থাৎ 'করিবে' ও 'হইবে' ইত্যাদি যে পাঁচটী ক্রিয়াপদ লিখিত হইল, সমস্ত বেদে এই পাঁচটী ক্রিয়াপদই বিধির অব্যভিচারী লক্ষণ, সুতরাং 'অমুক বস্তু এইরূপ' 'এই বস্তু এইরূপ' ইত্যাদি বস্তু-স্বরূপমাত্রবোধক পদগুলি কখনই সম্মিলিত হইয়া বাক্যত্ব লাভ করিয়া প্রমাণরূপে পরিগণিত হইতে পারে না; সুতরাং ব্রহ্মবোধক পদগুলিও ঠিক এই প্রকারেই অপ্রমাণ হইয়া পড়িতেছে।

(৭) তাৎপর্য্য—জুহূ একপ্রকার যজ্ঞীয় হবিঃপ্রদানের পাত্র, তাহা পত্র দ্বারাও নির্ম্মিত হইতে পারে, অন্য বস্তু দ্বারাও হইতে পারে। সেইজন্য শ্রুতি বলিয়াছেন "যস্য পর্ণময়ী জুহূর্ভবতি, ন স পাপং শ্লোকং শৃণোতি" অর্থাৎ যাহার জুহূ পাত্রটী পলাশাদি পত্রদ্বারা নির্ম্মিত হয়, সে ব্যক্তি কখনও দুঃখবার্ত্তা শ্রবণ করে না। এখানে জুহূ হইতেছে প্রধানভূত যজ্ঞের একটী অঙ্গ; প্রধানের উপকার সাধনই তাহার মুখ্য ফল; সুতরাং অত্রত্য ফলশ্রুতিটীকে প্রশংসাপর অর্থবাদ বলিতে হয়। অর্থবাদ তিন প্রকার;—(১) গুণবাদ (২) অনুবাদ ও 'ভূতার্থবাদ'। প্রত্যক্ষাদির বিরুদ্ধ কথা 'গুণবাদ'। যেমন, 'আদিত্যো যূপঃ'। প্রমাণান্তর-সিদ্ধ বিষয়ের উক্তি 'অনুবাদ',

আরও এক কথা, নিষিদ্ধ কর্ম্মে যে, অনিষ্ট ফললাভ হয়, ইহাও ত কেবল বেদ হইতেই জানিতে পারা যায়; কিন্তু সেই অনিষ্ট ফল ত অনুষ্ঠেয় ক্রিয়া নহে; আর নিষিদ্ধ বিষয়ের অনুষ্ঠানে প্রবৃত্ত ব্যক্তিকে সেই ক্রিয়ানুষ্ঠান হইতে কেবল বিরত করা ভিন্ন আর যে কোন প্রকার অনুষ্ঠেয় আছে, তাহাও নহে। নিষিদ্ধ ব্রহ্ম-হত্যাদি কার্য্যের অকর্ত্তব্যতা জ্ঞাপন করাই নিষেধবিধিসমূহের মুখ্য উদ্দেশ্য। যে ব্যক্তি নিষেধবিধিতে অভিজ্ঞ, ক্ষুধার সময়েও তাহার নিকট কলঞ্জ বা পতিতান্ন প্রভৃতি অভক্ষ্য বস্তু উপস্থিত হইলে পর, 'ইহা খাদ্য, ইহা ভক্ষ্য' এবংবিধ জ্ঞান সমুৎপন্ন হইলেও সেই নিষেধ জ্ঞানের স্মৃতিবলে তাহা বাধিত হইয়া যায়। যেমন—মৃগতৃষ্ণায় (ভ্রমকল্পিত জলে) পেয়জ্ঞান উপস্থিত হইলেও তদ্বিষয়ক প্রকৃত জ্ঞান দ্বারা তাহা বাধিত হইয়া থাকে, ইহাও তদ্রূপ। উপস্থিত সেই স্বাভাবিক ভ্রমজ্ঞান বাধাপ্রাপ্ত হইলে পর, তদ্বিষয়ে আর অনর্থকর ভোজনপ্রবৃত্তিও হয় না, (আপনা হইতেই তাহা নিবৃত্ত হইয়া যায়)। এ সমস্ত স্থলে কেবল বিপরীত জ্ঞানমূলক প্রবৃত্তিরই নিবৃত্তি হইয়া থাকে, কিন্তু তন্নিবৃত্তির জন্য আর কোন প্রকার যত্ন বা চেষ্টা করিতে হয় না। অতএব বস্তুর যাথাত্ম্য জ্ঞাপন করা অর্থাৎ নিষিদ্ধ কর্ম্মের অনিষ্টকারিতা জ্ঞাপন করাই নিষেধবিধিসমূহের মুখ্য উদ্দেশ্য, কিন্তু তাহাতে লোককে কোন প্রকার অনুষ্ঠানে প্রবর্ত্তিত করিবার নামগন্ধও নাই। ঠিক নিষেধবিধিসমূহের ন্যায় এখানেও পরমাত্মাপ্রভৃতির যাথার্থ্য-বিজ্ঞানবিষয়ক বাক্য-সমূহেরও পরমাত্মযাথাত্ম্য জ্ঞাপন করাই একমাত্র মুখ্য উদ্দেশ্য। সেইরূপ, এই সমস্ত বাক্যার্থ পর্য্যালোচনার ফলে যাহার জ্ঞান সংস্কারসম্পন্ন হইয়াছে, অর্থাৎ ঐ ভাবে ভাবিত হইয়াছে, তদ্বিপরীত জ্ঞানপ্রণোদিত প্রবৃত্তিসমূহের অনিষ্ট-কারিতা বিজ্ঞাত থাকায়, এবং পরমাত্মার যাথার্থ্য জ্ঞান স্মরণ-পথে উদিত হওয়ায় স্বাভাবিক প্রবৃত্তি বাধিত হইয়া যায়, তখন আপনা হইতেই পূর্ব্বোক্ত প্রবৃত্তিসমূহের অভাব ঘটিয়া থাকে। ১১।

ভাল কথা, কলঞ্জপ্রভৃতি নিষিদ্ধ দ্রব্য ভক্ষণের অনিষ্টকারিতা স্মরণ হওয়ায় স্বভাবসিদ্ধ তদ্ভক্ষণীয়তা-ভ্রান্তি তিরোহিত হইয়া যায়; সুতরাং অনিষ্টকর কলঞ্জাদি ভক্ষণে যেরূপ অপ্রবৃত্তি হওয়া যুক্তিযুক্ত হয়, কিন্তু ব্রহ্মজ্ঞানে দৃঢ় সংস্কার জন্মিলেও

---

যেমন 'অগ্নির্হিমস্য ভেষজম্'। এই উভয়প্রকার হইতে ভিন্ন অর্থবাদের নাম 'ভূতার্থবাদ'। যেমন, "ইন্দ্রো বৃত্রায় বজ্রমুদযচ্ছৎ"। অর্থাৎ ইন্দ্র বৃত্রাসুরের উদ্দেশে বজ্র উদ্যত করিয়াছিলেন। কিন্তু ব্রহ্মজ্ঞানে যে, ব্রহ্মপ্রাপ্তিরূপ ফলশ্রুতি রহিয়াছে, তাহা ত কাহারও অঙ্গ নহে. সুতরাং তাহা অর্থবাদমধ্যে পরিগণিত হইতে পারে না।

লোকের যে, শাস্ত্রবিহিত যাগাদি কার্য্যে প্রবৃত্তির অভাব হইবে, ইহা ত যুক্তিযুক্ত হইতে পারে না; কারণ, বৈধ যাগাদি ক্রিয়াগুলি ত নিষেধবিধির বিষয় নহে। না, এ আপত্তিও সঙ্গত হয় না; কারণ, বিপরীত জ্ঞানমূলক যে, ইষ্টানিষ্টভাব, তাহা বৈধকর্ম্মের পক্ষেও সমান। অভিপ্রায় এই যে, কলঞ্জাদি ভক্ষণে প্রবৃত্তি যেরূপ ভ্রান্তিজ্ঞানপ্রণোদিত বলিয়া অনর্থ বা অনিষ্টকর, শাস্ত্রবিহিত প্রবৃত্তিসমূহেরও সেইরূপ অজ্ঞানমূলকত্ব ও অনর্থকরত্ব সমান। অতএব পরমাত্মবিষয়ে যাহার যথার্থ জ্ঞান সমুৎপন্ন হইয়াছে, তাহার পক্ষে, শাস্ত্রবিহিত যাগাদি কার্য্যগুলিও ভ্রান্তি-জ্ঞানমূলকত্বে ও ইষ্টানিষ্টসাধনাংশে তুল্য হওয়ায়, পরমাত্ম-জ্ঞান দ্বারা মিথ্যা জ্ঞান উন্মূলিত হইবার পর বৈধকর্ম্মেও প্রবৃত্তি না হওয়া যুক্তিসিদ্ধই বটে। ১২।

আচ্ছা, কাম্য যাগাদি কার্য্যে প্রবৃত্তি না হওয়া যুক্তিসঙ্গত হইতে পারে সত্য, কিন্তু নিত্য কর্ম্মসমূহ যখন কেবলই শাস্ত্রবিহিত এবং ইষ্টানিষ্টসাধকও নহে, তখন তদ্বিষয়ে প্রবৃত্তির অভাব হওয়া ত যুক্তিসঙ্গত হইতে পারে না। না, তাহা নহে; কারণ, যাহারা অজ্ঞান ও অজ্ঞানমূলক রাগদ্বেষাদি দোষসম্পন্ন, তাহাদের সম্বন্ধেই নিত্যকর্ম্ম বিহিত হইয়াছে, (কিন্তু রাগদ্বেষাদি-দোষরহিতের সম্বন্ধে নহে)। [বুঝিতে হইবে,] যেমন স্বর্গকামনাদিরূপ দোষসম্পন্ন পুরুষের জন্য 'দর্শপৌর্ণমাসা'দি কাম্য কর্ম্মসমূহ বিহিত হইয়াছে, তেমনি যে লোক সর্ব্ববিধ অনর্থের বীজভূত অবিদ্যাদি-দোষে কলুষিত এবং অবিদ্যাপ্রসূত ইষ্টপ্রাপ্তি ও অনিষ্ট-পরিহারের মূলীভূত রাগদ্বেষাদি দোষেও অভিভূত, তাহার প্রবৃত্তিতেও পূর্ব্ববৎ অবিদ্যাদোষ সন্নিবিষ্ট থাকায়, বুঝিতে হইবে যে, তাদৃশ দোষসম্পন্ন লোকের জন্যই নিত্যকর্ম্মসমূহ বিহিত হইয়া থাকে, কিন্তু কেবল শাস্ত্রের আদেশই উহার একমাত্র প্রযোজক নহে। অগ্নিহোত্র, দর্শপৌর্ণমাস, চাতুর্ম্মাস্য, পশুবন্ধ ও সোমযাগের কাম্যত্ব বা নিত্যত্ব অংশে স্বরূপতঃ যে, কোনপ্রকার বিশেষ আছে, তাহা নহে। কারণ, অনুষ্ঠানকর্ত্তার যদি স্বর্গাদিফলে কামনা থাকে, তাহা হইলেই সেই দোষবলে কাম্যত্ব হইয়া থাকে, আর কর্ত্তা যদি অবিদ্যাদি দোষসম্পন্ন এবং দোষ নিবন্ধন স্বভাবসিদ্ধ অনুরাগাদি দোষে ইষ্টলাভে ও অনিষ্টপরিহারে অভিলাষী হন, তাহা হইলে নিত্যকর্ম্মও তাহার কাম্যফলের সাধক হয়; কারণ, তাহার জন্যই উহা বিহিত হইয়াছে; কিন্তু যে ব্যক্তির পরমাত্মবিষয়ে যথার্থ জ্ঞান উদিত হইয়াছে, তাহার পক্ষে নিবৃত্তির উপায় নির্দ্দেশ ভিন্ন কোথাও কোনরূপ কর্ম্মের বিধান দেখিতে পাওয়া যায় না। কেন না, কর্ম্মের নিমিত্তীভূত যে, দেবতাদি সর্ব্ববিধ সাধন, সে সমুদয়ের অসত্যতা প্রতিপাদনপূর্ব্বকই আত্মজ্ঞান বিহিত হইয়া থাকে; সুতরাং

যাহার ক্রিয়া ও কারকাদি বিশেষ জ্ঞান বিমর্দ্দিত (মিথ্যারূপে নিশ্চিত) হইয়াছে, তাহার পক্ষে ত কর্ম্মপ্রবৃত্তি কখনও উৎপন্ন হইতে পাবে না, কারণ, ক্রিয়া ও তৎসাধনাদি বিষয়ে বিশেষ জ্ঞান, থাকিলেই লোকেব ক্রিয়ানুষ্ঠানে প্রবৃত্তি হইয়া থাকে, (নচেৎ কখনই হয় না)। কাবণ, যে ব্যক্তি দেশ ও কালাদি পবিচ্ছেদরহিত ও স্থূলত্বাদিধর্ম্মবর্জিত অদ্বিতীয ব্রহ্মজ্ঞান লাভ করিয়াছে, তাহাব পক্ষে কর্ম্মানুষ্ঠানেব অবসরই বা কোথায? যদি বল, ব্রহ্মবিদ্ ব্যক্তির ভোজনে যেমন প্রবৃত্তি হইযা থাকে, তেমনি কর্ম্মানুষ্ঠানেও প্রবৃত্তি হইতে পাবে, না—তাহাও বলিতে পাব না, কাবণ, লোকের যে, ভোজনাদি কার্য্যে প্রবৃত্তি হয়, অবিদ্যাই তাহাব একমাত্র নিমিত্ত; সুতরাং ভোজনাদি কার্য্যানুষ্ঠানেব অবশ্যকর্ত্তব্যতা নাই, অর্থাৎ যখনই অবিদ্যাদোষের উদ্ভব হয়, তখনই ভোজনানুষ্ঠানেব আবশ্যক হয়, আবাব যে সময সেই দোষের তিবোধান হয়, সে সময়ে ভোজনেবও আবশ্যক হয় না, কিন্তু নিযত বা অবশ্যকর্ত্তব্য নিত্যকর্ম্মের অনুষ্ঠানে—কখনও কবা, কখনও বা না কবা, এইরূপ অনিয়মিত ব্যবহাব কখনই হইতে পাবে না। ভোজনাদি ক্রিয়াগুলি কেবলই দোষজন্য বলিয়া এবং সেই দোষেব উদ্ভব ও অভিভবেব কোনরূপ নিযম না থাকায় স্বর্গাদিকামনাব ন্যায ভোজনাদি প্রবৃত্তিও অনিযত বা কাদাচিৎক, (কিন্তু নিত্যকর্ম্মেব সেরূপ অনিযত প্রবৃত্তি হইতে পাবে না) (৮)। ১৩।

বিশেষতঃ, শাস্ত্রোক্ত দেশকালাদি নিমিত্তসাপেক্ষ বলিযাও নিত্যকর্ম্মেব অনিয়তত্ব বা কাদাচিৎকতা হইতে পাবে না। কাম্য 'অগ্নিহোত্র' যজ্ঞ যেমন শাস্ত্রনির্দ্দেশানুসাবে সায়ং ও প্রাতঃকাল-সাপেক্ষ, অর্থাৎ সায়ং ও প্রাতঃকালেই উহার অনুষ্ঠান করিতে হয়, যে কোন সমযে নহে, ঠিক তেমনি অবিদ্যাদি দোষমূলক নিত্যকর্ম্মসমূহও কালবিশেষসাপেক্ষ। ভাল কথা, জ্ঞানীদিগেব ভোজনাদি প্রবৃত্তিবিষযে যেরূপ কর্ত্তব্যতা নিযম আছে, অগ্নিহোত্রাদি ক্রিয়াও ঠিক সেই-

(৮) তাৎপর্য্য—নিত্যকর্ম্মের লক্ষণ এইরূপ—"যদকরণে প্রত্যবায়ঃ, তৎ নিত্যম্" অর্থাৎ যে কার্য্য না করিলে পাপ হয়, তাহার নাম 'নিত্যকর্ম্ম'। সুতরাং নিত্যকর্ম্মানুষ্ঠানে কাহারও স্বাতন্ত্র্য নাই; কর্ত্তার ইচ্ছা থাকুক আর নাই থাকুক, নিত্যকর্ম্ম করিতেই হইবে। ভোজনাদি কার্য্যগুলি কেবলই দেহাদিতে আত্মাভিমানরূপ অবিদ্যাজনিত; সুতরাং সেই অবিদ্যারূপ দোষটি যখন যাহার যেরূপ প্রবল হয়, তখনই তাহার সেই প্রবৃত্তিরও সেই পরিমাণে প্রাবল্য ঘটিয়া থাকে, আবার সেই দোষ শিথিল হইয়া গেলে পর, সঙ্গে সঙ্গে ভোজনেচ্ছাও রহিত হইয়া যায়; অতএব নিত্যকর্ম্মের সহিত পার্থক্য নাই।

রূপই জ্ঞানীদিগেরও অবশ্যকর্ত্তব্য হউক ; না, তাহা হইতে পারে না ; নিয়ম ত আর কোন ক্রিয়া নহে, এবং ক্রিয়ার প্রযোজকও নহে ; সুতরাং তাদৃশ নিয়ম-কল্পনাও জ্ঞানের প্রতিবন্ধক হইতে পারে না। অতএব পরমাত্মবিষয়ে যথার্থ জ্ঞানের বিধিও যখন তদ্বিপরীত স্থূলত্ব ও দ্বৈতভাবের নিবৃত্তি সাধন করে ; তখন জ্ঞানবিধিরও সর্ব্বকর্ম্ম-প্রতিষেধকতা উপপন্ন হইতে পারে ; কারণ, কর্ম্মপ্রবৃত্তির অভাব বা নিবৃত্তিসাধনরূপ প্রয়োজনটী নিষেধবিধি ও জ্ঞানবিধি—উভয়ের পক্ষেই তুল্য। অতএব নিষেধবিধির ন্যায় জ্ঞানশাস্ত্রেরও কেবলই বস্তুর স্বরূপমাত্র প্রতিপাদন ও তদ্বিষয়েই তাৎপর্য্যবত্তা সিদ্ধ হইল ॥ ১০ ॥ ১ ॥

তে হ বাচমূচুস্ত্বং ন উদ্গায়েতি, তথেতি, তেভ্যো বাগুদগায়ৎ। যো বাচি ভোগস্তং দেবেভ্য আগায়ৎ, যৎ কল্যাণং বদতি তদাত্মনে। তে বিদুরনেন বৈ ন উদ্গাত্রাঽত্যেষ্যন্তীতি তমভিদ্রুত্য পাপ্মনাঽবিধ্যন্, স যঃ স পাপ্মা, যদেবেদমপ্রতিরূপং বদতি স এব স পাপ্মা ॥ ১১ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—তে ( পূর্ব্বোক্তাঃ ) [ দেবাঃ প্রাণাদয়ঃ ] হ ( ঐতিহ্যে ) বাচম্ ( বাগিন্দ্রিয়ম্ ) উচুঃ ( উক্তবন্তঃ )—[ হে বাক্, ] ত্বং নঃ ( অস্মভ্যম্ ) উদ্গায় ( উদ্গীথগানং কুরু ) ইতি। বাক্ ( বাগিন্দ্রিয়-দেবতা ) তথা ( তথাস্তু ) ইতি ] প্রতিশ্রুত্য ] তেভ্যঃ ( প্রাণরূপদেবতাভ্যঃ ) উদগায়ৎ ( উদ্গীথগানং কৃতবতী )। বাচি যঃ ভোগঃ ( বাঙ্নিমিত্তঃ য উপকারঃ ), তং ( ভোগং ) দেবেভ্যঃ ( সর্ব্বেন্দ্রিয়েভ্যঃ ) আগায়ৎ ; যৎ [ পুনঃ ] কল্যাণং ( শোভনং ) বদতি ( বর্ণান্ উচ্চারয়তি বাক্), তৎ ( কল্যাণবদনং ) আত্মনে ( স্বস্মৈ ) [ আগায়ৎ ]। তে ( অসুরাঃ—রাজসবৃত্তয়ঃ ) [ বাচঃ তথাবিধং স্বপক্ষপাতং উপলভ্য ] বিদুঃ ( বিজ্ঞাতবন্তঃ ), [ যৎ— ] অনেন ( উদ্গাত্রা বাগাত্মনা উদ্গীথকর্ত্রা ) বৈ নঃ ( অস্মান্ ) [ স্বাভাবিকং জ্ঞানং কর্ম্ম চ অভিভূয় ] অত্যেষ্যন্তি ( অতিক্রমিষ্যন্তি পরাভবিষ্যন্তি—দেবাঃ ) ইতি ( এবং নিশ্চিত্য ) তং ( বাক্স্বরূপম্ উদ্গাতারম্ ) অভিদ্রুত্য ( সর্ব্বতোভাবেন আক্রম্য ) পাপ্মনা ( স্বকীয়েন ভোগাসক্তিদোষেণ ) অবিধ্যন্ ( সংযোজয়ামাসুঃ ), যঃ সঃ ( প্রজাপতেঃ পূর্ব্বজন্মনি জাতঃ ভোগাসঙ্গঃ ), সঃ [ এব ] পাপ্মা ( পাপং )। [ কোঽসৌ ? ইত্যাহ— ] যৎ এব ইদং ( অনুভবগোচরং যথা স্যাৎ তথা ) অপ্রতিরূপং ( অনুচিতং প্রতিষিদ্ধমপি ) বদতি ( সর্ব্বো জনঃ ), সঃ [অননুরূপবচনম্ এব] সঃ (আসঙ্গফলভূতঃ) পাপ্মা (পাপফলমিত্যর্থঃ)।

**মূলানুবাদ ঃ** সেই দেবতাগণ বাগিন্দ্রিয়কে বলিয়াছিলেন—তুমি আমাদের জন্য 'উদ্‌গীথ' গান কর; বাগিন্দ্রিয় 'তথাস্তু' বলিয়া তাহাদের জন্য উদ্‌গীথ গান করিতে লাগিলেন; কিন্তু বাক্যগত যে সাধারণ ভোগ, তাহাই দেবতাগণের উদ্দেশ্যে গান করিলেন, আর যাহা কল্যাণময় অতি রমণীয় বাক্যোচ্চারণ, তাহা আপনার নিমিত্ত গান করিলেন। এইরূপ ফলাভিষঙ্গ বা পক্ষপাতরূপ ক্রটী পাইয়া অসুরগণ বুঝিতে পারিলেন যে, দেবতাগণ এই উদ্‌গাতা দ্বারা (উদ্‌গীথগানকারী বাগ্‌দেবতা দ্বারা) আমাদিগকে অতিক্রম করিবে, অর্থাৎ পরাজিত করিবে। এইরূপ মনে করিয়া তাঁহারা বাগ্‌-দেবতাকে আক্রমণ করিয়া পাপ দ্বারা বিদ্ধ করিলেন। সেই যে, প্রজাপতির পূর্ব্বজন্মজাত আসক্তি বা পক্ষপাত, তাহাই ইহা; [তাহার পরিচয় দিতেছেন—] এই যে, লোকে অনুচিত অর্থাৎ শাস্ত্রনিষিদ্ধ কথা বলিয়া থাকে, তাহাই সেই পাপ, অর্থাৎ পাপের ফল ॥ ১১ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তে দেবা হ এবং বিনিশ্চিত্য বাচ বাগভিমানিনী দেবতাম্ উচুঃ উক্তবন্তঃ;—ত্বং নঃ অস্মভ্যম্ উদ্‌গায় ঔদ্‌গাত্রং কর্ম্ম কুরুষ্ব,—বাগ্দেবতানির্ব্বর্ত্ত্যমৌদ্‌গাত্রং কর্ম্ম দৃষ্টবন্তঃ, তামেব চ দেবতাং জপমন্ত্রাভিধেয়াম্—"অসতো মা সদ্‌গময়" ইতি। ১।

অত্র চোপাসনায়াঃ কর্ম্মণশ্চ কর্ত্তৃত্বেন বাগাদয় এব বিবক্ষ্যন্তে। কস্মাৎ? যস্মাৎ পরমার্থতস্তৎকর্ত্তৃকঃ তদ্বিষয় এব চ সর্ব্বো জ্ঞান-কর্ম্মসংব্যবহারঃ। বক্ষ্যতি হি "ধ্যায়তীব লেলায়তীব"ইত্যাত্মকর্ত্তৃকত্বাভাবং বিস্তরতঃ ষষ্ঠে। ইহাপি চ অধ্যায়ান্তে উপসংহরিষ্যতি—অব্যাকৃতাদি ক্রিয়াকারকফলজাতম্—"ত্রয়ং বা ইদং নাম রূপং কর্ম্ম" ইত্যবিদ্যাবিষয়ম্। অব্যাকৃতাৎ তু যৎ পরং পরমাত্মাখ্যং বিদ্যাবিষয়ম্ অনামরূপকর্ম্মাত্মকং "নেতি নেতি" ইতি ইতরপ্রত্যাখ্যানেন উপসংহরিষ্যতি পৃথক্। যস্তু বাগাদি-সমাহারোপাধি-পরিকল্পিতঃ সংসার্য্যাত্মা, তঞ্চ বাগাদি-সমাহার-পক্ষপাতিনমেব দর্শয়িষ্যতি—"এতেভ্যো ভূতেভ্যঃ সমুত্থায় তান্যেবানুবিনশ্যতি" ইতি। তস্মাদ্ যুক্তা বাগাদীনামেব জ্ঞান-কর্ম্মকর্ত্তৃত্বফল-প্রাপ্তিবিবক্ষা। ২।

তথেতি তথাস্ত্বিতি দেবৈরুক্তা বাক্ তেভ্যঃ অর্থিভ্যঃ অর্থায় উদ্‌গায়ৎ উদ্‌গানং কৃতবতী। কঃ পুনরসৌ দেবেভ্যঃ অর্থায় উদ্‌গানকর্ম্মণা বাচা নির্ব্বর্ত্তিতঃ কার্য্য-

বিশেষ ইতি? উচ্যতে, যো বাচি নিমিত্তভূতায়াং বাগাদিসমুদায়স্ত য উপকারো নিষ্পদ্যতে বদনাদিব্যাপারেণ, স এব। সর্ব্বেষাং হ্যসৌ বাগ্বদনাভিনির্বৃত্তো ভোগঃ ফলম্। তং ভোগং সা ত্রিষু পবমানেষু কৃত্বা, অবশিষ্টেষু নবসু স্তোত্রেষু বাচনিকমার্ত্বিজ্যং ফলম্—যৎ কল্যাণং শোভনং বদতি বর্ণানভিনির্ব্বর্ত্তয়তি, তদ্ আত্মনে মহ্যমেব। তদ্ধি অসাধারণং বাগ্দেবতায়াঃ কর্ম্ম, যৎ সম্যগ্ বর্ণানামুচ্চারণম্; অতস্তদেব বিশেষ্যতে—'যৎ কল্যাণং বদতি' ইতি। যৎ তু বদনকার্য্যং, সর্ব্বসঙ্ঘাতোপকারাত্মকং, তদ্ যাজমানমেব। ৩।

তত্র কল্যাণবদনাত্মসম্বন্ধাসঙ্গাবসরং দেবতায়া রন্ধ্রং প্রতিলভ্য তে বিদুরসুরাঃ। কথম্? অনেন উদ্গাত্রা, নঃ অস্মান্, স্বাভাবিকং জ্ঞানং কর্ম্ম চাভিভূয় অতীত্য, শাস্ত্রজনিত-কর্ম্ম-জ্ঞানরূপেণ জ্যোতিষা উদ্গাত্রাত্মনা অত্যেষ্যন্তি অতিগমিষ্যন্তি,—ইত্যেবং বিজ্ঞায়, তম্ উদ্গাতারম্ অভিদ্রুত্য অভিগম্য, স্বেন আসঙ্গলক্ষণেন পাপ্মনা অবিধান্ তাড়িতবন্তঃ সংযোজিতবন্ত ইত্যর্থঃ।

স যঃ স পাপ্মা—প্রজাপতেঃ পূর্ব্বজন্মাবস্থস্য বাচি ক্ষিপ্তঃ, স এব প্রত্যক্ষীক্রিয়তে। কোঽসৌ? যদেবেদম্ অপ্রতিরূপম্ অননুরূপং শাস্ত্রপ্রতিষিদ্ধং বদতি, যেন প্রযুক্তঃ অসভ্য-বীভৎসানৃতাদি অনিচ্ছন্নপি বদতি; অনেন কার্য্যেণ অপ্রতিরূপবদনেন অনুগম্যমানঃ প্রজাপতেঃ কার্য্যভূতাসু প্রজাসু বাচি বর্ত্ততে; স এব অপ্রতিরূপবদনেনানুমিতঃ স প্রজাপতের্ব্বাচি গতঃ পাপ্মা; কারণানুবিধায়ি হি কার্য্যমিতি॥ ১১॥ ২॥

টীকা। জ্ঞানমিহ পরীক্ষ্যমাণমিত্যেতৎ প্রসঙ্গাগতং বিচারং পরিসমাপ্য 'তে হ বাচম্' ইত্যাদি ব্যাচষ্টে—তে দেবা ইতি। অচেতনায়া বাচো নিযোজ্যত্বং বারয়তি—বাগভিমানিনীমিতি। নিযোক্তৄণাং দেবানামভিপ্রায়মাহ—বাগ্দেবতেতি। ননু উদ্গাত্রং কর্ম্ম জপমন্ত্রপ্রকাশ্যা দেবতা নির্ব্বর্ত্তয়িষ্যতি, ন তু বাগ্দেবতেতি, তত্রাহ—তামেবেতি। "অসতো মা সদ্গময়" ইতি জপমন্ত্রাভিধেয়াং দৃষ্টবন্ত ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ।

বাগাদ্যাশ্রয়ং কর্ত্তৃত্বাদি দর্শয়তঃ অর্থবাদস্য প্রাসঙ্গিকং তাৎপর্য্যমাহ—অত্র চেতি। আত্মাশ্রয়ে কর্ত্তৃত্বাদৌ অবভাসমানে তস্য বাগাদ্যাশ্রয়ত্বমযুক্তমিত্যাহ—কস্মাদিতি। পরস্য জীবস্য বা কর্ত্তৃত্বাদি বিবক্ষিতমিতি বিকল্প্য আদ্যং দূষয়তি—যস্মাদিতি। বিচারদশায়াং বাগাদিসঙ্ঘাতস্য ক্রিয়াদিশক্তিমত্ত্বাৎ কর্ত্তৃত্বাদিঃ তদাশ্রয়ো যস্মাৎ প্রতীতঃ, তস্মাৎ পরস্যাত্মনঃ স্বতস্তচ্ছক্তিশূন্যস্য ন তদাশ্রয়ত্বমিত্যর্থঃ। কিঞ্চ, অবিদ্যাশ্রয়ঃ সর্ব্বো ব্যবহারো ন তদ্ধীনে পরস্মিন্নবতরতীত্যাহ—তদ্বিষয় ইতি। "কর্ত্তা শাস্ত্রার্থবত্ত্বাৎ" ইতি ন্যায়েন কর্ত্তৃত্বমাত্মনঃ অঙ্গীকর্ত্তব্যম্, ইত্যাশঙ্ক্য "যথা চ তক্ষোভয়থা" ইতি ন্যায়াদৌপাধিকং তস্মিন্ কর্ত্তৃত্বমিত্যভিপ্রেত্যাহ—বক্ষ্যতি হীতি। বস্তুতত্ত্ববিদ্যাবিষয়ঃ সর্ব্বো ব্যবহার ইতি, তত্র বাক্যশেষমনুকূলয়তি—ইহাপীতি। ইতশ্চ

পরস্মিন্নাত্মনি কর্তৃত্বাদিব্যবহারো নাস্তীত্যাহ—অব্যাকৃতাত্বিতি। অনামরূপকর্ম্মাত্মকমিত্যস্মাৎ উপরিষ্টাৎ তৎপদমধ্যাহর্ত্তব্যং, জীবস্তু স্যাদিতি দ্বিতীয়মাশঙ্ক্যাহ—যস্ত্বিতি। জীবশব্দবাচ্যস্ত বিশিষ্টস্য কল্পিতত্বাৎ ন তাত্ত্বিকং কর্তৃত্বাদিকং, কিং তু তদ্দ্বারা স্বরূপে সমারোপিতমিতি ভাবঃ। আত্মনি তাত্ত্বিককর্তৃত্বাদ্যভাবে কলিতমর্থবাদতাৎপর্য্যমুপসংহরতি—তস্মাদিতি।

তাৎপর্য্যমর্থবাদস্যোক্ত্বা নিযুক্তয়া বাগ্দেবতয়া যৎ কৃতং, তদুপন্যস্যতি—তথেত্যাদিনা। উদ্গাতৃত্বং জপমন্ত্রপ্রকাশ্যত্বং চ আত্মনোঽঙ্গীকৃত্য বাগুদ্গানে প্রবৃত্তা চেৎ, তয়া কশ্চিদুপকারো দেবানামুদ্গানেন নির্ব্বর্ত্তনীয়ঃ, স চ নাস্তীতি শঙ্কতে—কঃ পুনরিতি। বদনাদিব্যাপারে সতি যঃ সুখবিশেষঃ সঞ্জাতস্য নিষ্পদ্যতে, স এব কার্য্যবিশেষ, ইত্যাহ—উচ্যত ইতি। যো বাচীতি প্রতীকমাদায় ব্যাখ্যায়তে কথং পুনর্ব্বাচো বচনং, চক্ষুষো দর্শনমিত্যাদিনা নিষ্পন্নং ফলং সর্ব্বসাধারণমিত্যাশঙ্ক্যানুভবমনুসৃত্যাহ—সর্ব্বেষামিতি। কিঞ্চ, দেবার্থমুদ্গায়ন্ত্যা বাচঃ স্বার্থমপি কিঞ্চিদুদ্গানমস্তি, তথা চ জ্যোতিষ্টোমে দ্বাদশ স্তোত্রাণি, তত্র ত্রিষু পবমানাখ্যেষু স্তোত্রেষু যাজমানং ফলমুদ্গানেন কৃত্বা, শিষ্টেষু নবসু স্তোত্রেষু যৎ কল্যাণবদনসামর্থ্যং, তদাত্মনে স্বার্থমেব আগায়দিত্যাহ—তং ভোগমিতি। ঋত্বিজাং ক্রীতত্বাৎ ন ফলসম্বন্ধঃ সম্ভবতি, ইত্যাশঙ্ক্যাহ—বাচনিকমিতি। 'অথাত্মনেঽন্নাদ্যমাগায়েৎ' ইতি শ্রুতমিত্যর্থঃ। কল্যাণবদনসামর্থ্যস্য স্বার্থত্বং সমর্থয়তে—তদ্ধীতি। কল্যাণবদনং বাচোঽসাধারণং চেৎ, কস্তর্হি যো বাচীত্যাদের্বিষয়ঃ, তত্রাহ—যত্ত্বিতি।

বাগ্দেবতায়াম্ অসুরাণামবকাশং দর্শয়তি—তত্রেতি। স্বার্থে পরার্থে চোদ্গানে সতীতি যাবৎ। কল্যাণবদনস্যাত্মনা বাচৈব সম্বন্ধে যঃ অয়ম্ আসঙ্গোঽভিনিবেশঃ, স এবাবসরো দেবতায়াঃ, তমবসরং প্রাপ্যেত্যর্থঃ। অবসরমেব ব্যাকরোতি—রন্ধ্রমিতি। অস্মানতীত্যেতি—সম্বন্ধঃ। কোঽসৌ অসুরাত্যয়স্তং ব্যাচষ্টে—স্বাভাবিকমিতি। তত্রোপায়মুপন্যস্যতি—শাস্ত্রেতি। অসুরানভিভূয় কেনাত্মনা দেবাঃ স্থাস্যন্তীতি বিবক্ষায়ামাহ—জ্যোতিষেতি। প্রজাপতের্ব্বাচি পাপ্মা ক্ষিপ্তঃ অসুরৈরিতি কুতোঽবগম্যতে, তত্রাহ—স যঃ স পাপ্মেতি। প্রতিবিম্ববদনমেব পাপ্মেত্যযুক্তমদৃষ্টস্য ক্রিয়াতিরিক্তস্যাঙ্গীকারাৎ, ইত্যাশঙ্ক্যাহ—যেনেতি। অসভ্যং সভানর্হং স্ত্রীবর্ণনাদি, বীভৎসং ভয়ানকং প্রেতাদিবর্ণনম্, অনৃতম্ অযথাদৃষ্টবচনম্। আদি-শব্দাৎ পিশুনত্বং গৃহ্যতে। কিমত্র প্রজাপতের্ব্বাচি পাপ্মসত্ত্বে মানমুক্তং ভবতীত্যাশঙ্ক্য স এব স পাপ্মেতি ব্যাকরোতি—অনেনেতি। প্রাজাপত্যাসু প্রজাসু প্রতিপন্নেন অসত্যবদনাদিনা লিঙ্গেন তদ্বাচি পাপ্মানুমিতঃ, স এব প্রজাপতিবাচি পাপ্মানং গময়তি; বিমতং কারণপূর্ব্বকং কার্য্যত্বাদ্ঘটবৎ। ন চ প্রজাগতং দুরিতং প্রাজাপত্য তদ্বিনা হেত্বন্তরাদেব স্যাৎ, কারণানুবিধায়িত্বাৎ কার্য্যস্য। ন চ তৎকারণেঽপি পরস্মিন্ প্রসঙ্গঃ "অপাপবিদ্ধম্" ইতি শ্রুতেঃ। ন চ 'ন হ বৈ দেবান্ পাপং গচ্ছতি' ইতি শ্রুতের্ন সূত্রেঽপি পাপবেধঃ, তস্য ফলাবস্থস্য অপাপত্বেঽপি যজমানাবস্থস্য তদ্ভাবাদিত্যর্থঃ। আদ্যসকারাভ্যাং কারণস্থং পাপ্মানমনূদ্য তস্যৈব কার্য্যস্থত্বমুচ্যতে। উত্তরাভ্যাং তু কার্য্যস্থং পাপ্মানমনূদ্য তস্যৈব কারণস্থত্বমিতি বিভাগঃ। ১১। ২।

**ভাষ্যানুবাদ।**—সেই দেবতাগণ এইরূপ নিশ্চয় করিয়া—বাক্‌কে অর্থাৎ বাগিন্দ্রিয়াভিমানী দৈবতাকে বলিয়াছিলেন, তুমি আমাদের জন্য

উদ্গাতার কর্ম্ম—উদ্গীথগান কর; অর্থাৎ বাগ্দেবতার সম্পাদনীয় ঔদ্গাত্র কর্ম্ম এবং "অসতো মা সদ্ গময়" (আমাকে অসৎ হইতে সতে লইয়া যাও) এই জপ্যমন্ত্রের প্রতিপাদ্য দেবতাকেও দর্শন করিয়াছিলেন। ১।

এখানে বুঝিতে হইবে, বাগাদি দেবতাগণকেই উপাসনা ও কর্ম্মানুষ্ঠানের কর্ত্তারূপে প্রতিপাদন করা শ্রুতির অভিপ্রেত। কি জন্য? যেহেতু, যে কোন-প্রকার জ্ঞান ও কর্ম্ম প্রসিদ্ধ আছে, প্রকৃতপক্ষে তাহারাই সেই সমস্তের কর্ত্তা ও বিষয় (আশ্রয়), অর্থাৎ বাক্প্রভৃতি ইন্দ্রিয়ের সাহায্যে এবং বাক্প্রভৃতি ইন্দ্রিয়েতেই ঐ সমস্ত ব্যাপার সম্পন্ন হইয়া থাকে। এইজন্যই পরে ষষ্ঠাধ্যায়ে 'আত্মা যেন ধ্যানই করে, যেন স্পন্দনই করে' ইত্যাদি বাক্যে আত্মার অকর্তৃত্ব বিস্তৃতভাবে বর্ণনা করিবেন। আর এখানেও অধ্যায়ের শেষভাগে উপসংহার-স্থলে "ত্রয়ং বা ইদং নাম রূপং কর্ম্ম" ইত্যাদি বাক্যে অব্যক্ত প্রকৃতি হইতে আরম্ভ করিয়া ক্রিয়া, কারক ও ফল প্রভৃতি সমস্তই অবিদ্যার বিষয় বা অজ্ঞান-মূলক বলিয়া নির্দ্দেশ করিবেন। আর যিনি অব্যাকৃত, প্রকৃতির অতীত এবং নাম, রূপ ও কর্ম্মের সহিত অসম্বদ্ধ, তিনিই বিদ্যার—জ্ঞানের বিষয়, এবং 'নেতি নেতি' বলিয়া অপর সর্ব্বপদার্থবিলক্ষণরূপে তাহারই পৃথক উপসংহার করিবেন। আর যিনি বাক্প্রভৃতি উপাধিসমষ্টিবিশিষ্ট সংসারী আত্মা—জীব, তাহাকেও আবার "এতেভ্যঃ ভূতেভ্যঃ সমুত্থায় তান্যেব অনুবিনশ্যতি" ইত্যাদি বাক্যে বাক্প্রভৃতি দেহসঙ্ঘাতের অনুগামী বলিয়া প্রদর্শন করিবেন। অতএব বাক্প্রভৃতির সম্বন্ধেই জ্ঞান ও কর্ম্মানুষ্ঠানের ফলপ্রাপ্তি প্রতিপাদন করা সম্ভবপর ও সঙ্গত হয়। ২।

'তথা' ইতি। তথা অর্থ—তথাস্তু (সেইরূপই হউক), বাগ্দেবতা অপরাপর দেবতাকর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া প্রার্থী সেই দেবতাগণের নিমিত্ত উদ্গান করিয়াছিলেন (অর্থাৎ উদ্গীথ গান করিয়াছিলেন)। বাগ্দেবতা উদ্গানকর্ম্ম দ্বারা দেবতাগণের জন্য কিপ্রকার কার্য্য সম্পাদন করিয়াছিলেন? বলা হইতেছে;—বাক্যে—বাগিন্দ্রিয়ের সাহায্যে, অর্থাৎ শব্দোচ্চারণাদি ক্রিয়া দ্বারা বাক্প্রভৃতি ইন্দ্রিয় সমুদয়ের যে, উপকার সম্পাদিত হয়, তাহাই তাহার সেই কার্য্য। বাক্যোচ্চারণজনিত যে, এইরূপ ফল, তাহা সকলেরই সাধারণ ভোগ্য। সেই বাগ্দেবতা তিনটীমাত্র 'পবমান' স্তোত্রে উক্তপ্রকার ভোগ বা উপকার সম্পাদন করিয়া, অবশিষ্ট নয়টী স্তোত্র—যাহার পাঠগত ফল ঋত্বিক্গত হয় (পাঠকই লাভ করেন), সেই নয়টী স্তোত্রে বাগ্দেবতা যে,

ফলমুপসংহ্রীয়তে—] অস্য ( বিজ্ঞাতুঃ ) হ স্বং ( ধনমপি ) ভবতি ; যঃ সাম্নঃ এতৎ স্বম্ এবং ( যথোক্তেন প্রকারেণ ) বেদ ( বেত্তি ), [ তস্যৈতৎ ফলমিতি ভাবঃ ] ॥ ৩৪ ॥ ২৫ ॥

**মূলানুবাদ।**—যিনি পূর্ব্বোক্ত এই প্রাণবাচক সামের স্ব অর্থাৎ ধনস্বরূপ রহস্য জানেন, নিশ্চয়ই তাঁহারও ধনলাভ হইয়া থাকে। স্বরই হইতেছে সেই সামের স্ব—ধন ; যিনি আর্ত্বিজ্য—ঋত্বিক্-কার্য্য—উদ্গান করিবেন, তিনি অবশ্যই বাক্যে সুস্বর সম্পাদনে যত্নপর হইবেন—সুস্বরসম্পন্ন সেই বাক্য দ্বারা আর্ত্বিজ্য কর্ম্ম করিবেন ; এই জন্যই সুধীগণ যজ্ঞে সুস্বরসম্পন্ন উদ্গাতাকে দেখিতে ইচ্ছা করেন, —জগতে যাহার ধন আছে, [ তাহাকে যেরূপ দেখিতে ইচ্ছা করে, ] তদ্রূপ। যে লোক সামের যথোক্তপ্রকার এই স্বরবিজ্ঞান জানেন, তাঁহারও ঐ প্রকার ফললাভ হইয়া থাকে ॥ ৩৪ ॥ ২৫ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তস্য হৈতস্য। তস্যেতি প্রকৃতং প্রাণমভিসম্বধ্নাতি। হ এতস্যেতি মুখ্য ব্যপদিশত্যভিনয়েন। সাম্নঃ সামশব্দবাচ্যস্য প্রাণস্য, যঃ স্বং ধনং বেদ, তস্য হ কিং স্যাৎ? ভবতি হাস্য স্বম্। ফলেন প্রলোভ্য অভিমুখীকৃত্য শুশ্রূষবে আহ—তস্য বৈ সাম্নঃ স্বর এব স্বম্। স্বর ইতি কণ্ঠগতং মাধুর্য্যম্ ; তদেবাস্য স্বং বিভূষণম্, তেন হি ভূষিতমৃদ্ধিমৎ লক্ষ্যতে উদ্গানম্। যস্মাদেবম্, তস্মাদার্ত্বিজ্যং ঋত্বিক্-কর্ম্ম উদ্গানং করিষ্যন্ বাচি বিষয়ে, বাচি বাগাশ্রিতং স্বরমিচ্ছেত ইচ্ছেৎ, সাম্নো ধনবত্তাং স্বরেণ চিকীর্ষুরুদ্গাতা। ইদন্তু প্রাসঙ্গিকং বিধীয়তে ; সাম্নঃ সৌস্বর্য্যেণ স্বরবত্ত্বপ্রত্যয়ে কর্ত্তব্যে, ইচ্ছামাত্রেণ সৌস্বর্য্যং ন ভবতীতি দন্তধাবন-তৈলপানাদি সামর্থ্যাৎ কর্ত্তব্যমিত্যর্থঃ। তয়ৈবং সংস্কৃতয়া বাচা স্বরসম্পন্নয়া আর্ত্বিজ্যং কুর্য্যাৎ। তস্মাৎ—যস্মাৎ সাম্নঃ স্বভূতঃ স্বরঃ, তেন স্বেন তেন ভূষিতং সাম ; অতো যজ্ঞে স্বরবন্তম্ উদ্গাতারং দিদৃক্ষন্ত এব দ্রষ্টুমিচ্ছন্তি এব—ধনিনমিব লৌকিকাঃ। প্রসিদ্ধং হি লোকে, অথো অপি যস্য স্বং ধনং ভবতি, তং ধনিনং দিদৃক্ষন্তে ইতি। সিদ্ধস্য গুণবিজ্ঞানফলসম্বন্ধস্যোপসংহারঃ ক্রিয়তে,—ভবতি হাস্য স্বম্, য এবমেতৎ সাম্নঃ স্বং বেদেতি ॥ ৩৪ ॥ ২৫ ॥

টীকা। উদ্গীথদেবতা প্রাণ এবেতি নির্দ্ধার্য্য স্বসুবর্ণপ্রতিষ্ঠাগুণবিধানার্থম্ উত্তরকণ্ডিকাত্রয়মবতারয়তি—তস্যেত্যাদিনা। কিমিত্যাদৌ ফলমভিলপাতে, তত্রাহ—ফলেনেতি। সৌস্বর্য্যং সাম্নো ভূষণমিত্যত্রানুভবমনুকূলয়তি—তেন হীতি। কথং তর্হি কণ্ঠগতং মাধুর্য্যং সম্পাদনীয়

মিত্যাশঙ্ক্যাহ—যস্মাদিতি। প্রাণোঽহং মমৈব গীতিভাবমাপন্নস্ত সৌস্বর্য্যং ধনমিতি প্রকৃতে প্রাণবিজ্ঞানে গুণবিধির্বিবক্ষিতশ্চেৎ, কিমিত্যুদ্গাতুরস্তৎ কর্ত্তব্যমুপদিশ্যতে? ইত্যাশঙ্ক্য দৃষ্টফলতয়া, ইত্যাহ—ইদং স্থিতি। অথেচ্ছায়াং কর্ত্তব্যত্বেন বিহিতায়াং তাবন্মাত্রে সিদ্ধেঽপি কথং সৌস্বর্য্যং সিধ্যেৎ, নহি স্বর্গকামনামাত্রেণ স্বর্গঃ সিধ্যতি, অত আহ—সাম্ন ইতি। তস্য সুস্বরত্বেন তচ্ছব্দিতস্য প্রাণস্যোপাসকাত্মকস্য স্বরবত্ত্বপ্রত্যয়ে কার্য্যে সতি বিহিতেচ্ছামাত্রেণ সাম্নঃ সৌস্বর্য্যং ন ভবতি, ইত্যস্মাৎ সামর্থ্যাৎ দন্তধাবনাদি কর্ত্তব্যমিত্যেতৎ অত্র বিধিৎসিতমিতি যোজনা। সৌস্বর্য্যস্য সামভূষণত্বে গমকমাহ—তস্মাদিতি। দৃষ্টান্তমনন্তরবাক্যাবষ্টম্ভেন স্পষ্টয়তি—প্রসিদ্ধং হীতি। ভবতি হাস্য স্বমিতি প্রাগেবোক্তত্বাৎ অনর্থিকা পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—সিদ্ধস্যেতি॥ ৩৪ ॥ ২৫ ॥

**ভাষ্যানুবাদ**।—"তস্য হৈতস্য" ইত্যাদি। প্রস্তাবিত প্রাণের সহিত 'তস্য' পদের সম্বন্ধ; 'এতস্য' শব্দে মুখ্য প্রাণকে প্রত্যক্ষবৎ নির্দ্দেশ করা হইয়াছে। 'সাম্নঃ' অর্থ—সাম-শব্দ-বাচ্য প্রাণের। যে ব্যক্তি [ পূর্ব্বোক্ত এই সাম-শব্দবাচ্য প্রাণের ] স্ব অর্থাৎ ধন জানেন; তাহার কি হয়? [ উত্তর— ] নিশ্চয়ই তাহার স্ব ( ধন ) হয়। এইরূপ ফল কথন দ্বারা লোককে প্রলোভিত ও অভিমুখীভূত করিয়া ( শুশ্রূষু করিয়া ) তাহার উদ্দেশ্যে বলিতেছেন—স্বরই হইতেছে পূর্ব্বোক্ত সামের স্ব ( ধন )। এখানে 'স্বর' অর্থ কণ্ঠগত মাধুর্য্য, ( যাহার দরুণ লোককে 'সুকণ্ঠ' বলা হয় ); তাহাই [ শব্দময় ] সামের ভূষণ; সেই সুস্বরে ভূষিত হইলেই উদ্গানকে ঐশ্বর্য্যবিশিষ্ট বলিয়া মনে করিতে হয়। যেহেতু স্বরই সামের সম্পদ্; সেই হেতু আর্ত্বিজ্য—ঋত্বিকের কার্য্য—উদ্গান করিবার পূর্ব্বে উদ্গাতা যদি স্বরসম্পদের দ্বারা সামকে ধনী করিতে ইচ্ছা করেন, তাহা হইলে, বাক্যবিষয়ে অর্থাৎ বাক্যগত সুস্বর সম্পাদনে যত্ন করিবেন। এই যে, সুস্বরের বিধান, ইহা প্রাসঙ্গিকমাত্র; কেন না, উত্তম স্বর দ্বারা যদি সামকে স্বরসম্পন্ন করিতে হয়, তাহা কেবল ইচ্ছামাত্রে হয় না; পরন্তু তাহার জন্য দন্তধাবন ও তৈলপানাদি কার্য্যের অনুষ্ঠান করিতে হয়। [ উদ্গাতা ] এইরূপ সুসংস্কৃত স্বরসম্পন্ন বাক্য দ্বারা আর্ত্বিজ্য ( উদ্গান ) করিবেন। সেই হেতু,—যেহেতু স্বরই হইতেছে সামের স্ব—ধনস্বরূপ, এবং তাহা দ্বারাই সাম শোভিত হয়; সেই হেতুই যজ্ঞে ধনীর ন্যায় স্বরসম্পন্ন ( সুকণ্ঠ ) উদ্গাতাকেই সাধারণ লোকে দেখিতে ইচ্ছা করে। জগতে ইহা প্রসিদ্ধই আছে, যাহার ধন থাকে, সেই ধনী ব্যক্তিকে সকলে দেখিতে ইচ্ছা করে। প্রথমেই যে গুণবিজ্ঞানের ফল নিরূপিত হইয়াছে, এখানে সেই ফলপ্রাপ্তিরই উপসংহার করা হইতেছে মাত্র—'ভবতি হ অস্য স্বং'—তাঁহারও ধনলাভ হয়, যিনি সামের উক্তপ্রকার 'স্ব' (স্বরসম্পদ্) জানেন ॥৩৪॥২৫॥

তস্য হৈতস্য সাম্নো যঃ সুবর্ণং বেদ, ভবতি হাস্য সুবর্ণম্, তস্য বৈ স্বর এব সু-বর্ণম্, ভবতি হাস্য সু-বর্ণম্, য এবমেতৎ সাম্নঃ সু-বর্ণং বেদ ॥ ৩৫ ॥ ২৬ ॥

**সরলার্থঃ।**—অথান্যোঽপি সাম্নো গুণো বিধীয়তে—তস্যেত্যাদিনা। যঃ (জনঃ) তস্য (পূর্ব্বোক্তস্য) এতস্য (প্রাণাভিধেয়স্য) সাম্নঃ হ সুবর্ণং (বর্ণসৌষ্ঠব) বেদ, অস্য (বিদুষঃ) হ (অপি) সুবর্ণং (বর্ণোৎকর্ষঃ) ভবতি। তস্য (সাম্নঃ) বৈ (প্রসিদ্ধৌ) স্বর এব সুবর্ণম্। [গুণবিজ্ঞানফলমুপসংহ্রীয়তে—] যঃ সাম্নঃ এতৎ সুবর্ণম্ এবং (যথোক্তপ্রকারেণ) বেদ, অস্য (বিদুষঃ) হ সুবর্ণং ভবতি ইত্যর্থঃ ॥ ৩৫ ॥ ২৬ ॥

**মূলানুবাদ।**—এখানে সামের আরও একটী গুণের বিধান করা হইতেছে—যে লোক সেই এই সামের সুবর্ণ (বর্ণগত উৎকর্ষ—স্বরবিশেষ) জানেন, তাঁহারও বর্ণোৎকর্ষ লাভ হয়; স্বরই তাহার সু-বর্ণ। পুনশ্চ বিজ্ঞানফল বলিতেছেন—যে লোক সামের এই যথোক্তপ্রকার সুবর্ণ অবগত হন, তাঁহারও বর্ণোৎকর্ষ লাভ হইয়া থাকে ॥ ৩৫ ॥ ২৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথান্যো গুণঃ সুবর্ণবত্তালক্ষণো বিধীয়তে। অসাবপি সৌস্বর্য্যমেব। এতাবান্ বিশেষঃ—পূর্ব্বং কণ্ঠগতমাধুর্য্যম্, ইদন্তু লাক্ষণিকং সুবর্ণশব্দবাচ্যম্। তস্য হৈতস্য সাম্নো যঃ সুবর্ণং বেদ, ভবতি হাস্য সুবর্ণম্; সুবর্ণ-শব্দ-সামান্যাৎ স্বরসুবর্ণয়োঃ। লৌকিকমেব সুবর্ণং গুণবিজ্ঞানফলং ভবতীত্যর্থঃ। তস্য বৈ স্বর এব সুবর্ণম্, ভবতি হাস্য সুবর্ণম্, য এবমেতৎ সাম্নঃ সুবর্ণং বেদেতি পূর্ব্ববৎ সর্ব্বম্ ॥ ৩৫ ॥ ২৬ ॥

টীকা। সাম্নো গুণান্তরমবতারয়তি—অথেতি। তর্হি পুনরুক্তিঃ স্যাৎ, তত্রাহ—এতাবানিতি। লাক্ষণিকং—কণ্ঠ্যোঽয়ং বর্ণো দন্ত্যোঽয়মিতি লক্ষণজ্ঞানপূর্ব্বকং সুষ্ঠু বর্ণোচ্চারণং তদেব সামশব্দিতপ্রাণভূতস্য ধনমিতি যাবৎ। লাক্ষণিকসৌস্বর্য্যগুণবৎ-প্রাণবিজ্ঞানবতো যথোক্ত-ফলপ্রাপ্তে হেতুমাহ—সুবর্ণশব্দেতি। বাক্যার্থমাহ—লৌকিকমেবেতি। ফলেন প্রলোভ্য অভিমুখীকৃত্য, কিং তৎ সুবর্ণমিতি শুশ্রূষবে ব্রূতে—তস্যেতি। গুণবিজ্ঞানফলমুপসংহরতি—ভবতীতি। সামশব্দবাচ্যস্য প্রাণস্য স্বরূপভূতস্যেতি যাবৎ ॥ ৩৫ ॥ ২৬ ॥

**ভাষ্যানুবাদ।**—অতঃপর সামের সুবর্ণশালিত্ব আর একটী গুণ বিহিত হইতেছে। এই সুবর্ণও স্বরগত উৎকর্ষ ভিন্ন আর কিছুই নহে; এইমাত্র বিশেষ যে, পূর্ব্বোক্ত গুণটী কণ্ঠগত মাধুর্য্য, আর এই গুণটী হইতেছে লাক্ষণিক—'ইহা

দন্ত্য' 'ইহা কণ্ঠ্য' ইত্যাদি লক্ষণানুযায়ী উত্তম শব্দোচ্চারণ মাত্র; ইহাই এখানে 'সুবর্ণ' শব্দের অর্থ। যে ব্যক্তি সেই এই সামের সুবর্ণ জানেন, তাঁহারও সুবর্ণ (বর্ণোচ্চারণে পটুতা অথবা কাঞ্চনপ্রাপ্তি) হইয়া থাকে। কারণ, সুবর্ণ শব্দটী যেমন স্বরবোধক, তেমনি কাঞ্চনেরও বাচক; অতএব লোকপ্রসিদ্ধ সুবর্ণলাভই যথোক্ত গুণবিজ্ঞানের ফল। স্বরই তাহার (সামের) সুবর্ণ। যিনি সামের যথোক্ত সুবর্ণতত্ত্ব জানেন, তাঁহারও সুবর্ণলাভ হইয়া থাকে। ইহার অপরাংশের ব্যাখ্যা পূর্ব্ববৎ ॥ ৩৫ ॥ ২৬ ॥

তস্য হৈতস্য সাম্নো যঃ প্রতিষ্ঠাং বেদ, প্রতি হ তিষ্ঠতি; তস্য বৈ বাগেব প্রতিষ্ঠা বাচি হি খল্বেষ এতৎ প্রাণঃ প্রতিষ্ঠিতো গীয়তেঽন্ন ইত্যু হৈক আহুঃ ॥ ৩৬ ॥ ২৭ ॥

**সরলার্থঃ।**—যঃ (জনঃ) তস্য (পূর্ব্বোক্তস্য) এতস্য সাম্নঃ (প্রাণস্য) প্রতিষ্ঠাং (আশ্রয়স্থানং) বেদ, [সঃ বিদ্বান্] হ (কিল) প্রতিতিষ্ঠতি (প্রতিষ্ঠাং লভতে)। [কাসৌ প্রতিষ্ঠা? ইত্যাহ—] বাক্ এব তস্য (সামাভিধেয়স্য) প্রতিষ্ঠা (প্রতিষ্ঠতি অস্যাম্ ইতি প্রতিষ্ঠা—আশ্রয়ঃ)। [কুতঃ?] হি (যস্মাৎ) এষঃ প্রাণঃ বাচি খলু (নিশ্চয়ে) প্রতিষ্ঠিতঃ (সন্) এতৎ (গানং) গীয়তে, একে হ (অন্যে পুনঃ) অন্নে [প্রতিষ্ঠিতো গীয়তে] ইতি উ (বিতর্কে) আহুঃ (কথয়ন্তি) ॥ ৩৬ ॥ ২৭ ॥

**মূলানুবাদ।**—যে ব্যক্তি এই সাম-নামক প্রাণের প্রতিষ্ঠা (আশ্রয়স্থান) জানেন, তিনি নিশ্চয়ই প্রতিষ্ঠাবান্ হন। বাক্ই হইতেছে ইহার প্রতিষ্ঠা: কারণ, এই সামাখ্য প্রাণ বাক্যে প্রতিষ্ঠিত হইয়াই গীতির আকারে গীত হইয়া থাকে। অপর কেহ কেহ বলেন—অন্নে [প্রতিষ্ঠিত হইয়া গীত হইয়া থাকে] ॥ ৩৬ ॥ ২৭ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা প্রতিষ্ঠাগুণং বিধিৎসন্নাহ—তস্য হৈতস্য সাম্নো যঃ প্রতিষ্ঠাং বেদ; প্রতিতিষ্ঠত্যস্যামিতি প্রতিষ্ঠা—বাক্; তাং প্রতিষ্ঠাং সাম্নো গুণং যো বেদ, স প্রতিতিষ্ঠতি হ। "তং যথা যথোপাসতে" ইতি শ্রুতেঃ তদ্গুণত্বং যুক্তম্।

পূর্ব্ববৎ ফলেন প্রতিলোভিতায় 'কা প্রতিষ্ঠা' ইতি শুশ্রূষবে আহ—তস্য বৈ সাম্নো বাগেব। বাগিতি জিহ্বামূলাদীনাং স্থানানামাখ্যা; সৈব প্রতিষ্ঠা।

তদাহ—বাচি হি জিহ্বামূলাদিষু হি যস্মাৎ প্রতিষ্ঠিতঃ সন্ এষ প্রাণ এতদ্ গানং গীয়তে—গীতিভাবমাপদ্যতে, তস্মাৎ সাম্নঃ প্রতিষ্ঠা বাক্। অন্নে প্রতিষ্ঠিতো গীয়ত ইত্যু হ একে অন্যে আহুঃ, ইহ প্রতিতিষ্ঠতীতি যুক্তম্। অনিন্দিতত্বাদ্ একীয়পক্ষস্য বিকল্পেন প্রতিষ্ঠাগুণবিজ্ঞানং কুর্য্যাৎ—বাগ্ বা প্রতিষ্ঠা, অন্নং বেতি॥ ৩৬॥ ২৭॥

টীকা। উপাস্যস্য প্রতিষ্ঠাগুণত্বেঽপি কথমুপাসকস্য তদগুণত্বং, তত্রাহ—তং যথেতি। আদিপদাৎ উরঃ-শিরঃ-কণ্ঠ দন্তোষ্ঠ-নাসিকা-তালূনি গৃহ্যন্তে। কিমিত্যষ্টৌ স্থানানি বাক্-ইত্যুচ্যন্তে, তত্রাহ—বাচি হীতি। পক্ষান্তরমাহ—অন্ন ইতি। অন্নশব্দেন তৎপরিণামো দেহো গৃহ্যতে. একীয়পক্ষে যুক্তিমাহ—ইহেতি। কথং তর্হি প্রতিষ্ঠাগুণস্য প্রাণস্য বিজ্ঞানং কর্ত্তব্যমত আহ—অনিন্দিতত্বাদিতি॥ ৩৬॥ ২৭॥

**ভাষ্যানুবাদ।**—সেইরূপ সামাখ্য প্রাণের প্রতিষ্ঠানামক অপর একটী গুণ বিধানের জন্য বলিতেছেন—যে লোক সেই এই সামের প্রতিষ্ঠা জানেন ইত্যাদি। প্রাণ যাহার উপরে প্রতিষ্ঠা (স্থিতি) লাভ করে, তাহার নাম—প্রতিষ্ঠা, প্রতিষ্ঠা অর্থ—বাক্, অর্থাৎ যে লোক সামের সেই প্রতিষ্ঠা গুণ জানেন, তিনি নিজেও প্রতিষ্ঠা লাভ করেন। 'তাঁহাকে যে যে ভাবে উপাসনা করে, [উপাসক সেই সেই ভাবই প্রাপ্ত হয়', এইরূপ অপর শ্রুতি অনুসারে উপাসকের ঐরূপ গুণলাভ যুক্তিসঙ্গতই বটে।

পূর্ব্বের ন্যায় এখানেও গুণশ্রবণে প্রলোভিত (উৎসুক) এবং 'প্রতিষ্ঠা' তত্ত্ব জানিতে ইচ্ছুক ব্যক্তিকে উদ্দেশ্য করিয়া বলিতেছেন—বাক্ই উক্ত সামের প্রতিষ্ঠা, বাক্ শব্দটী বর্ণোচ্চারণ স্থান জিহ্বামূলাদির নাম, তাহাই প্রতিষ্ঠা-স্বরূপ। যেহেতু উক্ত প্রাণ জিহ্বামূল প্রভৃতি শব্দোচ্চারণ-স্থানে আশ্রিত থাকিয়াই গানরূপে গীত হয়, অর্থাৎ গীতিভাব প্রাপ্ত হয়, সেই হেতুই [বুঝিতে হইবে যে,] বাক্ই সামের প্রতিষ্ঠা-স্থান। অপর কেহ কেহ বলেন যে, অন্নে 'অন্নময় দেহে' প্রতিষ্ঠিত হইয়াই গীতিভাব প্রাপ্ত হইয়া থাকে; এই কারণে অন্নে প্রতিষ্ঠিত হওয়াই যুক্তিসঙ্গত। [যাহা হউক,] এই অপর পক্ষও যখন অনিন্দনীয়, অর্থাৎ কোনপ্রকার প্রমাণবিরুদ্ধ নয়, তখন বিকল্প-রূপে প্রতিষ্ঠাগুণের উপাসনা করিবে,—হয় অন্নকেই প্রতিষ্ঠাগুণযুক্তরূপে চিন্তা করিবে, না হয় বাক্‌কেই প্রতিষ্ঠা-গুণবিশিষ্টরূপে চিন্তা করিবে॥ ৩৬॥ ২৭॥

**অথাতঃ পবমানানামেবাভ্যারোহঃ, স বৈ খলু প্রস্তোতা সাম প্রস্তৌতি, স যত্র প্রস্তুয়াৎ তদেতানি জপেৎ।**

"অসতো মা সদ্গময়, তমসো মা জ্যোতির্গময়,
মৃত্যোর্মাঽমৃতং গময়েতি।

স যদাহাসতো মা সদ্গময়েতি, মৃত্যুর্ব্বা অসৎ, সদমৃতং মৃত্যোর্মাঽমৃতং গময়ামৃতং মা কুর্ব্বিত্যেবৈতদাহ; তমসো মা জ্যোতির্গময়েতি, মৃত্যুর্ব্বৈ তমো জ্যোতিরমৃতং মৃত্যোর্মাঽমৃতং গময়ামৃতং মা কুর্ব্বিত্যেবৈতদাহ; মৃত্যোর্মাঽমৃতং গময়েতি, নাত্র তিরোহিতমিবাস্তি। অথ যানীতরাণি স্তোত্রাণি, তেষ্বাত্মনেঽন্নাদ্যমাগায়েৎ, তস্মাদু তেষু বরং বৃণীত যং কামং কাময়েত তং স এষ এবম্বিদুদ্গাতাত্মনে বা যজমানায় বা যং কামং কাময়তে তমাগায়তি, তদ্ধৈতল্লোকজিদেব ন হৈবালোক্যতায়া আশাস্তি, য এবমেতৎ সাম বেদ ॥ ৩৭ ॥ ২৮ ॥

ইতি প্রথমাধ্যায়স্য তৃতীয়ং ব্রাহ্মণম্ ॥ ১ ॥ ৩ ॥

**সরলার্থঃ।**—সাম্প্রতং প্রাণবিজ্ঞানবতো জপকর্ম্ম বিধীয়তে—'অথাতঃ' ইত্যাদিভিঃ। অথ (অনন্তরং), অতঃ (অস্মাৎ—যস্মাৎ বিদুষা প্রযোজ্যমানং জপকর্ম্ম দেবভাবপ্রাপ্তিফলম্, তস্মাৎ হেতোঃ) পবমানানাম্ (পবমানসংজ্ঞকানাং ত্রয়াণাং যজুষাম্) অভ্যারোহঃ (জপকর্ম্ম, অভি—আভিমুখ্যেন আরোহন্তি দেবভাবম্ অনেন জপকর্ম্মণা, ইতি অভ্যারোহঃ, জপকর্ম্মণঃ সংজ্ঞেয়ম্) [বিধীয়তে]। সঃ (প্রসিদ্ধঃ) প্রস্তোতা (প্রস্তাবাখ্য-স্তোত্রপাঠকঃ) বৈ খলু (নিশ্চয়ে) সাম প্রস্তৌতি (প্রস্তাবং পঠতি); সঃ যত্র (যস্মিন্ কালে) প্রস্তুয়াৎ (স্বকর্ত্তব্যং সমাচরেৎ), তৎ (তদা) এতানি (বক্ষ্যমাণানি ত্রীণি যজূংষি) জপেৎ—(১) অসতঃ মা (মাং) সৎ (ব্রহ্ম) গময়; (২) তমসঃ (অজ্ঞানাৎ) মা (মাং) জ্যোতিঃ (স্বপ্রকাশং ব্রহ্ম) গময়, (৩) মৃত্যোঃ [সকাশাৎ] মা (মাং) অমৃতং (মুক্তিং) গময় ইতি। [মন্ত্রাণামর্থম্ অতি-দুর্ব্বোধতয়া শ্রুতিঃ স্বয়মেব ব্যক্তীকরোতি—] সঃ (মন্ত্রঃ) যৎ আহ—অসতঃ মা সৎ গময়—ইতি; (তস্যায়মর্থঃ—)।

মৃত্যুঃ (মরণহেতুভূতে স্বাভাবিকে জ্ঞান-কর্ম্মণী), বৈ (এব) অসৎ, (অসৎফলকত্বাৎ); তথা অমৃতং (মরণনিবারকে শাস্ত্রীয়ে জ্ঞান-কর্ম্মণী চ) সৎ, (সদ্ভাবহেতুত্বাৎ); (ততশ্চ) মা (মাং) মৃত্যোঃ (স্বাভাবিকজ্ঞান-কর্ম্মলক্ষণাৎ) অমৃতং

(শাস্ত্রীয়-জ্ঞানকর্ম্মণী) গময় (প্রাপয়),—মা (মাং) অমৃতং কুরু ইত্যেব এতৎ (ব্রাহ্মণং) আহ (কথিতবৎ)। তমসঃ মা জ্যোতিঃ গময—ইতি, [অস্যায়মর্থঃ—] মৃত্যুঃ বৈ (এব) তমঃ (অজ্ঞানং, অজ্ঞানং হি মরণহেতুত্বাৎ মৃত্যুরুচ্যতে,) জ্যোতিঃ (জ্ঞানং) অমৃত, (অমরণহেতুত্বাৎ জ্যোতিষোঽমৃতত্বম্), [ততশ্চ] মৃত্যোঃ (অজ্ঞানলক্ষণাৎ) মা (মা) অমৃত (প্রকাশলক্ষণং জ্ঞানং) গময় (প্রাপয়),—মাম্ অমৃত কুরু ইত্যেব এতৎ (ব্রাহ্মণ) আহ। মৃত্যোঃ (উক্তলক্ষণাৎ) মা (মাং) অমৃতং (অমরণভাবং) গময (প্রাপয)—ইত্যত্র তিরোহিতমিব (অস্পষ্টার্থম্—ব্যাখ্যাযোগ্য) [কিঞ্চিদপি] নাস্তি, [অতো নৈতৎ ব্যাখ্যায়তে]।

অথ (যজমানোদ্গানানন্তরম) যানি ইতরাণি (অবশিষ্টানি) স্তোত্রাণি [সন্তি], তেষু অন্নাদ্য (স্তোত্রং) আত্মনে (আত্মন উপকারার্থম্) আগায়েৎ (প্রাণবিদ্ উদ্গাতা প্রাণবদেব উদ্গানং কুর্য্যাৎ)। [যস্মাৎ হেতোঃ,] সঃ এষঃ এব বিদ উদগাতা আত্মনে বা (আত্মার্থং বা) যজমানায বা যং কামং কাময়তে (যং ফলং সাধয়িতুম্ ইচ্ছতি), তং কামম্ আগায়তি (সম্যক্ গায়তি), তস্মাৎ (হেতোঃ) তেষু (যজমানসম্বন্ধিষু স্তোত্রেষু) [প্রযুজ্যমানেষু] উ [যজমানঃ] য কাম (ফলং) কাময়তে (অভিলষতি) তং বরং বৃণীত (প্রার্থয়েৎ)। যঃ (যঃ কশ্চিৎ) এতৎ নাম (প্রাণং) এবং (যথোক্তেন প্রকারেণ) বেদ (বিজা নাতি), [তস্যৈতৎ ফলমুচ্যতে—] তৎ (যথোক্তং) এতৎ (প্রাণাত্মদর্শনং) হ লোকজিৎ (প্রাণাত্মলোকসাধনং) এব (নিশ্চয়ে), নৈব হ অলোক্যতায়াঃ (লোকপ্রাপ্ত্যভাবস্য) আশা (আশঙ্কা) অস্তি, (সর্ব্বথাপি লোকপ্রাপ্তি-সাধনমেবৈতৎ প্রাণাত্মবিজ্ঞানমিত্যর্থঃ)॥ ৩৭॥ ২৮॥

**মূলানুবাদ।**—সম্প্রতি "অথাতঃ" ইত্যাদি শ্রুতিতে প্রাণ-বিজ্ঞানসম্পন্ন ব্যক্তির জপক্রিয়া বিহিত হইতেছে—

অতঃপর পবমানসংজ্ঞক তিনটী মন্ত্রের অভ্যারোহ (দেবত্বপ্রাপক জপকর্ম্ম) কথিত হইতেছে। সেই প্রস্তোতা (প্রস্তাবনামক অংশ-বিশেষের পাঠক) সাম প্রস্তুত করিয়া থাকেন অর্থাৎ প্রস্তাব-নামক সামাংশ পাঠ করিয়া থাকেন। তিনি যখন প্রস্তাব পাঠ করিবেন, তখন এই [তিনটী মন্ত্র] জপ করিবেন,—'অসতঃ মা সৎ গময়', 'তমসঃ মা জ্যোতিঃ গময়', 'মৃত্যোঃ মা অমৃতং গময়' ইতি। [শ্রুতি নিজেই এই মন্ত্রার্থ বলিয়া দিতেছেন—] 'অসতো মা সৎ গময়' এই মন্ত্রটী যাহা

বলিয়াছেন, তাহাতে এইরূপ অর্থ প্রকাশ করিয়াছেন—অসৎ অর্থ—মৃত্যু; আর 'সৎ' অর্থ—অমৃত; [ সুতরাং, ইহার অর্থ হইতেছে যে, ] আমাকে মৃত্যু হইতে অমৃতে লইয়া যাও, অর্থাৎ আমাকে অমৃত ( অমর ) কর। 'তমসো মা জ্যোতিঃ গময়, এই মন্ত্রেও এইরূপ অর্থ প্রকাশ করিয়াছেন—'তমঃ' অর্থ—অজ্ঞানাত্মক মৃত্যু, আর 'জ্যোতিঃ' অর্থ—প্রকাশাত্মক জ্ঞান; [ সুতরাং অর্থ হইতেছে যে, ] আমাকে অজ্ঞানাত্মক মৃত্যু হইতে জ্যোতিস্বরূপ অমৃতে লইয়া যাও, অর্থাৎ আমাকে অমৃত কর। আর, 'মৃত্যোঃ মা অমৃতং গময়' এই মন্ত্রে যাহা বলা হইয়াছে, তাহাব কোন অংশই তিরোহিত—অস্পষ্ট নাই; [ সুতরাং, ইহার অর্থ প্রকাশ করা শ্রুতির আবশ্যক হয় নাই; ইহাব অর্থ হইতেছে—মৃত্যু হইতে আমাকে অমৃতে লইয়া যাও। ]

অতঃপর আর যে ( ছয়টী ) স্তোত্র অবশিষ্ট বহিল, তন্মধ্যে অন্নাদ্য ( অন্নভোগ যাহার ফল, সেই ) স্তোত্র [ প্রাণের ন্যায় প্রস্তোতাও ] আপনার জন্য গান কবিবেন। যেহেতু, এবংবিধ জ্ঞানসম্পন্ন উদ্গাতা আপনার জন্য কিংবা যজমানের জন্য যে ফল কামনা কবেন, তাহাই গান করেন, অর্থাৎ গানের দ্বারা সেই সেই ফল সম্পাদন করেন, সেই হেতুই অবশিষ্ট স্তোত্রপাঠের সময় যজমান যে কোনও ফল কামনা করেন, তদ্বিষয়েই বর প্রার্থনা করিবেন। যে ব্যক্তি এই সামসংজ্ঞক প্রাণকে যথোক্ত প্রকারে অবগত হন, তিনি নিশ্চয়ই এই প্রাণাত্ম-লোক ( প্রাণাত্মভাব ) জয় করেন, কখনই তাহার অলোক্যতার অর্থাৎ প্রাণাত্মভাবপ্রাপ্তির অভাবাশঙ্কা থাকে না। [ তিনি নিজেই যখন প্রাণ-স্বরূপ হইয়া যান, তখন তাহার ত আর অপ্রাপ্তির সম্ভাবনা হইতেই পারে না ]॥ ৩৭ ॥ ২৮ ॥

[ ইতি প্রথমাধ্যায়ে তৃতীয় ব্রাহ্মণ ব্যাখ্যা ॥ ১ ॥ ৩ ॥ ]

**শাঙ্করভাষ্যম্** ।—এবং প্রাণবিজ্ঞানবতো জপকর্ম্ম বিধিৎস্যতে। যদ্বিজ্ঞানবতো জপকর্ম্মণ্যধিকারঃ, তদ্বিজ্ঞানমুক্তম্। অথানন্তরম্, যস্মাচ্চৈবং বিদুষা প্রযুজ্যমানং দেবভাবায় অভ্যারোহফলং জপকর্ম্ম, অতঃ তস্মাৎ তদ্বি-

ধীয়তে ইহ। তস্য চ উদ্গীথসম্বন্ধাৎ সর্ব্বত্র প্রাপ্তৌ পবমানানামিতি বচনাৎ, পবমানেষু ত্রিষপি কর্ত্তব্যতায়াং প্রাপ্তায়াং পুনঃ কালসঙ্কোচং করোতি—স বৈ খলু প্রস্তোতা সাম প্রস্তৌতি। স প্রস্তোতা, যত্র যস্মিন্ কালে সাম প্রস্তুয়াৎ প্রারভেত, তস্মিন্ কালে এতানি জপেৎ। অস্য চ জপকর্ম্মণ আখ্যা 'অভ্যারোহঃ' ইতি। আভিমুখ্যেন আরোহতি অনেন জপকর্ম্মণা এবংবিৎ দেবভাবমাত্মানম্—ইত্যভ্যারোহঃ। এতানীতি বহুবচনাৎ ত্রীণি যজূংষি। দ্বিতীয়ানির্দ্দেশাদ্ ব্রাহ্মণোৎপন্নত্বাচ্চ যথাপঠিত এব স্বরঃ প্রযোক্তব্যঃ, ন মান্ত্রঃ। যাজমানং জপকর্ম্ম। ১

এতানি তানি যজূংসি—"অসতো মা সদগময়," "তমসো মা জ্যোতির্গময়,' "মৃত্যোর্মাঽমৃত গময়" ইতি। মন্ত্রাণামর্থস্তিরোহিতো ভবতীতি স্বয়মেব ব্যাচষ্টে ব্রাহ্মণ মন্ত্রার্থম্—স মন্ত্রো যদাহ যদুক্তবান্, কোঽসাবর্থঃ? ইত্যুচ্যতে—"অসতো মা সদ্গময়" ইতি। মৃত্যুর্বৈ অসৎ-স্বাভাবিককর্ম্ম-বিজ্ঞানে মৃত্যুরিত্যুচ্যেতে, অসদ্ অত্যন্তাধোভাবহেতুত্বাৎ, সৎ অমৃতম্—সৎ শাস্ত্রীয়কর্ম্মবিজ্ঞানে, অমরণ-হেতুত্বাদমৃতম্। তস্মাৎ অসতঃ অসৎকর্ম্মণোঽজ্ঞানাচ্চ মা মাং সৎ শাস্ত্রীয়কর্ম্ম-বিজ্ঞানে গময় দেবভাবসাধনাত্মভাবম্ আপাদয়েত্যর্থঃ। তত্র বাক্যার্থমাহ—অমৃত মা কুরু, ইত্যেবৈতদাহেতি। ২

তথা, "তমসো মা জ্যোতির্গময়" ইতি। মৃত্যুর্বৈ তমঃ, সর্ব্বং হি অজ্ঞানম্ আবরণাত্মকত্বাৎ তমঃ, তদেব চ মরণহেতুত্বাৎ মৃত্যুঃ। জ্যোতিঃ অমৃতং পূর্ব্বোক্তবিপরীত দৈব স্বরূপম। প্রকাশাত্মকত্বাজ্জ্ঞানং জ্যোতিঃ, তদেবামৃতম্ অবিনাশাত্মকত্বাৎ, তস্মাৎ তমসো মা জ্যোতির্গময়েতি। পূর্ব্ববৎ মৃত্যোর্মাঽমৃতং গময়েত্যাদি, অমৃত মা কুর্ব্বিত্যেবৈতদাহ—দৈবং প্রাজাপত্যং ফলভাব-মাপাদয়েত্যর্থঃ। ৩

পূর্ব্বো মন্ত্রোঽসাধনস্বভাবাৎ সাধনভাবমাপাদয়েতি, দ্বিতীয়স্তু সাধনভাবাদপি অজ্ঞানরূপাৎ সাধ্যভাবমাপাদয়েতি। মৃত্যোর্মাঽমৃত গময়েতি পূর্ব্বয়োরেব মন্ত্রয়োঃ সমুচ্চিতোঽর্থঃ তৃতীয়েন মন্ত্রেণোচ্যতে, ইতি প্রসিদ্ধার্থতৈব। নাত্র তৃতীয়ে মন্ত্রে তিরোহিতম্ অন্তর্হিতমিব অর্থরূপং পূর্ব্বয়োরিব মন্ত্রয়োরস্তি, যথাশ্রুত এবার্থঃ। ৪

যাজমানমুদ্গানং কৃত্বা পবমানেষু ত্রিষু, অথ অনন্তরং যানীতরাণি শিষ্টানি স্তোত্রাণি, তেষ্বাত্মনে অন্নাদ্যমাগায়েৎ—প্রাণবিদুদ্গাতা প্রাণভূতঃ প্রাণবদেব। যস্মাৎ স এব উদ্গাতা এবং প্রাণং যথোক্তং বেত্তি, অতঃ প্রাণবদেব তং কামং

সাধয়িতুং সমর্থঃ ; তস্মাদ্‌যজমানস্তেষু স্তোত্রেষু প্রযুজ্যমানেষু বরং বৃণীত ; যং কামং কাময়েত, তং কামং বরং বৃণীত প্রার্থয়েত। যস্মাৎ স এষ এবংবিদুদ্গাতেতি তস্মাচ্ছব্দাৎ প্রাগেব সম্বধ্যতে। আত্মনে বা যজমানায় বা যং কামং কাময়তে ইচ্ছত্যুদ্‌গাতা, তমাগায়তি আগানেন সাধয়তি। ৫

এবং তাবজ্জ্ঞান-কর্ম্মভ্যাং প্রাণাত্মাপত্তিরিত্যুক্তম্ ; তত্র নাস্ত্যাশঙ্কাসম্ভবঃ ; অতঃ কর্ম্মাপায়ে প্রাণাপত্তির্ভবতি বা ন বা ইত্যাশঙ্ক্যতে ; তদাশঙ্কানিবৃত্ত্যর্থমাহ— তদ্ধৈতল্লোকজিদেবেতি। তৎ হ তদেতৎ প্রাণদর্শনং কর্ম্মবিযুক্তং কেবলমপি লোকজিদেবেতি লোকসাধনমেব। ন হ এব অলোক্যতায়ৈ অলোকার্হত্বায় আশা আশংসনং প্রার্থনং, নৈবাস্তি হ। ন হি প্রাণাত্মনি উৎপন্নাত্মাভিমানস্য তৎ-প্রাপ্ত্যাশংসনং সম্ভবতি। ন হি গ্রামস্থঃ কদা গ্রামং প্রাপ্নুয়ামিত্যরণ্যস্থ ইবাশাস্তে। অসন্নিকৃষ্টবিষয়ে হি অনাত্মন্যাশংসনম্, ন তৎ স্বাত্মনি সম্ভবতি ; তস্মাৎ ন আশা অস্তি—কদাচিৎ প্রাণাত্মভাবং ন প্রতিপদ্যেয়ম্ ইতি। ৬

কস্যৈতৎ ? য এবমেতৎ সাম প্রাণং যথোক্তং নির্দ্ধারিত-মহিমানং বেদ— 'অহমস্মি প্রাণ ইন্দ্রিয়বিষয়াসঙ্গৈরাসুরৈঃ পাপ্মভিঃ অধর্ষণীয়ো বিশুদ্ধঃ ; বাগাদি-পঞ্চকং চ মদাশ্রয়ত্বাদ্ অগ্ন্যাদ্যাত্মস্বরূপঃ স্বাভাবিকবিজ্ঞানোত্থেন্দ্রিয়বিষয়াসঙ্গ-জনিতাসুরপাপদোষবিযুক্তম্ ; সর্ব্বভূতেষ্ চ মদাশ্রয়ান্নাদ্যোপযোগবন্ধনম্ ; আত্মা চাহং সর্ব্বভূতানাম্ আঙ্গিরসত্বাৎ ; ঋগ্‌যজুঃসামোদ্গীথভূতায়াশ্চ বাচ আত্মা, তদ্ব্যাপ্তেস্তন্নির্ব্বর্ত্তকত্বাচ্চ ; মম সাম্নো গীতভাবমাপদ্যমানস্য বাহ্যং ধনং ভূষণং সৌস্বর্য্যম্ ; ততোঽপ্যান্তরতমং সৌবর্ণ্যং লাক্ষণিকং সৌস্বর্য্যম্ ; গীতিভাবমাপদ্য-মানস্য মম কণ্ঠাদিস্থানানি প্রতিষ্ঠা ; এবংগুণোঽহং পুত্তিকাদিশরীরেষু কার্ৎস্ন্যেন পরিসমাপ্তঃ, অমূর্ত্তত্বাৎ সর্ব্বগতত্বাচ্চ ইতি—আ এবমভিমানাভিব্যক্তেঃ বেদ উপাস্তে ইত্যর্থঃ ॥ ৩৭ ॥ ২৮ ॥

ইতি প্রথমাধ্যায়ে তৃতীয়ব্রাহ্মণ-ভাষ্যম্ ॥ ১ ॥ ৩ ॥

টীকা। অথাতঃ পবমানানাম্ ইত্যাদিবাক্যমবতারয়তি—এবমিতি। তত্রাথশব্দং ব্যাচষ্টে—যদ্বিজ্ঞানবত ইতি। অতঃশব্দার্থমাহ—যস্মাচ্চেতি। ইহেতি প্রাণবিদুক্তিঃ। কদা তর্হি জপকর্ম্ম কর্ত্তব্যং, তত্রাহ—তস্যেতি। উদ্গীথেনাত্যয়াম, তং ন উদ্গায়েতি চ প্রকরণা-দুদ্গীথেন সম্বন্ধাৎ জপস্য সর্ব্বত্রোদ্গানকালে প্রাপ্তৌ পবমানানামেবেতি বচনাৎ কালনিয়ম-সিদ্ধিরিত্যর্থঃ। স বৈ খল্বিত্যাদিবাক্যতাৎপর্য্যমাহ—পবমানেষিতি। ননু কর্ত্তব্যত্বেনাভ্যারোহঃ শ্রূয়তে, জপকর্ম্ম বিধিৎসিতমিতি চোচ্যতে, কিং কেন নস্তমিত্যাশঙ্ক্যাহ—আভিমুখ্যেনেতি। যজুর্মন্ত্রাক্ষরাণাম্ অনিয়তপাদাক্ষরত্বাৎ "অসতো মা সদ্গময়" ইত্যারভ্য একো দ্বৌ বা মন্ত্রৌ ? ইত্যাশঙ্ক্যাহ—এতানীতি। যজুর্ম্মী যাজুষা মন্ত্রাঃ, তর্হি মন্ত্রেণ স্বরেণ বৈতানিকপ্রয়োক্তেন ভাব্য-

মিত্যাশঙ্ক্যাহ—দ্বিতীয়েতি। যত্র স্বরো বিবক্ষিতস্তত্র তৃতীয়ানির্দ্দেশো দৃশ্যতে 'উচ্চৈঋচা ক্রিয়তে, উচ্চৈঃ সাম্না, উপাংশু যজুষা' ইতি। প্রকৃতে তু দ্বিতীয়ানির্দ্দেশাজ্জপকর্ম্মমাত্রং প্রতীয়তে, আরম্ভ স্বরো ন প্রতিজ্ঞাতীত্যর্থঃ। কেন তর্হি স্বরেণ প্রয়োগো মন্ত্রাণামিতি চেৎ, তত্রাহ—ব্রাহ্মণেতি। ভবতু শাতপথেন স্বরেণ মন্ত্রাণাং প্রয়োগস্তথাপি কিমার্ত্বিজ্যং, কিং বা যাজমানং জপকর্ম্মেতি বীক্ষায়ামাহ—যাজমানমিতি। ১।

ব্যাচিখ্যাসিতযজুষাং স্বরূপং দর্শয়তি—এতানীতি। মন্ত্রার্থশব্দেন পদার্থো বাক্যার্থস্তৎফলং চেতি ত্রয়মুচ্যতে। ২

লৌকিকং তমো ব্যাবর্ত্তয়তি—সর্ব্বং হীতি। পূর্ব্বোক্তপদেন ব্যাখ্যাতং তমো গৃহ্যতে। বৈপরীত্যে হেতুমাহ—প্রকাশাত্মকত্বাদিতি। জ্ঞানং তেন সাধ্যমিতি যাবৎ। পদার্থোক্তি-সমাপ্তাবিতিশব্দঃ। উত্তরবাক্যাভ্যাং বাক্যার্থস্তৎফলং চেতি দ্বয়ং ক্রমেণোচ্যতে, ইত্যাহ—পূর্ব্ববদিতি। ফলবাক্যমাদায় পূর্ব্বস্মাদ্বিশেষং দর্শয়তি—অমৃতমিতি। ৩

প্রথমদ্বিতীয়মন্ত্রয়োরর্থভেদাপ্রতীতেঃ পুনরুক্তিমাশঙ্ক্য অবান্তরভেদমাহ—পূর্ব্বো মন্ত্র ইতি। তথাপি তৃতীয়ে মন্ত্রে পুনরুক্তিস্তদবস্থা, ইত্যাশঙ্ক্যাহ—পূর্ব্বয়োরিতি। ৪

বৃত্তমনূদ্যোত্তরবাক্যমবতার্য ব্যাচষ্টে—যাজমানমিতি। যথা প্রাণস্ত্রিষু পবমানেষু সাধারণ মাগানং কৃত্বা শিষ্টেষু স্তোত্রেষু স্বার্থমাগানমকরোৎ, তদেত্যাহ—প্রাণবিদিতি। তদ্বিদোঽপি তদ্বদাগানে যোগ্যতামাহ—প্রাণভূত ইতি। হেতুবাক্যমাদৌ যোজয়তি—যস্মাদিতি। প্রতিজ্ঞা বাক্যং ব্যাচষ্টে—তস্মাদিতি। কিমিতি ব্যত্যাসেন বাক্যদ্বয়ব্যাখ্যানমিত্যাশঙ্ক্যার্থাচ্চেতি ন্যায়েন পাঠক্রমমনাদৃত্য পরিহরতি—যস্মাদিত্যাদিনা। স এব এবংবিদুদ্গাতা আত্মনে যজমানায় বা যং কামং কাময়তে, তমাগানেন সাধয়তি। যস্মাদিতি হেতুগ্রহণস্যাদিতি প্রতিজ্ঞাগ্রহাৎ প্রাগেব সম্বধ্যত ইতি যোজনা। ৫

বৃত্তং কীর্ত্তয়তি—এবং তাবদিতি। তত্র কর্ম্মসমুচ্চিতে জ্ঞানে দেবতাপ্তৌ শঙ্কাসম্ভবো নাস্তি, মিথঃ সহকৃতয়োর্জ্ঞানকর্ম্মণোঃ তদাপ্তিহেতুত্বাদিত্যাহ—তত্রেতি। সমনন্তরং বাক্য-মবতারয়তি—অত ইতি। সমুচ্চয়াৎ ফলাপ্তেদৃষ্টত্বাদিতি যাবৎ। ন হেত্যাদিনা পদানি ছিন্দন্ বাক্যমাদায় ব্যাকরোতি—অলোকার্হত্বায়েতি। তদেব স্ফুটয়তি—ন হীতি। তত্র দৃষ্টান্তমাহ—ন হীতি। দৃশ্যমানমাশংসনং তর্হি কস্মিন্ বিষয়ে স্যাদিত্যাশঙ্ক্যাহ—অসন্নিকৃষ্টেতি। প্রাণাত্মনা ব্যবস্থিতস্য বিদুষস্তদাত্মভাবং কদাচিদহং ন প্রতিপদ্যেয় ইত্যাশংসনং নাস্তীতি নিগময়তি—তস্মাদিতি। ৬

কর্ম্মসমুচ্চিতাদুপাসনাৎ কেবলাচ্চ প্রাণাত্মনঃ ফলমুক্তং, তত্র সমুচ্চিতাদুপাসনাদূর্দ্ধমনন্তং বা ফলং কেবলাচ্চোপাসনাৎ ততোঽনন্তমনন্তং বা কস্তচিদিতি জিজ্ঞাসমানঃ পৃচ্ছতে—কস্তেতি। জ্ঞানকর্ম্মণোরন্যত্র সম্ভাবাদ্বয়োরপি বচনাৎ ফলসিদ্ধিঃ। আশ্রমান্তরবিষয়ং তু কেবলজ্ঞানস্য লোকত্রয়হেতুত্বমিত্যভিপ্রেত্যাহ—স এবমিতি। এবংশব্দস্য প্রকৃতপরামর্শিত্বাৎ পূর্ব্বোক্তং সর্ব্বং বেত্তৃস্বরূপং সংক্ষিপতি—অহমস্মীত্যাদিনা। তস্য বাগাদিভ্যো বিশেষং দর্শয়তি—ইন্দ্রিয়েতি। কিমিদানীং প্রাণস্যৈবোপাস্যতয়া বাগাদিগ্রহণমুপেক্ষিতমিতি, নেত্যাহ—বাগাদীতি। তত্র

প্রাণাশ্রয়ত্বেহপি কুতো দেবতাত্বম্, আসঙ্গপাপ্মবিদ্ধত্বাদিত্যাশঙ্ক্যাহ—স্বাভাবিকেতি। অন্ন-কৃতোপকারং প্রাণাত্মা বাগাদৌ স্মারয়তি—সর্ব্বেতি। রূপাত্মকে জগতি প্রাণস্য স্বরূপমনু-সন্ধত্তে—আত্মা চেতি। নামাত্মকে জগতি প্রাণস্য আত্মত্বমুক্তং স্মারয়তি—ঋগিতি। সতি সামত্বে গীতিভাবাবস্থায়াং প্রাণস্যোক্তং বাহ্যমান্তরং চ সৌস্বর্য্যং সৌবর্ণ্যমিতি গুণদ্বয়মনুবদতি—মন্ত্রেতি। তস্যৈব বৈকল্পিকীং প্রতিষ্ঠামুক্তামনুস্মারয়তি—গীতীতি। যদ্বেবেত্যাদিনোক্তং পরামৃশতি—এবংগুণোহহমিতি। ইত্যেবমভিমানাভিব্যক্তিপর্য্যন্তং যো ধ্যায়তি, তস্যেদং ফলমিত্যুপসংহরতি—ইতীতি॥ ১৮॥ ২৮॥

ইতি প্রথমাধ্যায়স্য তৃতীয়ং ব্রাহ্মণম্॥ ১॥ ৩॥

**ভাষ্যানুবাদ।**—শ্রুতি এখন যথোক্ত প্রকার প্রাণ-বিজ্ঞানসম্পন্ন ব্যক্তির জন্য জপকর্ম্ম বিধানের ইচ্ছা করিতেছেন। যদ্বিষয়ক বিজ্ঞানশালী ব্যক্তির জপ-ক্রিয়ায় অধিকার, তাহা পূর্ব্বেই কথিত হইয়াছে। যেহেতু বিদ্বৎপুরুষানুষ্ঠিত এই জপক্রিয়ার ফল হইতেছে—দেবভাবে অভ্যারোহ অর্থাৎ দেবভাবপ্রাপ্তি; সেই হেতু অতঃপর, এখানে তাহাই বিহিত হইতেছে। উদ্গীথপ্রকরণে বিহিত উদ্গীথের সর্ব্বত্রই জপের সম্ভাবনা ছিল; এইজন্য বিশেষ করিয়া 'পবমানানাম্' বলা হইয়াছে। তাহার পর, 'পবমান' শব্দে ('পবমানানাম্') বহুবচন থাকায় তিনটি 'পবমান' স্তোত্রেরই জপক্রিয়ায় প্রসক্তি ছিল; এই জন্য "স বৈ খলু প্রস্তোতা সাম প্রস্তৌতি" বলিয়া পুনশ্চ তাহার কাল-সঙ্কোচ করিতেছেন,—সেই প্রস্তোতা (প্রস্তাবনামক সামাংশ পাঠকর্ত্তা—ঋত্বিগ্ বিশেষ) ঠিক সেই সময়ই এই তিনটি মন্ত্র জপ করিবেন। এই জপক্রিয়ার বিশেষ নাম—'অভ্যারোহ', [ইহার যৌগিকার্থ এইরূপ—] প্রাণবিৎ এই জপক্রিয়া দ্বারা দেবভাবে আরোহণ করেন বলিয়া ইহার নাম 'অভ্যারোহ'। 'এতানি' এই বহুবচন থাকায় যজুর তিনটি মন্ত্রই বুঝিতে হইবে। 'এতানি' পদে দ্বিতীয়া বিভক্তি থাকায় এবং ব্রাহ্মণভাগের মধ্যে পঠিত হওয়ায় যথাশ্রুত স্বরানুসারেই ইহার প্রয়োগ করিতে হইবে, কিন্তু মন্ত্রভাগোক্ত স্বরানুসারে প্রয়োগ করিতে হইবে না (*)। এই জপক্রিয়াটি যজমানের কর্ত্তব্য (ঋত্বিকের নহে)। ১

(*) তাৎপর্য্য—বেদের সাধারণতঃ দুইটি ভাগ—মন্ত্র ও ব্রাহ্মণ। আপস্তম্ব বলিয়াছেন—"মন্ত্র-ব্রাহ্মণয়োর্বেদনামধেয়ম্", অর্থাৎ মন্ত্র ও ব্রাহ্মণভাগ, উভয়ের সম্মিলিত নাম 'বেদ'। মন্ত্র-ভাগের গূঢ় তাৎপর্য্য প্রকাশ করে বলিয়া 'ব্রাহ্মণ' নাম প্রদত্ত হইয়াছে। মন্ত্রভাগে প্রধানতঃ ক্রিয়াবিধি ও তদুপযোগী কথাবার্ত্তা আছে, আর ব্রাহ্মণভাগে প্রধানতঃ জ্ঞান ও ইতিহাসাদি বিষয়ও সন্নিবেশিত আছে। আলোচ্য বৃহদারণ্যকোপনিষদ্‌টীও যজুর্ব্বেদে কাণ্বশাখীয় শতপথ-ব্রাহ্মণের অন্তর্গত। ইহা ছাড়া মাধ্যন্দিনী শাখাতেও অনুরূপ উপনিষদ্ আছে। উভয়ের মধ্যে

সেই যজুঃ তিনটি এই—"অসতঃ মা সদ্ গময়, "তমসঃ মা জ্যোতিঃ গময়", "মৃত্যোঃ মা অমৃতং গময়" ইতি। মন্ত্রগুলির অর্থ তিরোহিত ( অস্পষ্ট ) আছে; এই জন্য, এই মন্ত্রত্রয়ে যে অর্থ প্রতিপাদিত হইয়াছে, ব্রাহ্মণ ( এই শ্রুতি ) নিজেই সেই সমুদয় অর্থ প্রকাশ করিয়া বলিতেছেন। সেই অর্থ কিপ্রকার, তাহা বলিতেছেন,—'অসতঃ মা সৎ গময়' ইতি, মৃত্যুই অসৎ, এখানে 'মৃত্যু' শব্দে স্বাভাবিক জ্ঞান ও কর্ম্ম অভিহিত হইয়াছে। অত্যন্ত অধঃপতনের কারণ বলিয়া উহাই অসৎ; আর সৎ হইতেছে অমৃত, শাস্ত্রোপদিষ্ট জ্ঞান ও কর্ম্ম মৃত্যুভয় নিবারণের হেতু বলিয়া, তাহারা সৎ-পদবাচ্য। অতএব [ইহার অর্থ হইতেছে যে,] অসৎ হইতে—অসৎ কর্ম্ম ও জ্ঞান হইতে আমাকে সতে—শাস্ত্রানুযায়ী কর্ম্ম ও জ্ঞানের দিকে লইয়া যাও, অর্থাৎ দেবভাব লাভের উপায়ভূত আত্মভাব লাভ করাও। বাক্যের তাৎপর্য্যার্থ বলিতেছেন—আমাকে অমৃত কর, এই অর্থই প্রথম মন্ত্রটী বলিয়াছেন। ২

সেইরূপ, 'তমসঃ মা জ্যোতিঃ গময়' এই মন্ত্রেরও অর্থ বলিতেছেন—'তমঃ' অর্থ—মৃত্যু, কেন না, অজ্ঞানমাত্রই বোধশক্তির আবরক, আবরক বলিয়াই তমঃ-শব্দবাচ্য, তাহাই আবার মৃত্যুর হেতুভূত বলিয়া মৃত্যুস্বরূপ, আর 'জ্যোতিঃ' অর্থ—অমৃত, অর্থাৎ তমের বিপরীত দৈব রূপ। জ্ঞান স্বভাবতই প্রকাশাত্মক, এই কারণে জ্যোতিঃ-শব্দবাচ্য, তাহাই আবার অবিনাশাত্মক বলিয়া অমৃত, সেই তমঃ হইতে আমাকে জ্যোতিতে লইয়া যাও। 'মৃত্যোঃ মা

বিষয়গত অনেক সাম্য থাকিলেও পাঠগত কিঞ্চিৎ বৈষম্য আছে। যজুর্বেদে ছন্দোঽনুযায়ী পাদবিভাগ কিংবা অক্ষর-সংখ্যা নির্দ্দিষ্ট নাই, সুতরাং সন্দেহ হইতে পারে যে, এখানে মন্ত্র কয়টি—মন্ত্রের সংখ্যা কত? সেই সন্দেহ ভঞ্জনার্থ ভাষ্যকার বলিয়াছেন—'ত্রাণি যজূংষি' যজুর্মন্ত্র এখানে তিনটি, কমও নহে, বেশীও নহে। পুনশ্চ আশঙ্কা হইল যে, এই তিনটিই যখন মন্ত্র, তখন বৈতানিক গ্রন্থে মন্ত্রসম্বন্ধে যে সমস্ত স্বরপ্রক্রিয়া কথিত আছে, যেমন—"উচ্চৈঃ ঋচা ক্রিয়তে, উচ্চৈঃ সাম্না, উপাংশু যজুষা" অর্থাৎ ঋক্ ও সামমন্ত্র উচ্চৈঃস্বরে পাঠ করিবে, আর উপাংশু স্বরে যজুর্মন্ত্র পাঠ করিবে। উপাংশু অর্থ—মৃদু স্বর, যাহা কেবল পাঠকের মাত্র কর্ণগোচর হয়, ইত্যাদি। এখানে সে সমস্ত স্বর গ্রহণ করিতে হইবে কি না, এই আশঙ্কা নিবৃত্তির জন্য ভাষ্যকার বলিলেন—এখানে মন্ত্রোক্ত স্বর গ্রহণ করিতে হইবে না, যথাশ্রুত হ্রস্ব দীর্ঘ অনুসারে পাঠ করিতে হইবে মাত্র। বিশেষতঃ "উচ্চৈঃ ঋচা" ইত্যাদি শ্রুতি অনুসারে জানা যায়, যে, যেখানে স্বরভেদ শ্রুতির অভিপ্রেত থাকে, যেখানে তৃতীয়া বিভক্তির নির্দ্দেশ থাকে, কিন্তু এখানে দ্বিতীয়া বিভক্তি থাকায় বুঝা যায় যে, এখানে স্বরভেদ শ্রুতির অভিপ্রেত নহে।

অমৃতং গময়' ইত্যাদির অর্থও পূর্ব্ববৎ, অর্থাৎ আমাকে অমৃত কর,—দিব্য প্রাজাপত্য (প্রজাপতিস্বরূপ) ফল আমাকে লাভ করাও, ইহাই ঐ মন্ত্রে বলা হইয়াছে। ৩

ইহার মধ্যে প্রথমোক্ত মন্ত্রটির অর্থ হইতেছে এই যে, সাধন-হীন অবস্থা হইতে আমাকে সাধনাবস্থা প্রাপ্ত করাও, আর দ্বিতীয় মন্ত্রটির অর্থ হইতেছে এই যে, অজ্ঞানাত্মক সাধনাবস্থা হইতেও আমাকে ফলীভূত সাধ্যাবস্থা লাভ করাও। প্রথমোক্ত মন্ত্রদ্বয়ের যাহা অর্থ, 'মৃত্যোঃ মা অমৃতং গময়' এই তৃতীয় মন্ত্রে আবার তাহাই অমুচ্ছিত বা সন্নিবিশিতভাবে অভিহিত হইয়াছে; সুতরাং ইহার অর্থ প্রসিদ্ধই (স্পষ্টই) আছে। পূর্ব্বোক্ত মন্ত্রদ্বয়ের ন্যায় এই তৃতীয় মন্ত্রে প্রতি-পাদ্যার্থ কিছুমাত্র তিরোহিত অর্থাৎ লুক্কায়িত নাই, যথাশ্রুত অর্থ ই ইহার অর্থ; [কাজেই শ্রুতি ইহার ব্যাখ্যা করিয়া দেওয়া আবশ্যক মনে করেন নাই]। ৪

অতঃপর, প্রাণবিৎ [অতএব] প্রাণাত্মভাবাপন্ন উদ্গাতা ঠিক প্রাণের ন্যায় পবমানত্রয়ে যজমানসম্বন্ধী উদ্গান সম্পাদন করিবার পর অবশিষ্ট যে সমস্ত স্তোত্র আছে, তাহাতে আপনার জন্য অন্নাদ্য গান করিবেন। যেহেতু সেই এই উদ্গাতা যথোক্ত প্রকারে প্রাণতত্ত্ব জানেন, সেই হেতু প্রাণের ন্যায়ই অভীষ্ট কাম (ফল) সাধন করিতে সমর্থ হন; অতএব যে সময় সেই সমস্ত স্তোত্রপাঠ আরম্ভ হয়, সেই সময় যজমান বর প্রার্থনা করিবে।—সে যে ফল কামনা করে, সেই ফল বিষয়েই বর প্রার্থনা করিবে। 'তস্মাৎ' শব্দ থাকায় তাহার অগ্রে 'যস্মাৎ এবংবিদ্ উদ্গাতা' এইরূপ পদ যোজনা করিতে হইবে। যেহেতু এবংবিদ্ উদ্গাতা নিজের জন্যই হউক, আর যজমানের জন্যই হউক, যে ফল কামনা করেন—ইচ্ছা করেন, তাহাই আগান করেন—যথাবিধি গান দ্বারা সম্পাদন করেন, ['সেই হেতু' যজমান বর প্রার্থনা করিবে]। ৫

এইরূপে ত জ্ঞান ও কর্ম্মের দ্বারা প্রাণাত্মভাবপ্রাপ্তির কথা বলা হইল; এ বিষয়ে কোন প্রকার আশঙ্কার সম্ভাবনা নাই; অতএব এখন আশঙ্কার বিষয় হইতেছে যে, অনুষ্ঠেয় কর্ম্মের অপায়ে অর্থাৎ অভাব হইলেও প্রাণাত্মভাব প্রাপ্তি হয় কি না? সেই আশঙ্কা অপনয়নার্থ বলিতেছেন—"তদ্ হ এতল্লোকজিদেব" ইতি। সেই এই প্রাণাত্মদর্শন বা প্রাণবিজ্ঞান যজ্ঞাদি-কর্ম্মবিযুক্ত হইলেও নিশ্চয়ই লোকজিৎ—অবশ্যই অভীষ্ট লোকপ্রাপ্তির সাধক হয়; নিশ্চয়ই অলোক্য-তার জন্য—অভীষ্টলোকপ্রাপ্তির অযোগ্যতার পক্ষে কখনও ত আশা—প্রার্থনা নাই। গ্রামস্থ লোক কখনই অরণ্যস্থ লোকের ন্যায় প্রার্থনা করিতে পারে

না যে, আমি কবে গ্রাম প্রাপ্ত হইব; কেন না, অসন্নিহিত বা অপ্রাপ্ত অনাত্মবস্তু বিষয়েই আশংসা (প্রাপ্তির ইচ্ছা) হইয়া থাকে, কিন্তু নিত্য প্রাপ্ত স্বীয় আত্মাতে ত আর সেরূপ আশংসা হইতে পারে না। অতএব 'আমি কখনও প্রাণাত্মভাব না পাইতে পারি' এরূপ সম্ভাবনা তাহার হইতেই পারে না। ৬

উক্ত ফলপ্রাপ্তি কাহার হয়? না, যে ব্যক্তি যথোক্ত মহিমান্বিত এই সাম নামক প্রাণকে জানে,—আমি হইতেছি ইন্দ্রিয়বিষয়ে আসক্তিরূপ আসুর পাপ দ্বারা অধর্ষণীয়—বিশুদ্ধ; এবং বাক্ প্রভৃতি পাঁচটি ইন্দ্রিয়ও আমার আশ্রয়ে থাকিয়াই অগ্ন্যাদ্যাত্মভাবাপন্ন এবং স্বাভাবিক বা অপরিশুদ্ধ-জ্ঞানজাত ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়ে আসক্তিজনিত আসুর পাপবিমুক্ত হয়, অধিকন্তু সর্ব্বভূতে মদাশ্রিত অন্নাদ্যের ভোগ্য বস্তুর উপভোগেও সমর্থ হয়। আঙ্গিরসত্ব-নিবন্ধন আমিই সর্ব্বভূতের আত্মা-স্বরূপ,—ঋক্, যজুঃ, সাম ও উদ্গীথাত্মক বাক্যেরও আমিই আত্মা; কারণ, ঐ সমস্তই আমার অধীন এবং আমার দ্বারা নির্ব্বাহিত হয়; গীতিভাবপ্রাপ্ত সামস্বরূপ আমার বাহ্য ধন—অলঙ্কার হইতেছে স্বরসৌষ্ঠব, অপেক্ষাও আভ্যন্তর অর্থাৎ সন্নিকৃষ্ট ভূষণ হইতেছে সৌবর্ণ্য—বর্ণ-সৌষ্ঠব, তাহাও স্বরসৌন্দর্য্যই বটে; গীতিভাবপ্রাপ্ত আমার প্রতিষ্ঠা বা আশ্রয়স্থান হইতেছে—কণ্ঠ-তালু প্রভৃতি স্থান; ঈদৃশগুণসম্পন্ন আমি অমূর্ত্ত—নির্দ্দিষ্ট আকৃতিবিহীন, এবং সর্ব্বব্যাপী বলিয়া, পুত্তিকাশরীরেও সম্পূর্ণরূপে অবস্থিত আছি। যতকাল আপনাতে প্রাণাত্মভাব অভিব্যক্ত না হয়, ততকাল যে জানে—উপাসনা করে; [তাহার এইরূপ ফল লাভ হয়] ॥ ৩৭ ॥ ২৮ ॥

ইতি প্রথমাধ্যায়ে তৃতীয় ব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ১ ॥ ৩ ॥

## চতুর্থং ব্রাহ্মণম্।

আত্মৈবেদমগ্র আসীৎ পুরুষবিধঃ; সোঽনুবীক্ষ্য নান্যদাত্মনোঽপশ্যৎ; সোঽহমস্মীত্যগ্রে ব্যাহরৎ, ততোঽহংনামাভবৎ, তস্মাদপ্যেতর্হ্যামন্ত্রিতোঽহময়মিত্যেবাগ্র উক্ত্বাথান্যন্নাম প্রব্রূতে—যদস্য ভবতি, স যৎ পূর্ব্বোঽস্মাৎ সর্ব্বস্মাৎ সর্ব্বান্ পাপ্মন ঔষৎ, তস্মাৎ পুরুষঃ, ওষতি হ বৈ স তং যোঽস্মাৎ পূর্ব্বো বুভূষতি, য এবং বেদ ॥ ৩৮ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—অগ্রে ( শরীরান্তরোৎপত্তেঃ প্রাক্ ) ইদং ( অনুভূয়মানং শরীরজাতং ) পুরুষবিধঃ ( পুরুষাকার-হস্তপদাদিসম্পন্নঃ বিরাট্স্বরূপঃ ) আত্মা ( প্রজাপতিঃ—প্রথমশরীরী ) এব ( ইতরব্যবচ্ছেদে ) আসীৎ, ( নান্যৎ শরীরান্তরমিত্যর্থঃ )। সঃ ( প্রথমজঃ প্রজাপতিঃ ) অনুবীক্ষ্য (মনসি আলোচ্য, আত্মনঃ স্বরূপং বিচিন্ত্য ) ( আত্মনঃ ) ( স্বস্মাৎ ) অন্যৎ ( পৃথগ্ভূতং বস্তন্তরং ) ন অপশ্যৎ ( ন দৃষ্টবান্, আত্মানমেব কেবলং দৃষ্টবান্ )। সঃ ( প্রজাপতিঃ ) অগ্রে ( প্রথমং ) অহম্ অস্মি' ( সর্ব্বাত্মা অহমস্মি ) ইতি ব্যাহরৎ ( উক্তবান্ ); ততঃ ( অহং-শব্দোচ্চারণাদেব ) 'অহং'নামা ( অহম্ ইতি নাম যস্য, সঃ তথাভূতঃ ) অভবৎ ; তস্মাৎ ( হেতোঃ ) এতর্হি অপি ( ইদানীমপি ) আমন্ত্রিতঃ (কস্ত্বম্? ইতি পৃষ্টঃ সন্) অগ্রে 'অহম্ অয়ম্' ইতি এব উক্ত্বা ( কথয়িত্বা ), অথ ( অনন্তরং ) অন্যৎ নাম ব্রূতে ( কথয়তি )—যৎ ( নাম ) অস্য ( আমন্ত্রিতস্য ) ভবতি ( কৃতসঙ্কেতম্ অস্তি—যজ্ঞদত্ত-দেবদত্ত-প্রভৃতি )। যৎ ( যস্মাৎ ) সঃ ( প্রজাপতিঃ পূর্ব্বঃ ( প্রথমোৎপন্নঃ সন্ ) সর্ব্বান্ পাপ্মনঃ ঔষৎ (প্রাক্তন-জ্ঞানকর্ম্মসংস্কারবলেন দগ্ধবান্), তস্মাৎ পুরুষঃ ( পূর্ব্বম্ ঔষৎ ইতি ব্যুৎপত্ত্যা 'পুরুষ'পদবাচ্যঃ অভবৎ )। [ ইদানীং বিদ্যাফলমুচ্যতে—] য এবং ( যথোক্তপ্রকারম্ ) বেদ ( বিজানাতি ), সঃ [অপি], যঃ (জনঃ ) অস্মাৎ ( বিদুষঃ ) পূর্ব্বঃ ( প্রথমঃ অগ্রগণ্যঃ ) বুভূষতি ( ভবিতুমিচ্ছতি ), তং (জনং) হ বৈ ( নিশ্চয়ে ) ওষতি ( দহতি ), [ এতল্লঙ্ঘনকারী স্বয়মেব বিনশ্যতীতি ভাবঃ ॥ ৩৮ ॥ ১ ॥

**মূলানুবাদ।**—এই শরীরসমূহ অগ্রে ( যখন অন্য কোনও শরীর প্রাদুর্ভূত হয় নাই, তখন ) পুরুষাকৃতিবিশিষ্ট ( হস্তপদাদিযুক্ত )

আত্মা—বিরাট্ প্রজাপতিই একমাত্র ছিলেন; তিনি বিশেষ আলোচনা করিবার পর—তাঁহার অতিরিক্ত আর কিছু দেখিতে পাইলেন না। তিনিই অগ্রে 'অহম্ অস্মি' অর্থাৎ আমি হইতেছি সকলের আত্মা, এইরূপ উক্তি করিয়াছিলেন; সেই হেতুই তিনি 'অহম্' নামে পরিচিত হইয়াছেন। সেই কারণেই, এখনও 'তুমি কে?' জিজ্ঞাসা করিলে, জিজ্ঞাসিত ব্যক্তি প্রথমে 'এই আমি' বলে; পরে, তাহার যাহা নাম, সেই নাম প্রকাশ করিয়া থাকে। যেহেতু তিনি এই সমস্তের পূর্ব্বে সমস্ত পাপ দগ্ধ করিয়াছিলেন, সেই হেতুই 'পুরুষ'-পদবাচ্য হইয়াছেন। অপরও যে লোক এইপ্রকার জ্ঞান লাভ করেন, তিনিও, যে ব্যক্তি তদপেক্ষা বড় হইতে ইচ্ছা করে, তাহাকে দগ্ধ করেন, [ ইহাই বিদ্যার গৌণ ফল ] ॥ ৩৮ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।** আত্মৈবেদমগ্র আসীৎ। জ্ঞান-কর্ম্মভ্যাং সমুচ্চিতাভ্যাং প্রজাপতিত্বপ্রাপ্তির্ব্যাখ্যাতা, কেবলপ্রাণদর্শনেন চ —"তদ্ধৈতল্লোকজিদেব" ইত্যাদিনা। প্রজাপতেঃ ফলভূতস্য সৃষ্টিস্থিতিসংহারেষু জগতঃ স্বাতন্ত্র্যাদিবিভূত্যুপবর্ণনেন জ্ঞান-কর্ম্মণোর্বৈদিকযোঃ ফলোৎকর্ষো বর্ণয়িতব্যঃ—ইত্যেবমর্থমারভ্যতে। তেন চ কর্ম্মকাণ্ডবিহিত জ্ঞানকর্ম্মস্তুতিঃ কৃতা ভবেৎ সামর্থ্যাৎ। বিবক্ষিত স্বেতৎ—সর্ব্বমপ্যেতজ্‌জ্ঞান-কর্ম্মফল স সার এব, ভয়ারত্যাদিযুক্তত্বশ্রবণাৎ কার্য্যকরণলক্ষণত্বাচ্চ স্থূলব্যক্তানিত্যবিষয়ত্বাচ্চেতি। ব্রহ্মবিদ্যায়াঃ কেবলায়া বক্ষ্যমাণায়া মোক্ষহেতুত্বমিত্যুক্তবার্থঞ্চেতি। ন হি সংসারবিষয়াৎ সাধ্য-সাধনাদিভেদলক্ষণাৎ অবিরক্তস্য আত্মৈকত্বজ্ঞানবিষয়েঽধিকারঃ, অতৃষিতস্যেব পানে। তস্মাজ্‌জ্ঞান কর্ম্মফলোৎকর্ষোপবর্ণনম্ উত্তরার্থম্। তথাচ বক্ষ্যতি—"তদেতৎ পদনীয়মস্য" "তদেতৎ প্রেয়ঃ পুত্রাৎ" ইত্যাদি। ১

আত্মৈব,—আত্মেতি প্রজাপতিঃ প্রথমোঽগুজঃ শরীর্য্যভিধীয়তে। বৈদিকজ্ঞানকর্ম্মফলভূতঃ স এব। কিম্? ইদং শরীরভেদজাতং—তেন প্রজাপতিশরীরেণ অবিভক্তম্ আত্মৈবাসীৎ, অগ্রে প্রাক্‌শরীরান্তরোৎপত্তেঃ। স চ পুরুষবিধঃ পুরুষপ্রকারঃ শিরঃপাণ্যাদিলক্ষণো বিরাট্; স এব প্রথমঃ সম্ভূতঃ অনুবীক্ষ্য অন্বালোচনং কৃত্বা —'কোঽহং কিংলক্ষণো বাস্মি' ইতি, নান্যদ্বস্তন্তরম্—আত্মনঃ প্রাণপিণ্ডাত্মকাৎ কার্য্যকরণরূপাৎ, নাপশ্যৎ ন দদর্শ। কেবলন্তু আত্মানমেব সর্ব্বাত্মানমপশ্যৎ, তথা পূর্ব্বজন্ম-শ্রৌতবিজ্ঞানসংস্কৃতঃ 'সোঽহং প্রজাপতিঃ সর্ব্বাত্মাহমস্মি, ইতি অগ্রে ব্যাহরৎ ব্যাহৃতবান্। ততঃ তস্মাৎ, যতঃ পূর্ব্বজ্ঞানসংস্কারাদাত্মানমেব 'অহম্'

ইত্যভ্যধাৎ অগ্রে, তস্মাৎ অহংনামা অভবৎ, তস্যোপনিষদ্—অহমিতি শ্রুতিপ্রদর্শিতমেব নাম বক্ষ্যতি। তস্মাৎ,—যস্মাৎ কারণে প্রজাপতৌ এবং বৃত্তম্, তস্মাৎ তৎকার্য্যভূতেষু প্রাণিষু এতর্হি এতস্মিন্নপি কালে আমন্ত্রিতঃ—'কস্ত্বম্'ইত্যুক্তঃ সন্ 'অহময়ম্' ইত্যেবাগ্রে উক্ত্বা কারণাত্মাভিধানেন আত্মানমভিধায়াগ্রে, পুনর্ব্বিশেষনাম-জিজ্ঞাসবে, অথ অনন্তরং বিশেষপিণ্ডাভিধানং 'দেবদত্তঃ যজ্ঞদত্তঃ' বেতি প্রব্রূতে কথয়তি—যন্নামাস্য বিশেষপিণ্ডস্য মাতাপিতৃকৃতং ভবতি, তৎ কথয়তি॥ ২

স চ প্রজাপতিরতিক্রান্তজন্মনি সম্যক্‌কর্ম্ম-জ্ঞানভাবনানুষ্ঠানৈঃ সাধকাবস্থায়াম্, যৎ যস্মাৎ কর্ম্মজ্ঞানভাবনানুষ্ঠানৈঃ প্রজাপতিত্বং প্রতিপিৎসূনাং পূর্ব্বঃ প্রথমঃ সন্, অস্মাৎ প্রজাপতিত্ব-প্রতিপিৎসুসমুদায়াৎ সর্ব্বস্মাৎ, আদৌ ঔষৎ অদহৎ। কিম্? আসঙ্গাজ্ঞানলক্ষণান্ সর্ব্বান্ পাপ্মনঃ প্রজাপতিত্বপ্রতিবন্ধকারণভূতান্। ৩

যস্মাদেবম্, তস্মাৎ পুরুষঃ—পূর্ব্বমৌষদিতি পুরুষঃ। যথায়ং প্রজাপতিবোষিত্বা প্রতিবন্ধকান্ পাপ্মনঃ সর্ব্বান্, স পুরুষঃ প্রজাপতিরভবৎ, এবমন্যোঽপি জ্ঞানকর্ম্মভাবনানুষ্ঠান-বহ্নিনা, কেবলং জ্ঞানবলাদ্বা ওষতি ভস্মীকরোতি হ বৈ সঃ তম্; কম্? যোঽস্মাদ্বিদুষঃ পূর্ব্বঃ প্রথমঃ প্রজাপতিঃ বুভূষতি ভবিতুমিচ্ছতি, তম্বিত্যর্থঃ। তং দর্শয়তি—য এবং বেদেতি; সামর্থ্যাজ্‌জ্ঞানভাবনাপ্রকর্ষবান্।

নমু অনর্থায় প্রাজাপত্যপ্রতিপিৎসা, এবংবিদা চেৎ দহ্যতে? নৈষ দোষঃ; জ্ঞানভাবনোৎকর্ষাভাবাৎ প্রথমং প্রজাপতিত্বপ্রতিপত্ত্যভাবমাত্রত্বাৎ দাহস্য। উৎকৃষ্টসাধনঃ প্রথমং প্রজাপতিত্বং প্রাপ্নুবন্—ন্যূনসাধনো ন প্রাপ্নোতীতি স তং দহতীত্যুচ্যতে; ন পুনঃ প্রত্যক্ষমুৎকৃষ্টসাধনেন ইতরো দহ্যতে। যথা লোকে আজিসৃতাং যঃ প্রথমমাজিমুপসর্পতি, তেনেতরে দগ্ধা ইব অপহৃতসামর্থ্যা ভবন্তি, তদ্বৎ॥ ৩৮॥ ১॥

টীকা। ব্রাহ্মণান্তরমবতার্য্য পূর্ব্বেণ সম্বন্ধং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—আত্মৈবেত্যাদিনা। কেবলপ্রাণদর্শনেন চ প্রজাপতিত্বপ্রাপ্তির্ব্যাখ্যাতেতি সম্বন্ধঃ। ইদানীম্ আত্মেত্যাদেস্তদ্বেদম্ ইত্যন্তঃ প্রাক্তনগ্রন্থস্য আপাততস্তাৎপর্য্যমাহ—প্রজাপতেরিতি। আদিপদেন সর্ব্বাত্মত্বাদি গৃহ্যতে। ফলোৎকর্ষোপবর্ণনং কুত্রোপযুজ্যতে, তত্রাহ—তেন চেতি। কর্ম্মকাণ্ডপদেন পূর্ব্বগ্রন্থোঽপি সংগৃহীতঃ। ফলাতিশয়ো হেত্বতিশয়াপেক্ষঃ, অন্যথা আকস্মিকত্বাপাতাৎ। অতো জ্ঞানকর্ম্মফলভূতত্রবিভূতিরুচ্যমানা জ্ঞানকর্ম্মণোর্মহত্বং দর্শয়তীত্যাহ—সামর্থ্যাদিতি। আপাতিকং তাৎপর্য্যমুক্ত্বা পরমতাৎপর্য্যমাহ—বিবক্ষিতং ত্বিতি। কিঞ্চ, বিমতং সংসারান্তর্ভূতং, কার্য্যকরণাত্মত্বাৎ, অস্মদাদিকার্য্যকরণবদিত্যাহ—কার্য্যেতি। প্রাজাপত্যপদস্য সংসারান্তর্ভূতত্বে হেত্বন্তরমাহ—স্থূলেতি। স্থূলত্বং সাধয়তি—ব্যক্তেতি। অনিত্যত্বাৎ দৃশ্যত্বাচ্চ প্রজাপতিত্বং

সংসারান্তর্গতমিত্যাহ—অনিত্যেতি। ইতিশব্দো বিবক্ষিতার্থসমাপ্ত্যর্থঃ। কিমিত্যেতদ্ বিবক্ষিত-মুপবর্ণ্যতে, তত্রাহ—ব্রহ্মবিদ্যায়া ইতি। তচ্চেদং বিবক্ষিতার্থবচনম্ একাকিন্যা বিদ্যায়া বক্ষ্যমাণায়া মুক্তিহেতুত্বমিত্যুত্তরার্থমিতি দ্রষ্টব্যম্। যদা হি কর্ম্মজ্ঞানফলং প্রজাপতিত্বং সংসার ইত্যুচ্যতে, তদা তৎপর্য্যন্তাৎ সর্ব্বস্মাৎ তস্মাদ্বিরক্তস্য বক্ষ্যমাণবিদ্যায়ামধিকারঃ সেৎস্যতীত্যর্থঃ। অথ যস্য কস্যচিদর্থিতামাত্রেণ তত্রাধিকারসম্ভবাদ্বৈরাগ্যং ন মৃগ্যম্, ইত্যাশঙ্ক্যাহ—ন হীতি। উভয়ত্রাপি বিষয়শব্দঃ পূর্ব্বেণ সমানাধিকরণঃ। বিবক্ষিতমর্থমুপসংহরতি—তস্মাদিতি। বৈরাগ্যমন্তরেণ জ্ঞানানধিকারাজ্জ্ঞানাদিফলস্য প্রজাপতিত্বস্যোৎকর্ষবতঃ সংসারত্ব-বচনং ততো বিরক্তস্য বক্ষ্যমাণবিদ্যায়ামধিকারার্থম্। বিরক্তস্য বিদ্যাধিকারে মোক্ষাদপি বৈরাগ্যং স্যাদিত্যাশঙ্ক্যাহ—তথা চেতি। নন্বু মোক্ষার্থং বিদ্যায়াং প্রবর্ত্তিতব্যং, মোক্ষশ্চ অপুরুষার্থত্বাৎ ন প্রেক্ষাবতা প্রার্থ্যতে, তত্রাহ—তদেতদিতি। ১

আপাতিকমনাপাতিকং চ তাৎপর্য্যমুক্ত্বা প্রতীকমাদায়াক্ষরাণি ব্যাকরোতি—আত্মৈবেতি। তস্যাস্যমেবাধিকারে প্রকৃতত্বং সূচয়তি—অগ্র ইতি। পূর্ব্বস্মিন্নপি ব্রাহ্মণে তস্য প্রস্তুতত্ব-মস্তীত্যাহ—বৈদিকেতি। স এব আসীদিতি সম্বন্ধঃ। স্থিত্যবস্থায়ামপি প্রজাপতিরেব সমষ্টিদেহঃ তত্তদ্ব্যষ্ট্যাত্মনা তিষ্ঠতীতি বিশেষাসিদ্ধিঃ, ইত্যাশঙ্ক্যাহ—তেনেতি। আত্মশব্দেন পরস্যাপি গ্রহসম্ভবে কিমিতি বিরাডেবোপাদীয়তে, ইত্যাশঙ্ক্য বাক্যশেষাদিত্যাহ—স চেতি। বক্ষ্যমাণমন্বালোচনাদি বিরাড়াত্মকর্তৃকমেবেত্যাহ—স এবেতি। স্বরূপধর্ম্মবিষয়ৌ দ্বৌ বিমর্শৌ। নান্যদিতি বাক্যমাদায় অক্ষরাণি ব্যাচষ্টে—বস্ত্বন্তরমিতি। দর্শনশক্ত্যভাবাদেব বস্ত্বন্তরং প্রজা-পতির্ন দৃষ্টবানিত্যাশঙ্ক্যাহ—কেবলং ত্বিতি। সোঽহমিত্যাদি ব্যাচষ্টে—তথেতি। যথা সর্ব্বাত্মা প্রজাপতিরহমিতি পূর্ব্বস্মিন্ জন্মনি শ্রৌতেন বিজ্ঞানেন সংস্কৃতো বিরাড়াত্মা, তথেদানীমপি ফলাবস্থঃ সোঽহং প্রজাপতিরস্মীতি প্রথমং ব্যাহৃতবানিতি যোজনা। ব্যাহরণফলমাহ—তত ইতি। কিমিতি প্রজাপতেরহমিতি নামোচ্যতে, সাধারণং হীদং সর্ব্বেষাম্; ইত্যাশঙ্ক্যো-পাসনার্থমিত্যাহ—তস্যেতি। আধ্যাত্মিকস্য চাক্ষুষস্য পুরুষস্যাহমিতি রহস্যং নামেতি যতো বক্ষ্যতি, অতঃ শ্রুতিসিদ্ধমেবৈতন্নামাস্য ধ্যানার্থমিহোক্তমিত্যর্থঃ। প্রজাপতেরহংনামত্বে লোক-প্রসিদ্ধিং প্রমাণয়িতুমুত্তরং বাক্যমিত্যাহ—তস্মাদিতি। ২

উপাসনার্থং প্রজাপতেরহংনামোক্ত্বা পুরুষনামনির্ব্বচনং করোতি—স চেত্যাদিনা। পূর্ব্বস্মিন্ জন্মনি সাধকাবস্থায়াং কর্ম্মাদ্যনুষ্ঠানৈরহমহমিকয়া প্রজাপতিত্বপ্রেপ্সূনাং মধ্যে পূর্ব্বো যঃ সম্যক্ কর্ম্মাদ্যনুষ্ঠানৈঃ সর্ব্বং প্রতিবন্ধকং যস্মাদদহৎ, তস্মাৎ স প্রজাপতিঃ পুরুষ ইতি যোজনা। উক্তমেব স্ফুটয়তি—প্রথমঃ সন্নিতি। সর্ব্বস্মাদস্মাৎ প্রজাপতিত্বপ্রতিপিৎসুসমুদায়াৎ প্রথমঃ সন্নৌষদিতি সম্বন্ধঃ। আকাঙ্ক্ষাপূর্ব্বকং দাহ্যং দর্শয়তি—কিমিত্যাদিনা। ৩

পূর্ব্বং প্রজাপতিত্বপ্রতিবন্ধকপ্রধ্বংসিত্বে সিদ্ধমর্থমাহ—যস্মাদিতি। পুরুষগুণোপাসকস্য ফলমাহ—যথেতি। অহং প্রজাপতিরিতি ভবিষ্যদবৃত্ত্যা সাধকোক্তিঃ, পুরুষঃ প্রজাপতিরিতি ফলাবস্থঃ স কথ্যতে। কোঽসাবোষতীত্যপেক্ষায়ামাহ—তং দর্শয়তীতি। পুরুষগুণঃ প্রজাপতি-রহমস্মীতি যো বিদ্যাৎ, সোঽজ্ঞানোষতীত্যর্থঃ। বিদ্যাসাম্যে কথমেষা ব্যবস্থা, ইত্যাশঙ্ক্যাহ—সামর্থ্যাদিতি। হেতুসাম্যে দাহকত্বানুপপত্তেঃ তৎপ্রকর্ষবানিতরান্ দহতীত্যর্থঃ। প্রসিদ্ধং

দাহমাদায় চোদয়তি—নন্বিতি। তথা চ তৎপ্রেপ্সাযোগাৎ তদুপাস্ত্যসিদ্ধিরিত্যর্থঃ। বিবক্ষিতং দাহং দর্শয়ন্নুত্তরমাহ—নৈষ দোষ ইতি। তদেব স্পষ্টয়তি—উৎকৃষ্টেতি। প্রাপ্নুবন্ ভবতীতি শেষঃ। ঔপচারিকং দাহং দৃষ্টান্তেন সাধয়তি—যথেতি। আজির্ম্মর্য্যাদা, তাং সরন্তি ধাবন্তীত্যাজিসৃতঃ, তেষামিতি যাবৎ॥ ১৮॥ ১॥

**ভাষ্যানুবাদ।**—"আত্মৈব ইদমগ্রে আসীৎ" ইত্যাদি। সমুচ্চিত অর্থাৎ সহানুষ্ঠিত জ্ঞান ও কর্ম্ম দ্বারা যে, প্রজাপতিত্ব লাভ হয়, এ কথা ইতঃপূর্ব্বেই বর্ণিত হইয়াছে; আর শুদ্ধ প্রাণ-দর্শনেও যে, ঐ পদ লাভ হয়, তাহাও "তদ্ধৈতল্লোকজিৎ এব" ইত্যাদি বাক্যে বর্ণিত হইয়াছে। অতঃপর জ্ঞান ও কর্ম্মের ফলস্বরূপ প্রজাপতির যে, জাগতিক সৃষ্টি স্থিতি ও সংহারকার্য্যে স্বাতন্ত্র্যাদি বিভূতি বা মহিমা, তদুপবর্ণন দ্বারা জ্ঞান ও কর্ম্মের উৎকর্ষ বর্ণনা করা আবশ্যক, সেই উদ্দেশ্যেই এই চতুর্থ অধ্যায় আরব্ধ হইতেছে। ইহা দ্বারা কর্ম্মকাণ্ডোক্ত জ্ঞানসহকৃত কর্ম্মেরও স্তুতি সাধিত হইতেছে; কিন্তু ইহার অভিপ্রেত প্রয়োজন হইতেছে এই যে, কর্ম্মকাণ্ডে যত কিছু জ্ঞান-কর্ম্ম বিহিত আছে, সংসারই সে সমুদয়ের মুখ্য ফল; কারণ, ঐ সমস্ত ফলে ভয় ও উদ্বেগাদির উল্লেখ আছে, অধিকন্তু তৎসমস্তই কার্য্যকরণভাবাপন্ন (দেহেন্দ্রিয়াত্মক) এবং স্থূল, ব্যক্ত ও অনিত্যতাদোষগ্রস্ত, কেবল বক্ষ্যমাণ ব্রহ্মবিদ্যাই মোক্ষলাভের একমাত্র হেতু; সুতরাং পরবর্ত্তী ব্রহ্মবিদ্যার জন্যও এই চতুর্থ ব্রাহ্মণ আরম্ভ করা আবশ্যক হইয়াছে (১)। তৃষ্ণা না থাকিলে যেমন জলপানে প্রবৃত্তি হয় না, তেমনি নানারকম সাধ্য-সাধনভাবপূর্ণ (কার্য্য-কারণাত্মক) এই সংসারে যাহার বিতৃষ্ণা বা বৈরাগ্য না হয়, তাহার কখনই আত্মজ্ঞানে অধিকার ও প্রবৃত্তি জন্মিতে পারে না। [পরবর্ত্তী ব্রহ্মবিদ্যার মোক্ষরূপ ফল দর্শন

---

(১) তাৎপর্য্য—এই চতুর্থ ব্রাহ্মণ কেন আরব্ধ হইতেছে, এবং পূর্ব্ব ব্রাহ্মণের সহিত ইহার সম্বন্ধই বা কিপ্রকার, ভাষ্যকার তাহা বলিয়া দিতেছেন। এই চতুর্থ ব্রাহ্মণ আরম্ভ করিবার উদ্দেশ্য দুইটি—প্রথম প্রয়োজন প্রাজাপত্য-পদলাভরূপ উৎকৃষ্ট ফলপ্রদর্শন দ্বারা পূর্ব্বকাণ্ডোক্ত জ্ঞান-কর্ম্মের প্রশংসা করা; কারণ, সাধনের উৎকর্ষ না থাকিলে কখনই ফলোৎকর্ষ হইতে পারে না; কাজেই ফলোৎকর্ষ বর্ণনা দ্বারাই তৎসাধনীভূত জ্ঞান-সহকৃত কর্ম্মেরও স্তুতি সম্পন্ন হইবে। দ্বিতীয় প্রয়োজন—বক্ষ্যমাণ ব্রহ্মবিদ্যার স্তুতি করা; কেন-না, দেখা যাইতেছে যে, পূর্ব্বোক্ত জ্ঞানকর্ম্মের সর্ব্বোৎকৃষ্ট ফল হইতেছে—প্রাজাপত্য অধিকার লাভ; তাহাও যখন স্থূলতা ও অনিত্যতাদিদোষগ্রস্ত সংসারেরই অন্তর্ভূত, অথচ বক্ষ্যমাণ ব্রহ্মবিদ্যার ফল হইতেছে সংসারের অতীত নিত্য নিরতিশয় আনন্দস্বরূপ মোক্ষ; তখন সহজেই লোকের পূর্ব্বোক্ত জ্ঞানকর্ম্মে বৈরাগ্য জন্মিতে পারে, এবং ব্রহ্মবিদ্যায়ও প্রবৃত্তি হইতে পারে, এইজন্যই ভাষ্যকার বলিতেছেন—'উত্তরার্থং চ'। উভয়ের মধ্যে শেষোক্ত উদ্দেশ্যটাই শ্রুতির অভিপ্রেত।

করিলে সহজেই পূর্ব্বোক্ত ফলে লোকের বৈরাগ্য জন্মিতে পারে]; অতএব জ্ঞানমিশ্রিত কর্ম্মফলের যে, উৎকর্ষ বর্ণনা, তাহা পরবর্ত্তী ব্রহ্মবিদ্যার প্রশংসার্থও বটে। 'মুমুক্ষু ব্যক্তির ইহাই একমাত্র প্রাপ্য,' 'সেই এই আত্মবস্তুটি পুত্র অপেক্ষাও প্রিয়' ইত্যাদি-শ্রুতিতেও এই অভিপ্রায়ই প্রকটিত করা হইবে। ১

শ্রুতির 'আত্মৈব' এই আত্মা অর্থ—প্রজাপতি, যিনি অণ্ড হইতে জাত প্রথম-শরীরী বলিয়া অভিহিত। বেদোক্ত জ্ঞান-কর্ম্মানুষ্ঠানের ফলস্বরূপ একমাত্র তিনিই,—কি? না, এই বিভিন্নজাতীয় অপরাপর শরীরোৎপত্তির পূর্ব্বে সেই প্রজাপতির শরীরের সহিত অবিভক্ত অর্থাৎ তদাত্মক ছিলেন। (প্রজাপতি-স্বরূপই) ছিলেন। সেই আত্মাও (প্রজাপতিও) আবার পুরুষবিধ—পুরুষা-কৃতি হস্ত মস্তকাদিসম্পন্ন বিরাট্স্বরূপ। সর্ব্বাগ্রে সমুৎপন্ন সেই প্রজাপতিই অনুবীক্ষণ করিয়া 'আমি কে, এবং আমার লক্ষণ—বিশেষত্বই বা কি', ইহা আলোচনা করিয়া—প্রাণসমষ্টিভূত এবং দেহেন্দ্রিয়াত্মক আপনা হইতে পৃথগ্‌ভূত অপর কোনও বস্তু দর্শন করিলেন না (দেখিতে পাইলেন না), পরন্তু সর্ব্বাত্মস্বরূপে কেবল আপনাকেই দর্শন করিলেন। সেই রূপ, পূর্ব্বজন্মোৎপন্ন শ্রৌত বিজ্ঞান সংস্কারসম্পন্ন তিনি প্রথমে 'আমি হইতেছি—সেই প্রজাপতি, আমি হইতেছি—সকলের আত্মা' এইরূপ উক্তি করিয়াছিলেন। যেহেতু প্রজাপতি পূর্ব্বজন্মজাত সংস্কারানুসারে প্রথমেই আপনাকে 'অহম' বলিয়া উল্লেখ করিয়া-ছিলেন, সেই হেতুই তিনি 'অহং' নামে পরিচিত হইলেন। 'অহং' নামই যে, তাঁহার শ্রুতিপ্রদর্শিত উপনিষদ্—গুহ্য নাম, তাহা পরে বলা হইবে। সেই হেতু, যেহেতু সর্ব্বকারণ প্রজাপতিতে এইরূপ ঘটনা হইয়াছিল, সেই হেতু, এখনও—বর্ত্তমান সময়েও প্রজাপতির কার্য্যভূত (প্রজাপতি-সৃষ্ট) প্রাণিগণের মধ্যে কেহ আমন্ত্রিত হইলে 'তুমি কে' এইরূপে জিজ্ঞাসিত হইলে, প্রথমেই 'এই আমি' (অয়ম্ অহম্') বলিয়া অর্থাৎ আপনাকে কারণভূত প্রজাপতিরূপে পরিচিত করিয়া, তাহার পর বিশেষ নামজিজ্ঞাসু ব্যক্তিকে আপনার দেহপিণ্ডের পরিচা-রক 'দেবদত্ত' বা 'যজ্ঞদত্ত' প্রভৃতি নাম বলিয়া থাকে,—যে নাম তাহার পিতা মাতা দেহপিণ্ডের পরিচয়ার্থ রক্ষা করিয়াছেন, সেই নাম বলিয়া থাকে। ২

সম্প্রতি যাহারা কর্ম্ম ও জ্ঞানভাবনা দ্বারা প্রজাপতিত্বলাভ করিতে ইচ্ছুক, সেই প্রজাপতিই সকলের প্রাজাপত্য-পদাভিলাষী অপর সকলের প্রথমে সমুৎপন্ন হইয়া, পূর্ব্বজন্মের সাধকাবস্থায় যথাযথরূপে অনুষ্ঠিত কর্ম্ম ও জ্ঞানভাবনা প্রভাবে

সর্ব্বপ্রথমে দগ্ধ করিয়াছিলেন; কি দগ্ধ করিয়াছিলেন? না, প্রজাপতিত্বলাভের প্রতিকূলভূত আসক্তি ও অজ্ঞানাত্মক পাপসমূহ [ দগ্ধ করিয়াছিলেন ]।

যেহেতু এই প্রকার অবস্থা, সেই হেতুই তিনি পুরুষ—অর্থাৎ 'পূর্ব্বম্ ঔষৎ' এই কারণে ('পূর্ব্ব' শব্দের পূ—পু, আব 'উষ্' ধাতুব উষ, উভয়েব যোগে নিষ্পন্ন) পুরুষপদবাচ্য হইলেন। এই প্রজাপতি যেরূপ প্রতিবন্ধক পাপবাশি দগ্ধ কবিয়া পুরুষ—প্রজাপতি হইয়াছেন, এইরূপ অন্যেও জ্ঞানসহকৃত কর্ম্মানুষ্ঠানরূপ অগ্নি দ্বারা, অথবা কেবলই জ্ঞান দ্বারা তাহাকে ভস্মীভূত কবেন। কাহাকে? না, যে ব্যক্তি এবংবিধ জ্ঞানীর অগ্রে প্রজাপতি হইতে ইচ্ছা কবেন, তাহাকে [ ভস্ম কবেন ]। ভস্মীকরণের কর্ত্তার নির্দ্দেশ কবিতেছেন—যিনি এইরূপ জ্ঞানলাভ কবেন, অর্থাৎ জ্ঞানানুশীলনজাত উৎকর্ষসম্পন্ন হন, [ তিনি ]। ৩

এখন শঙ্কা হইতেছে যে, প্রজাপতি-পদেচ্ছু ব্যক্তিকে যদি জ্ঞানী পুরুষ দগ্ধই করিয়া ফেলেন, তাহা হইলে প্রজাপতিত্ব লাভের অভিলাষ ত কেবল অনর্থেরই কারণ হইয়া পড়ে? না,—ইহা দোষাবহ নহে, এই দাহ অর্থ আব কিছুই নহে, কেবল যাহাদের জ্ঞান-ভাবনা সমুৎকর্ষ লাভ কবে নাই, তাহাদেব প্রজাপতিত্ব-প্রাপ্তি হইতে না দেওয়াই ঐ দাহ শব্দেব অর্থ। উত্তম সাধনসম্পন্ন ব্যক্তিই প্রথমে প্রজাপতি-পদ অধিকার কবিয়া থাকে, কাজেই ন্যূনসাধনসম্পন্ন ব্যক্তি সেই পদ লাভ করিতে পারে না, এইজন্যই উত্তমসাধক ব্যক্তি হীনসাধনসম্পন্ন ব্যক্তিকে যেন দগ্ধই করে, বলা হইয়া থাকে, কিন্তু সত্য সত্যই যে, উৎকৃষ্ট-সাধনসম্পন্ন ব্যক্তি হীনসাধন ব্যক্তিকে দগ্ধই করিয়া ফেলে, তাহা নহে। যেমন নির্দ্দিষ্ট সীমান্তে গমনেচ্ছু ব্যক্তিগণের মধ্যে, যে ব্যক্তি প্রথমে সীমান্তস্থানে উপস্থিত হইতে পাবে, তাহা দ্বারা অপর গন্তৃবর্গ অসমর্থরূপে প্রমাণিত হওয়ায় যেন দগ্ধপ্রায়ই হইয়া থাকে, ইহাও তেমনই (১)॥ ৩৮॥ ১॥

---

(১) তাৎপর্য্য—'আজি' অর্থ—নির্দ্দিষ্ট সীমা। 'আজিস্থতাং' অর্থ—যাহাবা সেই সীমান্ত স্থানকে লক্ষ্য করিয়া গমন করে। এখনও এইরূপ ব্যবহার দেখিতে পাওয়া যায় যে, কোন একটি স্থান লক্ষ্য করিয়া বলা হয় যে, অমুকস্থান হইতে বাহির হইয়া, যে লোক সর্ব্বপ্রথমে অমুক স্থানে যাইতে পারিবে, সে ব্যক্তি পুরস্কার লাভ করিবে। যে ব্যক্তি প্রথমে নির্দ্দিষ্ট স্থানে উপস্থিত হয়, সেই ব্যক্তিই নির্দ্দিষ্ট পুরস্কার লাভে সমর্থ হয়, অধিকন্তু তাহা দ্বারা অপর গন্তারা পরাভূত হয়, হীনশক্তি বলিয়া বিবেচিত হয়, এবং অপমানেও দগ্ধপ্রায় হয়। এখানেও, যে ব্যক্তির সাধন-সম্পদ্ উৎকৃষ্ট, তিনিই প্রথমে প্রাজাপত্যপদ লাভ করেন, হীনসাধন ব্যক্তিরা তৎকালে শোকানলে দগ্ধপ্রায় হন।

**শাঙ্করভাষ্যম্।**—যদিদং তুষ্টুষিতং কর্ম্মকাণ্ডবিহিত-জ্ঞানকর্ম্মফলং প্রাজাপত্যলক্ষণম্, নৈব তৎ স সাববিষয়মত্যক্রামৎ, ইতীমমর্থং প্রদর্শয়িষ্যন্নাহ—

টীকা।—জ্ঞানকর্ম্মফলং সোত্রং পদমুৎকৃষ্টত্বামুক্তিঃ, তদনুমুক্ত্যভাবাৎ তদ্ধেতু-সম্যগধীসিদ্ধয়ে প্রবৃত্তিরনর্থিকা, ইত্যাশঙ্ক্য সোঽবিভেদিত্যস্য তাৎপর্য্যমাহ—যদিদমিতি। তুষ্টুষিতং স্তোতুমভিপ্রেতমিতি যাবৎ—

**ভাষ্যানুবাদ।**—এখানে কর্ম্মকাণ্ডোক্ত জ্ঞানও কর্ম্মের ফলস্বরূপ, যে প্রাজাপত্য পদের প্রশংসা করা শ্রুতির অভিপ্রেত, সেই প্রাজাপত্য পদও সংসারের অধিকার অতিক্রম করিতে পারে না, অর্থাৎ তাহাও সংসারেরই অন্তর্গত, ইহা প্রদর্শনের জন্য বলিতেছেন—

সোঽবিভেৎ, তস্মাদেকাকী বিভেতি, স হায়মীক্ষাঞ্চক্রে—যন্মদন্যন্নাস্তি কস্মান্নু বিভেমীতি, তত এবাস্য ভয়ং বীযায, কস্মাদ্ধ্যভেষ্যৎ দ্বিতীযাদ্বৈ ভযং ভবতি ॥ ৩৯ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—প্রাজাপত্যফলস্যাপি সংসারান্তর্গতত্ব প্রদর্শয়িতুমাহ—"সোঽবিভেৎ" ইত্যাদি।

সঃ (কর্ম্মজ্ঞানফলভূতঃ প্রজাপতিঃ) অবিভেৎ (অস্মদাদিবৎ ভীতঃ অভবৎ), তস্মাৎ (একাকিনঃ প্রজাপতে ভযোদ্গমাদের হেতোঃ) [ইদানীমপি] একাকী (অসহায়ঃ জনঃ) বিভেতি। সঃ অয (ভীতঃ প্রজাপতিঃ) হ (ঐতিহ্যে) ঈক্ষা চক্রে (আলোচিতবান্—) যৎ (যস্মাৎ) মদন্যৎ (মদ্ব্যতিরিক্তম্ বস্ত্বন্তরং) নাস্তি (ন বিদ্যতে), [তস্মাৎ হেতো] নু (বিতর্কে) কস্মাৎ (কারণাৎ) বিভেমি (ভীতো ভবামি) ইতি। ততঃ (তস্মাৎ আলোচনাৎ) এব তস্য ভয়ং বীয়ায় (বিগতমভূৎ)। [অবিদ্যামূলকং হি ভয়ং জ্ঞানোদয়ে ন সম্ভবতীত্যাহ—] কস্মাৎ (হেতোঃ) অভেষ্যৎ [ন কস্মাদপীতিভাবঃ], হি (যতঃ) দ্বিতীয়াৎ (স্বব্যতিরিক্ত-বস্ত্বন্তরাৎ) বৈ (এব) ভয় ভবতি (উৎপদ্যতে), [সর্ব্বাত্মভাবাপন্নস্য তস্য তু ভয়ং ন সম্ভবতীতি ভাবঃ ॥ ৩৯ ॥ ২ ॥

**মূলানুবাদ।**—প্রাজাপত্য পদটিও যে, সংসারেরই অন্তর্গত, তৎপ্রদর্শনার্থ বলিতেছেন—সেই প্রথমোৎপন্ন প্রজাপতি ভীত হইয়াছিলেন; সেইজন্যই লোক একাকী থাকিলে ভয় পায়। তিনি (প্রজাপতি) আলোচনা করিলেন—যখন আমা হইতে আর পৃথক্ বস্তু কিছু নাই, তখন কেনইবা আমি ভীত হইতেছি। তাহার পরই তাঁহার ভয় বিদূরিত

হইল। প্রকৃতপক্ষে, কেনই বা তিনি ভীত হইবেন?—কারণ, দ্বিতীয় হইতেই ত ভয় হইয়া থাকে; [তাহার ত দ্বিতীয় কোন বস্তু নাই], সুতরাং ভয়েরও সম্ভাবনা নাই] ॥ ৩৯ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—সোঽবিভেৎ। সঃ প্রজাপতিঃ, যোঽয়ং প্রথমঃ শরীরী পুরুষবিধো ব্যাখ্যাতঃ, সোঽবিভেৎ ভীতবান্ অস্মদাদিবদেবেত্যাহ। যস্মাদয়ং পুরুষবিধঃ শরীর-করণবান্ আত্মনাশব-বিপরীতদর্শনবত্ত্বাৎ অবিভেৎ। তস্মাৎ তৎসামান্যাৎ অদ্যত্বেঽপি একাকী বিভেতি। কিঞ্চ, অস্মদাদিবদেব ভয়হেতু-বিপরীতদর্শনাপনোদকারণং যথাভূতাত্মদর্শনম্। সোঽয়ং প্রজাপতিঃ ঈক্ষাম্ ঈক্ষণং চক্রে কৃতবান্ হ। কথম্? ইত্যাহ—যৎ যস্মাৎ মত্তোঽন্যৎ আত্মব্যতি-রেকেণ বস্ত্বন্তরং প্রতিদ্বন্দ্বীভূতং নাস্তি, তস্মিন্নাত্মবিনাশহেত্বভাবে, কস্মাৎ নু বিভে-মীতি। তত এব—যথাভূতাত্মদর্শনাৎ অস্য প্রজাপতের্ভয়ং বীয়ায় বিস্পষ্টম্ অপ-গতবৎ। তস্য প্রজাপতের্যদ্ভয়ং, তৎ কেবলাবিদ্যানিমিত্তমেব;—পরমার্থদর্শনে অনুপপন্নম্; ইত্যাহ—কস্মাৎ হি অভেষ্যৎ?—কিমিত্যসৌ ভীতবান্? পরমার্থ-নিরূপণায়াং ভয়মনুপপন্নমেব ইত্যভিপ্রায়ঃ। যস্মাৎ দ্বিতীয়াৎ বস্ত্বন্তরাদ্বৈ ভয়ং ভবতি, দ্বিতীয়ং চ বস্ত্বন্তরমবিদ্যাপ্রত্যুপস্থাপিতমেব। ন হি অদৃশ্যমানং দ্বিতীয়ং ভয়জন্মনো হেতুঃ, "তত্র কো মোহঃ, কঃ শোক একত্বমনুপশ্যতঃ" ইতি মন্ত্রবর্ণাৎ। যচ্চৈকত্বদর্শনেন ভয়মপনুনোদ অপনোদিত তদ্ যুক্তম্; কস্মাৎ? দ্বিতীয়াৎ বস্ত্বন্তরাদ্বৈ ভয়ং ভবতি, তৎ একত্বদর্শনেন দ্বিতীয়দর্শনমপনীতম্, ইতি নাস্তি যতঃ। ১।

অত্র চোদয়ন্তি—কুতঃ প্রজাপতেরেকত্বদর্শনং জাতম্? কো বা তস্মৈ উপ-দিদেশ? অথানুপদিষ্টমেব প্রাদুরভূৎ; অস্মদাদেরপি তথা প্রসঙ্গঃ। অথ জন্মান্তরকৃত-সংস্কারহেতুকম্? একত্বদর্শনানর্থক্যপ্রসঙ্গঃ। যথা প্রজাপতেরতি-ক্রান্তজন্মাবস্থস্যৈকত্বদর্শনং বিদ্যমানমপি অবিদ্যা-বন্ধকারণং নাপনিন্যে; যতঃ অবিদ্যাসংযুক্ত এবায়ং জাতোঽবিভেৎ, এবং সর্ব্বেষামেকত্বদর্শনানর্থক্যং প্রাপ্নোতি। অন্ত্যমেব নিবর্ত্তকমিতি চেৎ; ন; পূর্ব্ববৎ পুনঃ প্রসঙ্গেনানৈ-কান্ত্যাৎ; তস্মাদনর্থকমেবৈকত্বদর্শনমিতি। ২

নৈষ দোষঃ। উৎকৃষ্টহেতূদ্ভবত্বাৎ লোকবৎ; যথা পুণ্যকর্ম্মোদ্ভবৈর্ব্বিবিক্তৈঃ কার্য্যকরণৈঃ সংযুক্তে জন্মনি সতি প্রজ্ঞা-মেধাস্মৃতিবৈশারদ্যং দৃষ্টম্, তথা প্রজা-পতের্ধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যবিপরীতহেতু-সর্ব্বপাপ্মদাহাদ্বিশুদ্ধৈঃ কার্য্যকরণৈঃ সংযুক্ত-

প্রকার বিকার হইতে পারে না; অর্থাৎ এরূপ কোনও বিকার দেখা যায় না, যাহা দ্বারা বিকৃত দ্রব্যের রূপান্তর ঘটে না, পরন্তু উহাই বিকারের স্বভাব বা স্বরূপ। আর এ কথাও বলিতে পার না যে, হউক না কেন আত্মা সাবয়ব, তথাপি উহা নিত্য; তাহা হইলে অবয়বসমূহের পরস্পর সংযোগই যখন সাবয়ব পদার্থের কারণ, তখন নিশ্চয়ই সেই সমস্ত অবয়বের পুনর্ব্বার বিভাগও অবশ্যম্ভাবী, [ অবয়ব-বিভাগই ত সাবয়ব পদার্থের ধ্বংস বা বিনাশ, কাজেই সাবয়ব পদার্থের ধ্বংসও অবশ্যম্ভাবী ]। যদি বল, বজ্রপ্রভৃতি কোন কোন সাবয়ব বস্তুতে যখন অবয়ব-সংযোগ দৃষ্ট হয় না, তখন সংযোগপূর্ব্বকত্ব নিয়মটি ঠিক অব্যভিচারী ( সার্ব্বত্রিক ) নহে, না, সে কথাও সঙ্গত হয় না; কারণ, বজ্রাদিও যে, অবয়বসংযোগ হইতেই উৎপন্ন, তদ্বিষয়ে অনুমান করা যাইতে পারে; অতএব আত্মাতে কখনই দুঃখাদি অনিত্যগুণের সদ্ভাব উপপন্ন হইতে পারে না ( ১ )। ১০

( ১ ) তাৎপর্য্য—এ স্থানে যে সমস্ত তর্কের অবতারণা করা হইয়াছে, তাহার প্রত্যেকটিই জটিল এবং পৃথগ্ভাবে আলোচনার যোগ্য, কিন্তু সেরূপ অবসর কোথায়? তাই দুই একটি বিষয়ে কিঞ্চিৎ আলোচনার আভাস মাত্র প্রদান করিতেছি—প্রথম কথা হইল, আমরা আত্মাতে যে সুখ-দুঃখ অনুভব করিয়া থাকি, তাহা আত্মার স্বাভাবিক ধর্ম্ম নহে, পরন্তু উহা মনের ধর্ম্ম; বিষয় সম্বন্ধ মনের সহিত আত্মার সংযোগে উহার উৎপত্তি, সুতরাং, উহা অনিত্য। এ কথার উত্তরে ভাষ্যকার বলিলেন—আচ্ছা, আত্মার সুখ-দুঃখাদি যদি মনঃসংযোগজন্যই হয়, তাহা হইলেও আত্মার ঐ সমস্ত গুণকে উৎপত্তি-বিনাশশীল বলিতে হইবে। দেখিতে পাওয়া যায়, গুণ কখনও সাবয়ব ভিন্ন নিরবয়ব বস্তুতে থাকে না, এবং থাকাও সম্ভব হয় না। অবশ্য, নৈয়ায়িকগণ শব্দ-গুণবিশিষ্ট আকাশকেও নিরবয়ব বলেন, কিন্তু উপনিষৎপ্রভৃতি প্রামাণিক শাস্ত্রে যখন পঞ্চভূতকেই উৎপন্ন ( জন্য ) পদার্থ বলিয়াছেন, তখন শাস্ত্রপ্রামাণ্যানুসারে আকাশকেও গুণাশ্রয় নিরবয়ব দ্রব্যরূপে দৃষ্টান্ত দেওয়া চলে না। অতএব আত্মাতে সুখ-দুঃখ স্বীকার করিলেই সাবয়বত্বও স্বীকার করিতে হয়, অধিকন্তু, সাবয়ব দ্রব্যে যখনই কোনও গুণ উৎপন্ন হয়, অথবা তাহা হইতে অন্তর্হিত হয়, তখনই তাহার কিছু না কিছু বিকার উৎপন্ন করিয়া থাকে। অতএব আত্মার সুখ-দুঃখ স্বীকার করিলে বিকারিত্বও স্বীকার করিতে হয়; বিকারিত্ব স্বীকার করিলেই তাহার অনিত্যত্বও স্বীকার করিতে হয়। বিকারশীল সাবয়ব বস্তুমাত্রই কতকগুলি অবয়বের সংযোগে সমুৎপন্ন হইয়া থাকে, তাহা হইলেই 'সংযোগান্ত বিয়োগান্তাঃ' অর্থাৎ সংযোগের শেষ ফল হইতেছে—বিয়োগ, অবয়ব-বিয়োগই সাবয়ব পদার্থের ধ্বংস। বজ্র প্রভৃতি যে সমস্ত সাবয়ব বস্তুকে আপাতদৃষ্টিতে নিত্য বলিয়া এবং অবয়ব-সংযোগজাত নয়, এইরূপ মনে হয়; বস্তুতঃ সাবয়বত্ব নিবন্ধন সে সমস্ত বস্তুকেও সংযোগজ বলিয়া অনুমান করা যাইতে পারে; সুতরাং ঐ সমস্ত বস্তুও ইহার বিরুদ্ধ দৃষ্টান্ত হইতে পারে না।

এখন আপত্তি হইতে পারে যে, পরমাত্মাও যদি দুঃখী (দুঃখাশ্রয়) না হইলেন, এবং তদ্ভিন্ন অপর কাহাকেও যখন দুঃখী বলিয়া কল্পনা করা যাইতে পারে না, তখন সেই দুঃখশান্তির জন্য শাস্ত্রারম্ভের ত কিছুমাত্র প্রয়োজন দেখা যাইতেছে না; না, এরূপ আপত্তিও হইতে পারে না; কারণ, অবিদ্যা-বশতঃ আত্মাতে দুঃখিত্বভ্রম অধ্যারোপিত হইয়াছে, তন্নিবৃত্তিই শাস্ত্রারম্ভের উদ্দেশ্য। যেমন ["দশমস্ত্বমসি"স্থলে] অজ্ঞানবশতঃ আত্মাতে কল্পিত দশমত্ব সংখ্যার অপূর্ণতাভ্রমনিবৃত্তির জন্য উপদেশের আবশ্যক হয়, (*) তেমনি এখানেও আত্মাতে কল্পিত দুঃখসম্বন্ধনিবৃত্তির জন্যও শাস্ত্রারম্ভের প্রয়োজন আছে। ১১

জলের মধ্যে যেরূপ সূর্য্যাদির প্রতিবিম্ব দৃষ্ট হইয়া থাকে, তদ্রূপ ব্যাকৃত জগতের মধ্যেও যে, আত্মার প্রতিবিম্ববৎ উপলব্ধি বা প্রতীতি, তাহাই আত্মার প্রবেশ। জগদুৎপত্তির পূর্ব্বে আত্মার উপলব্ধি ছিল না, পশ্চাৎ স্থূল কার্য্য সৃষ্ট হইলে পর, বুদ্ধির অভ্যন্তরে তাহার উপলব্ধি হইল; এই কারণেই জলাদির মধ্যে সূর্য্যাদি-প্রতিবিম্বের ন্যায় কার্য্যস্বরূপ জগৎসৃষ্টির পর, তিনি তন্মধ্যে প্রবিষ্টবৎ অনুভূত হন বলিয়া শ্রুতি-নির্দ্দেশ রহিয়াছে,—'তিনি ইহার মধ্যে প্রবিষ্ট হইলেন', 'তাহা (জগৎ) সৃষ্টি করিয়া তাহারই মধ্যে তিনি প্রবেশ করিলেন', 'তিনি এই সীমা বিদীর্ণ করিয়া ইহা দ্বারাই প্রাপ্ত হইলেন', 'সেই দেবতা (পরমেশ্বর) আলোচনা করিলেন,—ভাল, আমি এই জীবাত্মরূপে এই তিন দেবতার (তেজঃ, জল ও পৃথিবীর) অভ্যন্তরে প্রবেশপূর্ব্বক [নাম ও রূপ বিস্তার

---

(*) তাৎপর্য্য—দশজন লোক বাড়ী হইতে বাহির হইয়া যাইতে যাইতে পথে একটি ক্ষুদ্র নদী পাইল; নদীটি সন্তরণের সাহায্যে পার হইলে পর, তাহাদের মনে সন্দেহ উপস্থিত হইল যে, আমরা ঠিক দশ জনই পার হইতে পারিয়াছি? কিংবা কেহ নদীতে ডুবিয়া গিয়াছে? তখনই গণনা আরম্ভ হইল। সকলেই অদ্ভুত পণ্ডিত। প্রত্যেকেই গণিবার সময় আপনাকে বাদ দিয়া গণিতে আরম্ভ করিল; সুতরাং নয় জনের বেশী আর কিছুতেই হইল না, তখন তাহারা স্থির করিল যে, আমাদের মধ্যে দশম লোকটি নিশ্চয়ই জলে ডুবিয়া মরিয়াছে। সকলেই দশম ব্যক্তির শোকে কাঁদিয়া আকুল। অপর একজন অভিজ্ঞ ব্যক্তি তাহাদের দুরবস্থা দর্শনে কাতর হইয়া বলিলেন যে, তোমরা পুনর্ব্বার গণনা করিয়া দেখ, দশম মরে নাই; তখন তাহাদের একজন পূর্ব্ববৎ গণনা করিতে করিতে যেই নবম পর্য্যন্ত গণনা করিল, তখনই সেই অভিজ্ঞ ব্যক্তি অঙ্গুলিনির্দ্দেশ করিয়া বলিলেন যে, 'দশমস্ত্বমসি' অর্থাৎ তুমিই সেই দশম। তখন তাহাদের দশম সংখ্যার অপূরণভ্রম বিদূরিত হইল।

করিব ]' ইত্যাদি। [ প্রবেশ শব্দের যেরূপ অর্থ বলা হইল, সেরূপ না হইলে, ] সর্ব্বব্যাপী ও নিরবয়ব আত্মার পক্ষে দিক্, দেশ ও কালের সহিত সংযোগ-বিয়োগাত্মক প্রবেশ কখনও উপপন্ন হইতে পারে না। প্রকৃতপক্ষে পরমাত্মার অতিরিক্ত যে, আর কেহ দ্রষ্টা আছেন, তাহাও নহে; কারণ, শ্রুতি বলিতেছেন—'ইহার অতিরিক্ত আর কেহ দ্রষ্টা নাই', 'ইহার অতিরিক্ত আর কেহ শ্রোতা নাই' ইত্যাদি; এ সব কথা আমরা পূর্ব্বেই বলিয়াছি। বিশেষতঃ জগতের সৃষ্টি, স্থিতি, লয় প্রতিপাদন এবং সৃষ্ট জগতে ব্রহ্মের প্রবেশবোধক যে সমস্ত শ্রুতিবাক্য আছে, সে সমস্তের প্রধান উদ্দেশ্য হইতেছে—ব্রহ্মকে উপলব্ধি-গোচর করান। কারণ, শ্রুতিতে ব্রহ্মোপলব্ধিই পুরুষার্থ (পুরুষের মুখ্য প্রয়োজন) বলিয়া শ্রুত হয়,—'আত্মাকেই জানিবে,' 'সেই ব্রহ্মোপলব্ধির ফলে সর্ব্বাত্মক হইয়াছিলেন', 'ব্রহ্মবিৎ পরমাত্মাকে প্রাপ্ত হন', 'সেই যে-কেহ পরমাত্মাকে অবগত হন, তিনি ব্রহ্মই হইয়া যান', 'আচার্য্যবান্ পুরুষ ( জিজ্ঞাসু ব্যক্তি ) তাঁহাকে জানেন', 'তাঁহার ( ব্রহ্মদর্শীর ) সেই পর্য্যন্তই বিলম্ব' ইত্যাদি; এবং 'তাহার পর আমাকে যথাযথরূপে অবগত হইয়া পশ্চাৎ আমাতে ( ব্রহ্মে ) প্রবেশ লাভ করেন,' 'তাহাই ( জ্ঞানই ) সর্ব্ববিদ্যার শ্রেষ্ঠ, এবং তাহা হইতেই মুক্তিলাভ হইয়া থাকে', ইত্যাদি স্মৃতিশাস্ত্র হইতেও [ জানা যায় যে, ব্রহ্মোপলব্ধিই প্রধান পুরুষার্থ বা তাহার সাধন ]। বিশেষতঃ আত্মৈকত্বজ্ঞান-সমুৎপাদনেই যে, সৃষ্টি প্রতিপাদক বাক্যের তাৎপর্য্য, তাহা ভেদদর্শনের নিন্দা হইতেও প্রতিপন্ন হয়। অতএব, স্বসৃষ্ট জগতে তাঁহার উপলব্ধিই 'তাঁহার প্রবেশ' বলিয়া কল্পিত হইয়া থাকে। ১২

'আ নখাগ্রেভ্যঃ'—নখের অগ্রভাগ পর্য্যন্ত আত্ম-চৈতন্য অনুভূত হইয়া থাকে। আত্মাইবা সেখানে কি প্রকারে প্রবিষ্ট আছেন? তাহা বলিতেছেন—জগতে ক্ষুর যেমন ক্ষুরধানে—ক্ষুর যাহাতে রাখা হয়, তাহার নাম ক্ষুরধান—নাপিতের যন্ত্রাধার। ক্ষুর যেমন সেই ক্ষুরধানের মধ্যে নিবেশিত থাকে, অথবা বিশ্বম্ভর—অগ্নি, জগৎকে ভরণ ( পোষণ ) করে বলিয়া অগ্নির নাম বিশ্বম্ভর; কুলায় অর্থ—নীড় (বাসস্থান); অর্থাৎ অগ্নি যেরূপ বিশ্বম্ভর-কুলায়ে—কাষ্ঠ প্রভৃতির অভ্যন্তরে প্রবিষ্ট থাকে; তজ্জন্যই কাষ্ঠঘর্ষণ করিলে তন্মধ্য হইতে অগ্নি প্রকাশ পাইয়া থাকে। ক্ষুর যেমন ক্ষুরধানের একাংশে অবস্থান করে, এবং অগ্নি যেমন কাষ্ঠকে সর্ব্বতোভাবে ব্যাপিয়া তন্মধ্যে নিহিত থাকে, তেমনি আত্মাও এই দেহকে সামান্য-বিশেষভাবে অর্থাৎ আংশিকভাবে ও সর্ব্বতোভাবে ব্যাপিয়া তন্মধ্যে অবস্থান করে; কিন্তু সেই দেহমধ্যে শ্বাস—প্রাণব্যাপার ও দর্শনাদি ক্রিয়ার সহযোগেই আত্মার উপলব্ধি হইয়া

থাকে; এই জন্যই সেই দেহমধ্যে প্রবিষ্ট প্রাণনাদি-ক্রিয়াবিশিষ্ট সেই আত্মাকে দর্শন করিতে পায় না। ১৩

ভাল, এখানে যখন দর্শনের কোন প্রসঙ্গই নাই, তখন 'তাহাকে দর্শন করে না' এই কথাটা ত অপ্রাপ্তপ্রতিষেধ হইল, অর্থাৎ যাহার প্রাপ্তি সম্ভাবনা ছিল না, তাহারই নিষেধ করা হইল? না, ইহা দোষাবহ হয় না, কেন না, সৃষ্টি-প্রভৃতি-প্রতিপাদক বাক্যগুলির প্রধান প্রতিপাদ্য বিষয় হইতেছে—আত্মৈকত্বজ্ঞান সমুৎপাদন করা; সুতরাং আত্মদর্শন এখানে অপ্রাসঙ্গিক নহে; এই জন্যই মন্ত্রেতে আছে—'তিনি প্রত্যেক বস্তুতে প্রবিষ্ট হইয়া তত্তদ্রূপে প্রকাশ পাইয়াছিলেন, লোকের বুদ্ধিগম্য হইবার জন্যই ইহার সেই রূপটি অভিব্যক্ত হইয়াছে' ইত্যাদি। কেন যে, প্রাণনাদি ক্রিয়াসহযোগে আত্মারই দর্শন হয়, তাহার কারণ প্রদর্শন করিতেছেন—যে হেতু, প্রাণনাদি ক্রিয়াবিশিষ্ট সেই আত্মা অকৃৎস্ন—সমস্ত নয়, [সেই হেতুই অসম্যক্‌বুদ্ধির বিষয় হইয়া থাকে]। প্রাণনাদিবিশিষ্ট আত্মা যে, অসম্পূর্ণ কেন, তাহাও বলিতেছেন—আত্মা কেবল প্রাণন অর্থাৎ শ্বাস-প্রশ্বাসাদি ক্রিয়া করে বলিয়াই প্রাণ-নামে অভিহিত হইয়া থাকে। [বুঝিতে হইবে যে,] শুধু প্রাণধারণ কার্য্যের কর্ত্তা বলিয়াই অর্থাৎ আত্মা প্রাণন করে বলিয়াই প্রাণ-নামে অভিহিত হয়, কিন্তু অন্য ক্রিয়ার কর্ত্তৃত্বনিবন্ধন নহে। যেমন, যে ব্যক্তি ছেদন করে, তাহাকে 'লাবক' (ছেদক) বলে, আর যে লোক পাক করে, তাহাকে 'পাচক' বলে; ইহাও তদ্রূপ। অতএব অপরাপর ক্রিয়ার কর্ত্তৃরূপে আত্মার অনুভূতি হয় না বলিয়াই ঐরূপ আত্মা অকৃৎস্ন বা অসম্পূর্ণ। ১৪

সেইরূপ বদন-ক্রিয়া করে বলিয়া—বাক্যোচ্চারণ করে বলিয়া বাক্; দর্শন করে বলিয়া চক্ষুঃ; চক্ষুঃ অর্থ দর্শনকারী—দ্রষ্টা; 'শৃণ্বন্'—শ্রবণ করে বলিয়া শ্রোত্র। "প্রাণন্ এব প্রাণঃ, আর "বদন্ বাক্" এই দুই কথায় আত্মাতে ক্রিয়াশক্তির অভিব্যক্তি জ্ঞাপিত হইল। আর "পশ্যন্ চক্ষুঃ," ও "শৃণ্বন্ শ্রোত্রং' এই দুইটি কথায় জ্ঞানশক্তির আবির্ভাব প্রদর্শন করা হইল; কেন না, নাম ও রূপ, এই দুইটাই জ্ঞানশক্তির বিষয় বা গ্রহণীয়। শ্রবণেন্দ্রিয় ও চক্ষু হইতেছে—[illegible]সাধনের উপায়, আর বিজ্ঞান হইতেছে নাম ও রূপের সাধন অর্থাৎ শ্রোত্র ও চক্ষুরিন্দ্রিয়ের সাহায্যে প্রথমে অনুভবাত্মক জ্ঞান জন্মে, তাহার পর সেই বিজ্ঞানই আবার নাম ও রূপ, এই দুইটী বিষয় গ্রহণ করে। জগতে নাম ও রূপ ভিন্ন আর কিছু জ্ঞাতব্য পদার্থ নাই। সেই দুইটী বিষয় অনুভব করিতে হইলে চক্ষু ও কর্ণ ভিন্ন আর কোনও সাধন বা উপায় নাই; কাজেই চক্ষুঃ ও কর্ণকে

নাম-রূপবোধের সাধন বলা হইতেছে। তাহার পর, ক্রিয়ামাত্রই নাম-রূপের সাহায্যে নিষ্পাদিত হয়, এবং প্রাণই সেই ক্রিয়ার আশ্রয়। সেই প্রাণাশ্রিত ক্রিয়ার অভিব্যক্তিতেও ( প্রকাশনেও ) বাগিন্দ্রিয়ই কারণ ; হস্ত, পদ, পায়ু (মল-দ্বার) ও উপস্থ ( জননেন্দ্রিয় ) সম্বন্ধেও এইরূপ নিয়ম ; কেবল উপলক্ষণার্থ অর্থাৎ উদাহরণস্বরূপে বাগিন্দ্রিয়ের উল্লেখ করা হইয়াছে মাত্র। ইহাই যে ব্যাকৃত সমষ্টি বা সৃষ্টিসমষ্টি, তাহা 'ত্রয়ং বা ইদং নাম রূপং কর্ম্ম' এই শ্রুতিতেও বলিবেন। এইরূপ 'মন্বানঃ'—মনন করে—ভালমন্দ চিন্তা করে বলিয়া 'মনঃ' নামে অভিহিত হয়। যাহা দ্বারা মনন করা হয়, এইরূপ অর্থানুসারে সর্ব্ববিধ জ্ঞানসাধন অন্তঃ-করণকেও 'মনঃ' বলা হইয়া থাকে ; কিন্তু পুরুষ সেরূপ অর্থে 'মনঃ' শব্দবাচ্য নহে, পরন্তু তিনি নিজে মনন কার্য্যের কর্ত্তা বলিয়া 'মনঃ' শব্দে অভিহিত হইয়া থাকেন। ১৫

[ এই যে সমস্ত নাম উল্লিখিত হইল, ] সেই প্রাণাদি সমস্ত নামই এই আত্মার কর্ম্ম-নাম, অর্থাৎ নিশ্চয়ই কর্ম্মানুযায়ী নাম, কিন্তু কোনটাই প্রকৃত শুদ্ধ আত্ম-বস্তুর বোধক নহে। আত্মা যথোক্তপ্রকার প্রাণনাদি ক্রিয়া ও ক্রিয়াজনিত প্রাণাদি নাম এবং তদনুরূপ রূপে অভিব্যক্ত হইলেও—সূচিত হইলেও, ঐ সমস্ত নাম দ্বারা প্রকৃত আত্মবস্তুর যথাযথ স্বরূপটি প্রকাশ পায় না। অতএব, যে লোক উক্ত প্রাণনাদি ক্রিয়াসমষ্টিরূপে গ্রহণ না করিয়া একএকটিকে—শুধু প্রাণ বা চক্ষু ইত্যাদি এক এক অংশ বিশিষ্টকেই 'ইহাই আত্মা' বলিয়া মনে মনে উপাসনা করে—চিন্তা করে, কিন্তু সমস্ত ক্রিয়াবিশিষ্টের অনুসন্ধান করে না, বস্তুতঃ সে লোক ব্রহ্মকে জানে না। কারণ? যেহেতু ঐরূপ এক একটি মাত্র গুণযুক্ত আত্মা অকৃৎস্ন অর্থাৎ উক্ত প্রাণনাদি ক্রিয়াসমষ্টি হইতে পৃথগ্‌ভূত—এক একটিমাত্র গুণে বিশেষিত আত্মা পূর্ণ আত্মা নহে ; কারণ, অপর ক্রিয়াসমুদয়ের চিন্তা না থাকায় উহা আত্মার সম্পূর্ণ স্বরূপ হইতে পারে না। অভিপ্রায় এই যে, উপাসক যে পর্য্যন্ত এইরূপ—'দর্শনকর্ত্তা, শ্রবণকর্ত্তা ও স্পর্শকর্ত্তা' ইত্যাদি প্রকার স্বভাবসিদ্ধ বৃত্তি বা ক্রিয়াবিশিষ্টরূপে চিন্তা করেন, তিনি সে পর্য্যন্ত ঠিক যথার্থরূপে সম্পূর্ণ আত্মাকে জানিতে পারে না। ১৬

ভাল, কিরূপে দর্শন করিলে আত্মাকে যথার্থরূপে জানিতে পারে? তদুত্তরে বলিতেছেন—'আত্মা'-রূপে [অর্থাৎ ব্যাপকরূপে দর্শন করিলেই জানিতে পারে]। ইতঃপূর্ব্বে যাহার সম্বন্ধে প্রাণাদি যে সমস্ত বিশেষণ বা কর্ম্মনাম উক্ত হইয়াছে, তিনিই সেই সমস্ত বিশেষণের ব্যাপক বলিয়া এখানে 'আত্মা' নামে অভিহিত

হইতেছেন ( ১ )। সেই আত্মা সমস্ত বিশেষণব্যাপী বলিয়া কৃৎস্ন—পূর্ণ। কেন না, তিনি স্বীয় স্বভাববলেই প্রাণাদি বিশেষ বিশেষ উপাধির ক্রিয়াজনিত সমস্ত বিশেষণ বা বিশেষ বিশেষ অবস্থাগুলিকে ব্যাপিয়া রহিয়াছেন ; [ কাজেই তিনি কৃৎস্ন বা পূর্ণ ]। ইতঃপর 'যেন ধ্যানই করেন, যেন স্পন্দনই করেন' ইত্যাদি বাক্যেও এই কথাই বলা হইবে। অতএব, তাঁহাকে আত্মারূপেই উপাসনা করিবে ; ঐরূপ উপাসনা করিলেই যথার্থরূপে সম্পূর্ণ আত্মাকে গ্রহণ করা হইয়া থাকে। আশঙ্কা হইতে পারে যে, ঐরূপ চিন্তা করিলেই আত্মার পূর্ণভাব গ্রহণ করা হয় কেন ? সেই আশঙ্কা অপনয়নের নিমিত্ত বলিতেছেন—যেহেতু, সর্ব্বোপাধিবর্জ্জিত শুদ্ধ বস্তুভূত এই আত্মাতে—জলে প্রতিফলিত সূর্য্যবিম্বসমূহ যেরূপ সূর্য্যে মিশিয়া এক হয়, তদ্রূপ প্রাণাদি-উপাধিজনিত কর্ম্মজ প্রাণাদি-নাম-বাচ্য যে সমস্ত বিশেষ বা ভেদসমূহ পূর্ব্বে কথিত হইয়াছে, সে সমস্তই এক হইয়া যায়, অর্থাৎ আত্মার সহিত অভিন্নভাব প্রাপ্ত হয়। ১৭

[ লোকে যখন আপন ইচ্ছামত 'আত্মারূপে' আত্মাব উপাসনা করিতে পাবে, তখন আত্মোপাসনারও ] পাক্ষিক প্রাপ্তির সম্ভাবনা আছে, অতএব 'আত্মা ইত্যেব উপাসীত' এই বাক্যোক্ত উপাসনাবিধিটি 'অপূর্ব্ববিধি' হইতে পাবে না, অর্থাৎ ইহা লোকের সম্পূর্ণ অবিজ্ঞাত বিষয়ের উপদেশক বিধি হইতে পারে না। 'যাহা সাক্ষাৎ প্রত্যক্ষস্বরূপ' 'কোনটি আত্মা ? না, এই যাহা বিজ্ঞানময়', আত্মপ্রতি-পাদক এই সমস্ত শ্রুতিতেই আত্মবিষয়ে বিজ্ঞানোপদেশ রহিয়াছে ; সুতরাং আত্মার প্রকৃত স্বরূপ বিজ্ঞাত হইলে, সেই বিজ্ঞান দ্বারাই ত অনাত্মাভিমান এবং কারক ও ক্রিয়াফলারোপাত্মক অবিদ্যাও অপনীত হইয়া যাইতে পারে। অবিদ্যা-নিবৃত্তি হইলে আত্মাতে আর কামাদি দোষেরও উৎপত্তি-সম্ভাবনা থাকে না ; সুতরাং কামাদি দোষ নিবৃত্তি হইয়া গেলে অনাত্মবিষয়ক চিন্তাও আর আসিতে

---

( ১ ) তাৎপর্য্য—'আত্মা' শব্দটি 'অত্' ধাতু হইতে 'মন্' প্রত্যয় যোগে নিষ্পন্ন হইয়াছে। 'অত্' ধাতুর অর্থ—সতত গমন বা সর্ব্বব্যাপিত্ব ; সুতরাং 'আত্মা' শব্দের যৌগিক অর্থ হইতেছে—যিনি সর্ব্বগত বা সর্ব্বব্যাপী, তিনিই আত্মা। এইরূপ যোগার্থকে লক্ষ্য করিয়াই ভাষ্যকার বলিয়াছেন যে, 'প্রাণ','বাক্' ও 'শ্রোত্র' প্রভৃতি এক একটি কর্ম্ম-নামে আত্মার কেবলই আংশিক ভাব প্রকটিত হয়, এবং আত্মারূপে সেই সমস্ত উপাধিক বিশেষ বিশেষ অবস্থাগুলি আত্মার দ্যোতিত হয়। এই জন্য এক একটি বিশেষ ভাব ধরিয়া উপাসনা করিলে আত্মার ঠিক সম্পূর্ণভাব গ্রহণ করা হয় না ; পরন্তু 'আত্মা' বলিয়া উপাসনা করিলেই ঐ সমস্ত পূর্ণ ভাবগুলি গ্রহণ করা হয় ; কারণ, আত্মা ত ঐ সমস্ত ভাবেরই সমষ্টিবিশিষ্ট।

পারে না; কাজেই অবশিষ্ট আত্মবিষয়ক চিন্তাই পাওয়া যায়। অতএব, এই মতে আত্মোপাসনার জন্য আর বিধির আবশ্যক হইতে পারে না; কারণ, উহা প্রমাণান্তর দ্বারাই প্রাপ্ত হওয়া গিয়াছে; [ অথচ অপ্রাপ্ত বিষয় ভিন্ন, প্রাপ্তবিষয়ে কখনই অপূর্ব্ববিধি হইতে পারে না ] (২)। ১৮

[ অপূর্ব্ববিধিবাদী পুনশ্চ আশঙ্কা করিয়া বলিতেছেন ]—থাকুক,—আত্মোপাসনার প্রাপ্তি পাক্ষিক বা নিত্য, এ কথা রাখিয়া দাও। এটি কিন্তু অপূর্ব্ববিধিই হওয়া উচিত; কারণ, জ্ঞান ও উপাসনা যখন একই বস্তু, তখন উহা নিশ্চয়ই অপ্রাপ্ত; বিশেষতঃ "ন স বেদ" ( সে লোক জানে না ), এই কথা বলার পর অর্থাৎ 'বেদনে'র প্রসঙ্গে যখন "আত্মা ইত্যেব উপাসীত" ( আত্মা বলিয়াই উপাসনা করিবে ) বলা হইয়াছে, তখন বেশ বুঝা যাইতেছে যে, 'বেদন' ও 'উপাসনা' শব্দের একই অর্থ। তাহাব পর, 'ইহা দ্বারা ( আত্মবিজ্ঞান দ্বারা ) এই সমস্ত জগৎ জানা যায়,' 'আত্মাকেই জানিয়াছিলেন' ইত্যাদি শ্রুতি হইতেও বিজ্ঞান ও উপাসনার একত্বই প্রতিপন্ন হইতেছে। যথোক্ত বিজ্ঞান যখন অন্য কোনও প্রমাণে প্রাপ্ত হওয়া যায় নাই, তখন তদ্বিষয়ে অবশ্যই বিধি হইতে পারে। [ আর [ বিধি ব্যতীত ] কেবলই বস্তুর স্বরূপ বর্ণনা করিলে, তদ্বিষয়ে কখনই লোকের প্রবৃত্তি জন্মিতে পারে না; অতএব ইহা 'অপূর্ব্ব-বিধি'ই বটে। বিশেষতঃ কর্ম্মবিধির অনুরূপ বলিয়াও [ ইহাকে অপূর্ব্ববিধি' বলিতে হইবে ]। কারণ, 'যজেত' ( যজ্ঞ করিবে ), 'জুহুয়াৎ' ( হোম করিবে ) ইত্যাদি কর্ম্ম-বিধায়ক বাক্যের সঙ্গে আত্মো-

---

(২) তাৎপর্য্য—যাহা দ্বারা লোককে কার্য্যবিশেষে প্রবর্ত্তিত বা নিবর্ত্তিত করা হয়, তাহার নাম 'বিধি'। ইহাই বিধির সামান্য লক্ষণ। বিধি প্রধমতঃ চারি প্রকার—(১) অপূর্ব্ববিধি, (২) নিয়মবিধি (৩) পরিসংখ্যাবিধি ও (৪) প্রয়োগবিধি। তন্মধ্যে, অন্য কোন প্রকারে যাহা জানিতে পারা যায় না, এরূপ কোনও নূতন বিষয়ের জ্ঞাপক যে বিধি, তাহার নাম 'অপূর্ব্ববিধি', ইহার নামান্তর উৎপত্তিবিধি। আর যেরূপ কার্য্য লোকের জানা আছে, এবং ইচ্ছা করিলে করিতেও পারে, ইচ্ছা না করিলে নাও করিতে পারে, সেরূপ নিয়মবোধক ( অবশ্যকর্ত্তব্যতাজ্ঞাপক ) বিধির নাম নিয়ম-বিধি।

যেখানে বিধিবিভক্তি থাকিলেও বিধির প্রাধান্য থাকে না, পরন্তু নিষেধেই তাৎপর্য্য অবধারিত হয়, তাহার নাম পরিসংখ্যা। যেমন "পঞ্চ পঞ্চনখান্ ভুঞ্জীত" অর্থাৎ পঞ্চনখযুক্ত পাঁচপ্রকার প্রাণীকে ভক্ষণ করিবে, এইস্থলে ভক্ষণ না করাই বাক্যের উদ্দেশ্য; যদি ভক্ষণ করিতেই হয়, তবে ঐ পাঁচপ্রকার ভিন্ন কোন প্রাণীকে ভক্ষণ করিবে না।

আর যে বিধিতে কেবল ক্রিয়ানুষ্ঠানের প্রণালীমাত্র কথিত হয়, তাহার নাম প্রয়োগবিধি। মন্ত্রাদির বিনিয়োগ নির্দ্দেশ করাও প্রয়োগবিধির অন্তর্গত।

পাসনা-বিধায়ক "আত্মেত্যেব উপাসীত" "আত্মা বা অরে দ্রষ্টব্যঃ" ইত্যাদি বিধিগুলির কিছুমাত্র প্রভেদ বুঝা যাইতেছে না ; [অতএব ইহা অপূর্ব্ববিধিই বটে]। ১৯

বিশেষতঃ বিজ্ঞান কথার অর্থ মানস ক্রিয়া, তজ্জন্যও [ এখানে অপূর্ব্ববিধিই স্বীকার করিতে হইবে ]। যেমন, যে দেবতার উদ্দেশ্যে হবিঃ ( যজ্ঞীয় দ্রব্য ) গ্রহণ করিতে হয়, বষট্কার করিবার পূর্ব্বেই ('হবিঃ ত্যাগের অগ্রেই) তাহাকে মনে মনে চিন্তা করিবে' ইত্যাদি মানসী ক্রিয়ার (শুধু চিন্তাত্মক ক্রিয়ার) বিধান হইয়া থাকে, তেমনি 'আত্মা-ইত্যেব উপাসীত" "মন্তব্যো নিদিধ্যাসিতব্যঃ" ইত্যাদি স্থলেও জ্ঞানাত্মক ক্রিয়াই বিহিত হইতেছে। আর 'বেদন' ও 'উপাসনা' শব্দের যে, একই অর্থ, তাহা আমরা পূর্ব্বেই প্রতিপাদন করিয়াছি। বিশেষতঃ অপূর্ব্ববিধির অঙ্গস্বরূপ যে, 'ভাবনা' নামক অংশত্রয়, তাহাও এখানে উপপন্ন হইতেছে। দেখ, 'যজেত' ( যজ্ঞ করিবে ), এই ভাবনা স্থলে ( ভাবনা অর্থ—ফলোৎপত্তির অনুকূল ব্যাপারবিশেষ। ) যেমন সাধন ও ফলাদি-বিষয়ে আকাঙ্ক্ষার নিবারক—'কিং ? কেন ? ও কথম্ ?' অর্থাৎ কি ফল কি উপায়ে এবং কি প্রকারে উৎপাদন করিবে ? এই তিনটি অংশের প্রতীতি হইয়া থাকে, ঠিক তেমনি "উপাসীত" এই বিধ্যধীন 'ভাবনা'তেও কাহার উপাসনা করিবে ? এবং কি প্রকারে করিবে ? এইরূপ আকাঙ্ক্ষা উপস্থিত হইয়া থাকে ; সেই আকাঙ্ক্ষা অপনয়নের নিমিত্তই, 'ব্রহ্মচর্য্য, শম দম, উপরতি ও তিতিক্ষা প্রভৃতি ইতিকর্ত্তব্যতা সমন্বিত' ও 'ত্যাগী হইয়া মনের দ্বারা আত্মার উপাসনা করিবে' ইত্যাদি শাস্ত্রবাক্যে বিধির অপেক্ষিত সেই অংশত্রয় প্রদর্শিত হইতেছে। ২০

[ ইহার উদাহরণ রূপে বলা যাইতে পারে যে, ] 'দর্শ পূর্ণমাস' যাগের সমস্তটা প্রকরণই যেমন দর্শ-পূর্ণমাস যাগের বিধিকে উদ্দেশ্য করিয়া প্রবৃত্ত হইয়াছে, ঠিক তেমনি উপনিষদের আত্মোপাসনা-প্রকাশক সমস্ত প্রকরণটাই আত্মোপাসনার বিধিকে উদ্দেশ্য করিয়া প্রবৃত্ত হইয়াছে। আর "নেতি নেতি" ( ইহা নহে, ইহা নহে ), 'স্থূল নহে' 'নিশ্চয়ই এক ও অদ্বিতীয়' এবং 'তিনি অশনায়াদির অতীত' এই বাক্যগুলিরও কেবল উপাস্য আত্মার স্বরূপ প্রদর্শন করাই প্রধান উদ্দেশ্য ; ইহার ফল অবিদ্যানিবৃত্তি অথবা মুক্তিলাভ। ২১

অপর সকলে আবার বলিয়া থাকেন যে, [ 'আত্মেত্যেবোপাসীত' এই বাক্যের অর্থ—] উপাসনা দ্বারা আত্মবিষয়ে এক প্রকার স্বতন্ত্র জ্ঞান সমুৎপাদন করিবে। সেই জ্ঞান দ্বারাই আত্মাকে জানা যায়, এবং তাদৃশ জ্ঞানই আত্মবিষয়ক অজ্ঞান বা ভ্রান্তি বিদূরিত করিয়া থাকে ; কিন্তু কেবলই বেদবাক্যজ আত্মবিষয়ক

জ্ঞান অবিদ্যা-নিবারণে কিংবা আত্মার স্বরূপ-প্রকাশনে কখনই সমর্থ হয় না। এ বিষয়ে বেদবাক্যও আছে—'বিশেষরূপে জানিয়া শেষে প্রজ্ঞা (প্রকৃষ্ট জ্ঞান) লাভ করিবে, আত্মাকে শ্রবণ করিবে, মনন করিবে, এবং নিদিধ্যাসন (ধ্যান বিশেষ) করিবে, অবশেষে দর্শন করিবে', 'আত্মার অনুসন্ধান করিবে, এবং সেই আত্মাকে জানিতে হইবে' ইত্যাদি। ২১

[ পর পর দুইটি মত উল্লেখ করিয়া, সিদ্ধান্তবাদী এখন প্রথম মতটি খণ্ডন করিবার জন্য বলিতেছেন (১)—] না,—স্বতন্ত্র কোনও প্রয়োজন না থাকায় প্রথমোক্ত পক্ষটি সঙ্গত হইতেছে না। "আত্মেত্যেবোপাসীত" এটি কখনই 'অপূর্ব্ববিধি' নহে। কারণ? যেহেতু, আত্মার স্বরূপপ্রকাশক ও অনাত্ম-প্রতিষেধক বাক্য হইতে যাহা অবগত হওয়া যায়, এখানে তদতিরিক্ত এমন কোনও বিষয় পাওয়া যাইতেছে না, যাহা মানস কিংবা বাহ্যরূপে অনুষ্ঠানযোগ্য হইতে পারে। সেখানেই বিধির সার্থকতা হয়, যেখানে বিধিবাক্য শ্রবণের পর, শাব্দজ্ঞান ছাড়া আরও কিছু অনুষ্ঠানযোগ্য প্রতীতিগম্য হয়; যেমন—'স্বর্গাভিলাষী পুরুষ 'দর্শ' ও 'পূর্ণমাস'নামক দুইটি যাগ করিবে', ইত্যাদি স্থলে (২)। সেখানে 'দর্শ' ও 'পূর্ণমাস' যাগের বিধায়ক বাক্য শ্রবণে, যে জ্ঞান উৎপন্ন হয়, শুধু

---

(১) তাৎপর্য্য—"আত্মেত্যেব উপাসীত" বাক্যটি লইয়া প্রথমতঃ দুইটি পক্ষ দাঁড়াইল—এক পক্ষ বলিতেছেন—এটা অপূর্ব্ববিধি, আত্মোপাসনাই তাহার বিধেয়, সুতরাং আত্মার উপাসনায় লোককে প্রবৃত্ত করাই এই বাক্যের উদ্দেশ্য। অপর পক্ষ বলিতেছেন যে, না, "আত্মেত্যেবোপাসীত" বাক্যে আত্মোপাসনার বিধান করা হয় নাই, পরন্তু বাক্যজনিত জ্ঞানের অতিরিক্ত একটি স্বতন্ত্র জ্ঞানের বিধান করা হইয়াছে। অপর অভিপ্রায় এই যে, সাক্ষাৎ শ্রুতিবাক্য হইতে যে জ্ঞানের উৎপত্তি হয়, তাহা পরোক্ষ—শাব্দ জ্ঞান, তাহা দ্বারা কাহারো প্রবৃত্তি বা নিবৃত্তি হয় না, এবং আত্মারও স্বরূপ-সাক্ষাৎকার হয় না; পরন্তু সেই সমস্ত বাক্যজন্য জ্ঞান হইতে যে স্বতন্ত্র একপ্রকার জ্ঞান উৎপন্ন হয়, তাহাই আত্ম-সাক্ষাৎকারের কারণ এবং সেই জ্ঞানলাভের জন্যই এখানে অপূর্ব্ববিধির আবশ্যকতা হইতেছে। এ পক্ষের অনুকূলে প্রমাণ এই যে, "বিজ্ঞায় প্রজ্ঞাং কুর্ব্বীত" প্রভৃতি শ্রুতিবাক্যে 'বিজ্ঞায়' শব্দে শব্দজ্ঞানের কথা বলিয়া পুনশ্চ 'প্রজ্ঞাং' কথায় প্রকৃত জ্ঞানলাভের উপদেশ করা হইয়াছে।

(২) তাৎপর্য্য—বিধিবাক্যের বিশেষত্ব এই যে, বিধিবাক্য শ্রবণের পর শব্দশাস্ত্রের নিয়মানুসারে প্রথমে শ্রোতার হৃদয়ে একটি শাব্দ জ্ঞান (বাক্যার্থ জ্ঞান) উৎপন্ন হয়, তাহার পর সেই বিধিবাক্যটি যে কার্য্যের উপদেশ দিতেছে, সেই বিষয়ে নিজের অধিকার আছে কি না, ইত্যাদি বিষয়ে বিচার উপস্থিত হয়; যদি বুঝিতে পারে যে, অধিকার আছে, তবে বিহিত কার্য্যের অনুষ্ঠানে প্রবৃত্ত হয়, আর অধিকার না থাকিলে, তদনুষ্ঠানে প্রবৃত্ত হয় না। অতএব

সেই জ্ঞানমাত্রই দর্শ-পূর্ণমাস যাগের অনুষ্ঠান নহে, অর্থাৎ কেবল ঐ বিধিবাক্য জানিলেই যে, দর্শপূর্ণমাস-যাগের ফললাভ হয়, তাহা নহে, পরন্তু উহার ফল অনুষ্ঠান-সাপেক্ষ; সেই অনুষ্ঠানও আবার শ্রোতার অধিকারাদি-সাপেক্ষ। আত্মার স্বরূপ-প্রতিপাদক "নেতি নেতি" ইত্যাদি বাক্য শ্রবণে যে জ্ঞান সমুৎপন্ন হইয়া থাকে, সেই জ্ঞানভিন্ন সেখানে 'দর্শপূর্ণমাসাদি' যাগের ন্যায় আর কিছুই কর্ত্তব্য আছে বলিয়া প্রতীতি হয় না; কেন না, আত্মার স্বরূপ-প্রকাশক বাক্যলব্ধ জ্ঞানের ইহাই স্বভাব যে, সে পুরুষকে সর্ব্ববিধ কর্ত্তব্যাধিকার হইতে নিবৃত্ত করিয়া দেয়। আর বিধি-নিষেধরহিত (উদাসীন) বাক্য হইতে কখনই লোকের প্রবৃত্তি বা চেষ্টা জন্মিতে পাবে না। বিশেষতঃ অব্রহ্মভাব ও অনাত্ম-বুদ্ধি বিদূরিত করাই "তৎ ত্বমসি" "একমেব অদ্বিতীয়ম্" প্রভৃতি বাক্যগুলির একমাত্র উদ্দেশ্য; অথচ তাদৃশ অজ্ঞান বা ভ্রান্তিজ্ঞান অপনীত হইলে পর, কখনই লোকের কর্ত্তব্য-চেষ্টা জন্মিতে পারে না; কারণ, উহারা পরস্পর-বিরুদ্ধ স্বভাবাপন্ন; [ কাজেই অবিদ্যানিবৃত্তির পর আর লোকের চেষ্টা আসিতে পারে না ]। ২৩

যদি বল, কেবল বাক্যজনিত জ্ঞানেই অব্রহ্মভাব ও অনাত্মবুদ্ধি কখনই অপনীত হইতে পারে না। [ তদুত্তরে বলি যে, ] না, সে কথাও বলা চলে না; কারণ, 'তৎ ত্বম্ অসি' (তুমি তৎস্বরূপ), "নেতি নেতি" (ইহা নহে—ইহা নহে), "আত্মৈব ইদম্" (এ সমস্তই আত্মস্বরূপ), "একমেব অদ্বিতীয়ম্" (নিশ্চয়ই এক ও অদ্বিতীয়), "ব্রহ্ম বৈ ইদমমৃতং পুরস্তাৎ" (অগ্রে এই জগৎ অমৃত ব্রহ্মস্বরূপ ছিল), "নান্যদতোঽস্তি দ্রষ্টৃ" (এতদতিরিক্ত আর কেহ দ্রষ্টা নাই), "তদেব ব্রহ্ম ত্বং বিদ্ধি" (তুমি তাহাকেই ব্রহ্ম বলিয়া জানিবে), ইত্যাদি শ্রুতিবাক্যই সে কথা বলিয়া দিতেছেন। যদি বল, এ সমস্ত বাক্যই "দ্রষ্টব্যঃ" এই দৃষ্টিবিধির বিষয়-সমর্পক, অর্থাৎ দর্শনের কর্ম্মপদার্থ নির্দ্দেশক; [ তদুত্তরে বলি যে, ] না, তাহাও বলিতে পার না; কারণ, পূর্ব্বেই বলিয়াছি যে, 'দ্রষ্টব্য' বাক্যে বিধি-কল্পনার স্বতন্ত্র কোনও প্রয়োজন নাই; কেন না, আত্মার স্বরূপজ্ঞাপক 'তৎ ত্বমসি'

---

বিধিবাক্য হলে কেবল বাক্যার্থ জ্ঞানেই শেষ হয় না, তদনুরূপ ক্রিয়ানুষ্ঠানও শ্রোতার আবশ্যক হয়; কিন্তু যেখানে সেরূপ কোনও কর্ত্তব্যের উপদেশ নাই, কেবল বাক্যার্থ জ্ঞানেই বাক্যের পরিসমাপ্তি হয়, সেখানে বিধিপ্রত্যয় (লিঙ্) থাকিলেও বিধি কল্পনা করা যাইতে পারে না। দর্শ ও পূর্ণমাস প্রভৃতি যাগের বিধিবাক্য দেখিলেই এ বিষয়টি আরও সুস্পষ্ট হইতে পারে।

প্রভৃতি বাক্য হইতে যখন বাক্যশ্রবণের সঙ্গেসঙ্গেই আত্মবিষয়ে সাক্ষাৎকার সম্পন্ন হইয়া যায়, তখন 'দ্রষ্টব্য' বিধি অনুসারে ত আর কিছুই অনুষ্ঠেয় অবশিষ্ট থাকে না; এই উত্তর পূর্ব্বেই প্রদত্ত হইয়াছে; [ সুতরাং এখানে আর অধিক কথা বলা অনাবশ্যক ]॥ ২৪

যদি বল, বিধি ব্যতীত শুদ্ধ আত্মার স্বরূপমাত্র বর্ণনা করিলে তদ্বিষয়ে কখনই লোকের প্রবৃত্তি হইতে পারে না; [ অতএব বিধির আবশ্যক হইতেছে ]; না, এ কথাও বলা যায় না; কারণ, আত্মার স্বরূপ-প্রকাশক বাক্য-শ্রবণেই যখন আত্মার সম্বন্ধে যথার্থ জ্ঞান সমুৎপন্ন হইতে পারে, তখন বল দেখি, কৃত বিষয়ের পুনর্ব্বার করণ ( অনুষ্ঠান ) হইতে পারে কি প্রকারে? যদি বল, শুধু আত্মার স্বরূপ-প্রকাশক বাক্য শ্রবণ করিলেও তদ্বিষয়ে লোকের প্রবৃত্তি হইতে পারে না; [ সুতরাং লোকপ্রবৃত্তির জন্য বিধির আবশ্যক; না, তাহাও বলিতে পার না; কারণ, তাহা হইলে অনবস্থাদোষ উপস্থিত হয়; আত্মবোধক বাক্য শ্রবণেও যেমন বিধির অভাবে তদ্বিষয়ে লোকের প্রবৃত্তি হইতে পারে না, তেমনি স্বতন্ত্র বিধি না থাকিলে বিধিবাক্য শ্রবণেও লোকের প্রবৃত্তি হইতে পারে না; কাজেই তাহার জন্যই আবার পৃথক্ বিধির আবশ্যক; এইরূপ সেই বিধিবাক্যার্থ শ্রবণেও [ স্বতন্ত্র বিধিকল্পনার আবশ্যক হয় ], এইরূপে অনবস্থাদোষ উপস্থিত হইতে পারে॥ ২৫

যদি বল, বাক্যার্থ-ভাবনা-জনিত যে স্মৃতিধারা অর্থাৎ উপাসনাত্মক জ্ঞান, তাহা বাক্যশ্রবণজাত জ্ঞান হইলেও বিধির আবশ্যক হয় না; কারণ, আত্মার স্বরূপ-প্রতিপাদক বাক্যশ্রবণে যেই মুহূর্ত্তে আত্ম-বিষয়ে জ্ঞান সমুৎপন্ন হয়, উক্ত জ্ঞানটি ঠিক সেই মুহূর্ত্তেই আত্মবিষয়ক অজ্ঞান বিনষ্ট করিয়াই সমুৎপন্ন হয়; সুতরাং আত্মবিষয়ক মিথ্যাজ্ঞান বিনষ্ট হইয়া গেলে পর, বিভিন্নাকার অনাত্ম-বস্তুবিষয়ে জীবের স্বভাবসিদ্ধ যে অজ্ঞানমূলক স্মরণাত্মক জ্ঞান, তাহারও আর উৎপত্তি সম্ভবপর হয় না। অনর্থত্বজ্ঞানও ঐরূপ স্মৃতি-সমুৎপত্তির প্রতিবন্ধক; কেন না, আত্ম-তত্ত্ব বুঝিতে পারিলে অনাত্মবস্তুমাত্রই অনর্থ ( জীবের অপ্রার্থনীয়—দুঃখকর ) বলিয়া বোধ হইতে থাকে। কারণ, অনাত্ম বস্তুমাত্রই অনিত্য, অশুচি ও দুঃখাদি বহুতর দোষের আকর; পক্ষান্তরে, আত্মা উহার সম্পূর্ণ বিপরীত; কাজেই আত্মজ্ঞান উদিত হইলে, পূর্ব্বানুভূত অনাত্মবস্তুগুলি আর স্মৃতিপথে উদিত হইতে পারে না; সুতরাং তখন তাহার পক্ষে কেবল অবশিষ্ট আত্মবিষয়ে স্মৃতিধারার উদয়ই স্বাভাবিক; তজ্জন্য আর বিধিকল্পনার আবশ্যক হয় না। বিশে-

ইত্যাদি বাক্যে এবংবিধ সফল বিজ্ঞান আছে কি? যদি না থাকে, তবে অপ্রামাণ্য হউক; ঐ জাতীয় বাক্যের অপ্রামাণ্য হইলেও, যে সকল বাক্য সফল ও অসন্দিগ্ধ বিজ্ঞান সমুৎপাদন করিতেছে, সে সকল বাক্যের অপ্রামাণ্য হইবে কেন? আর যদি সফল ও অসন্দিগ্ধ জ্ঞানোৎপাদক ঐ সমস্ত বাক্যেরও অপ্রামাণ্য হয়, তাহা হইলে দর্শ-পূর্ণমাসাদি-বিধায়ক বাক্যের উপরই বা প্রামাণ্যের বিশ্বাস কি?। ৩০

যদি বল, দর্শ-পূর্ণমাসাদি-বিধায়ক বাক্যগুলি লোকের ক্রিয়াপ্রবৃত্তির অনুকূল জ্ঞান জন্মায়, এইজন্য প্রমাণ, কিন্তু আত্মবিজ্ঞাননিরূপক বাক্যে লোকের প্রবৃত্তি-জনক কোন জ্ঞানের উপদেশ করে না, এই কারণে অপ্রমাণ; হাঁ, এ কথা সত্য; কিন্তু তথাপি উক্ত দোষ এখানে হইতেছে না; কারণ, এখানে প্রামাণ্যের কারণই বিদ্যমান রহিয়াছে। প্রামাণ্যের কারণ, পূর্ব্বে যাহা নির্দ্দেশ করা হইয়াছে, এখানেও তাহাই, তদতিরিক্ত আর কিছুই নহে; [ সুতরাং যখন নিশ্চয়াত্মক জ্ঞান জন্মাই-তেছে, এবং তাহার ফলও যখন বিদ্যমান রহিয়াছে, তখন অপ্রামাণ্য হইবে কেন? ] বিশেষতঃ আত্ম-প্রতিপাদক বাক্যগুলি যে, সর্ব্ববিধ প্রবৃত্তির বীজভূত অবিদ্যার নিবৃত্তিক্ষম জ্ঞানমাত্র সমুৎপাদন করে, ইহা ত সে সমস্ত বাক্যের অলঙ্কারস্বরূপ; সুতরাং কখনই অপ্রামাণ্যের কারণ হইতে পারে না। ৩১

[ এখন দ্বিতীয় বাদীর মত খণ্ডন করিতেছেন— ] আরও যে বলা হইয়াছে— "বিজ্ঞায় প্রজ্ঞাং কুর্বীত" ইত্যাদি বাক্যের কেবল শব্দার্থজ্ঞানই অর্থ নহে, পরন্তু উপাসনা-প্রতিপাদনও উহাদের আর একটি অর্থ। সে কথা সত্য; কিন্তু তাহা হইলেও [ বাদীর অভিপ্রেত ] অপূর্ব্ববিধি উহার অর্থ নহে; পরন্তু পক্ষে প্রাপ্ত বলিয়া বরং নিয়মার্থতাই ( নিয়মবিধি ) হইতে পারে, অর্থাৎ "আত্মেত্যেব উপাসীত" বাক্যে উৎপত্তিবিধি না হইয়া বরং নিয়মবিধিই কল্পিত হইতে পারে। ভাল, উপাসনার পাক্ষিক প্রাপ্তি সম্ভবপর হয় কিপ্রকারে? যেহেতু, পূর্ব্বেই বলা হইয়াছে, আত্মবিষয়ক যে, বিজ্ঞানপ্রবাহ, 'পারিশেষ্য' নিয়মানুসারে তাহাও নিত্য-প্রাপ্তই বটে। (১) হাঁ, যদিও একথা সত্য হউক, তথাপি, যে প্রাক্তন কর্ম্মফলে বর্ত্তমান শরীর সমুৎপন্ন হইয়াছে, তাহার ফল ত সুনির্দ্দিষ্ট,

(১) তাৎপর্য্য—পারিশেষ্য অর্থ—যতগুলি বিষয়ের প্রাপ্তি সম্ভাবনা থাকে, তন্মধ্যে অপর সকলগুলির প্রাপ্তি নিষিদ্ধ হইয়া গেলে, যেটী অবশিষ্ট (অনিষিদ্ধ) থাকে, ফলে ফলে তৎসম্বন্ধেই যে, বিধি-নিষেধাদি পর্য্যবসিত হওয়া, তাহা। এস্থলেও অনাত্মবিষয়ক জ্ঞানের প্রাপ্তি সম্ভাবনা থাকিলেও তাহা যখন আত্মজ্ঞানের বা মুক্তিপথের বিরোধী, তখন তাহা গ্রহণযোগ্য হইতে পারে

অর্থাৎ যে দেশে, যে সময়ে ও যে পরিমাণে হইবার নিয়ম বা ব্যবস্থা আছে, কিছুতেই তাহার অন্যথা হয় না; অতএব, নিক্ষিপ্ত বাণ-গতির ন্যায় ফল-প্রদানে প্রবৃত্ত সেই প্রারব্ধ কর্ম্মের বলবত্তা-নিবন্ধন সাধারণতঃ তদনুরূপই লোকের বাচিক, কায়িক ও মানসিক প্রবৃত্তি বা চেষ্টা হইয়া থাকে, সেইজন্য তত্ত্বজ্ঞানবিষয়ে প্রবৃত্তি না হইতেও পারে, কাজেই জ্ঞানপ্রবৃত্তির দৌর্ব্বল্যকে পাক্ষিক (পক্ষে) প্রাপ্ত বলা যায়। এই কারণেই সন্ন্যাস ও বৈরাগ্যাদি সাধনসম্পদ্ অবলম্বন দ্বারা আত্ম-বিষয়ক বিজ্ঞানপ্রবাহকে কেবল নিয়মিত ও সুদৃঢ় মাত্র করিতে হয়, কিন্তু নূতন করিয়া আর উৎপাদন করিতে হয় না; কারণ, উহা ত প্রকারান্তরে প্রাপ্তই আছে; প্রাপ্ত বিষয়ে যে, অপূর্ব্ববিধি হইতে পারে না, সে কথা আমরা পূর্ব্বেই বলিয়াছি। অতএব [ বুঝিতে হইবে যে, ] প্রকারান্তরে লব্ধ আত্মবিষয়ক বিজ্ঞান-প্রবাহ যাহাতে বিচ্ছিন্ন না হয়, তাদৃশ নিয়ম করাই "বিজ্ঞায় প্রজ্ঞাং কুর্ব্বীত" ইত্যাদি বাক্যের প্রকৃত উদ্দেশ্য, কারণ, তদ্ভিন্ন অন্য কোনও অর্থ এখানে সম্ভবপর হইতে পারে না। ৩২

ভাল, [ "আত্মেত্যেবোপাসীত", এই শ্রুতিতে যে উপাসনার কথা আছে, ] ইহা ত অনাত্মবস্তুর উপাসনা, কারণ, 'ইতি' শব্দের প্রয়োগ রহিয়াছে; যেমন 'প্রিয়'—এই বলিয়াই উপাসনা করিবে' ইত্যাদি স্থলে প্রিয়াদি গুণই উপাস্য নহে, তবে কি? না, প্রিয়াদি-গুণবিশিষ্ট প্রাণপ্রভৃতিই সেখানে উপাস্য; তেমনি এখানেও আত্ম-শব্দের পর 'ইতি' শব্দের প্রয়োগ থাকায় বুঝা যাইতেছে যে, আত্ম-গুণবিশিষ্ট অপর কোনও অনাত্মবস্তুরই উপাসনা করিতে হইবে। বিশেষতঃ যে সমস্ত বাক্যে সত্য সত্যই আত্মোপাসনার কথা আছে, সে সমস্ত বাক্যের সহিত এই বাক্যের বৈলক্ষণ্যও যথেষ্ট রহিয়াছে। ইহার পরেও বলিবেন যে, 'আত্মরূপ লোকেরই উপাসনা করিবে' ইতি। সেখানে আত্মশব্দের পর দ্বিতীয়া বিভক্তির নির্দ্দেশ থাকায় আত্মোপাসনাতেই শ্রুতির তাৎপর্য্য, কিন্তু এই "আত্মেতি+এব+উপাসীত" শ্রুতিতে দ্বিতীয়া বিভক্তির উল্লেখ নাই, অথচ আত্মা শব্দের পরেই 'ইতি' শব্দের প্রয়োগ রহিয়াছে; অতএব বুঝা যাইতেছে যে, এখানে আত্মা উপাস্য নহে, পরন্তু তাহা হইতে স্বতন্ত্র আত্মগুণই উপাস্য। না,—এ আপত্তি সঙ্গত হইতে পারে না; কারণ, বাক্যের শেষাংশে আত্মারই উপাস্যত্ব প্রতীত হইতেছে; এই বাক্যেরই শেষভাগে আত্মাই উপাসনীয়রূপে

---

না,—নিবিদ্ধ হইল; সুতরাং কেবল আত্মজ্ঞানই অবশিষ্ট থাকিতেছে, কাজেই তাহাকে নিত্যপ্রাপ্ত বলা যাইতে পারে।

নির্দ্দিষ্ট হইয়াছে; যথা 'এই যে, আত্মা, ইনিই সকল উপাসকের পদনীয় (প্রাপ্তব্য)', 'এই যে, আত্মা, ইনিই সর্ব্বাপেক্ষা আভ্যন্তরীণ' 'আত্মাকেই উপলব্ধি করিয়াছিলেন' ইতি। ৩৩

যদি বল, ভূতানুপ্রবিষ্ট আত্মার দর্শন যখন প্রতিষিদ্ধ বা নিষিদ্ধ হইয়াছে, তখন তাহার ত আর উপাস্যত্বই হইতে পারে না; অর্থাৎ "তং ন পশ্যন্তি" (তাহাকে দর্শন করে না) ইত্যাদি বাক্যে ['তং'পদে] আত্মার নির্দ্দেশ করিয়া সেই প্রবিষ্ট আত্মারই দর্শনযোগ্যতা নিষেধ করা হইয়াছে; অতএব কিছুতেই আত্মার উপাস্যত্ব সিদ্ধ হইতে পারে না। না, সে কথাও বলিতে পার না; কারণ, "তং ন পশ্যন্তি" শ্রুতিতে যে, দর্শনের নিষেধ, তাহা আত্মার উপাস্যত্ব নিবারণের জন্য নহে; পরন্তু উহার অভিপ্রায় এই যে, ঐরূপে যাহারা আত্মার উপাসনা করে, তাহারা সম্পূর্ণ আত্মার উপাসনা করে না; এইজন্যই তাদৃশ অকৃৎস্নভাবে দর্শনের প্রতিষেধ করা হইয়াছে; এবং এইজন্যই প্রাণনপ্রভৃতি ক্রিয়া দ্বারা আত্মাকে বিশেষিত করা হইয়াছে। আর সত্য সত্যই যদি আত্মোপাসনা শ্রুতির অনভিপ্রেত হইত, তাহা হইলে 'অতএব এক একটি বিশেষণবিশিষ্ট আত্মা অকৃৎস্ন বা অপূর্ণ' ইত্যাদিরূপে প্রাণাদি এক একটি মাত্র ক্রিয়াবিশিষ্ট আত্মাকে অকৃৎস্ন বলিয়া নির্দ্দেশ করিবার কোনই আবশ্যক হইত না; বরং উহা সম্পূর্ণ নিরর্থক হইয়া পড়িত; অতএব ইহাই নিশ্চিত হইতেছে যে, এক একটি করিয়া এই সমস্ত বিশেষণে বিশেষিত আত্মাই কৃৎস্ন অর্থাৎ পূর্ণস্বভাব; অতএব বুঝা যাইতেছে যে, সেই কৃৎস্ন আত্মাই জীবের অবশ্য উপাসনীয়। ৩৪

আরও যে, বলা হইয়াছে, এই আত্ম-শব্দের পর যে, একটি 'ইতি' শব্দের প্রয়োগ করা হইয়াছে, তাহার একমাত্র উদ্দেশ্য এই যে,—যথার্থ আত্মতত্ত্ব কখনই আত্ম-শব্দ ও আত্ম-প্রতীতির বিষয় হয় না, তাহা জ্ঞাপন করা। তাহা না হইলে, শ্রুতি কেবল "[illegible]" অর্থাৎ আত্মার উপাসনা করিবে, শুধু এই কথা বলিয়াই ক্ষান্ত হইতেন; তাহাতেই ফলে ফলে আত্মার শব্দ-বেদ্যত্ব ও [illegible]সম্বন্ধ সিদ্ধ হইতে পারিত, [ইতি-শব্দ প্রয়োগের কিছুই আবশ্যক হইত না]। অথচ 'নেতি নেতি' 'বিজ্ঞাতাকে আবার কিসের দ্বারা জানিবে' 'ব্রহ্ম নিজে অবিজ্ঞাত, অথচ বিজ্ঞাতা', 'বাক্য যাঁহাকে না পাইয়া মনের সহিত ফিরিয়া আইসে' ইত্যাদি শ্রুতি হইতেও জানা যায় যে, ঐরূপ সিদ্ধান্ত কখনই শ্রুতির অভিপ্রেত নহে। আর "আত্মানমেব উপাসীত" এই যে, ইতি-শব্দ রহিত আত্মোপাসনার বিধান; বুঝিতে হইবে, অনাত্মোপাসনার

লোকের আসক্তি নিবারণ করাই তাহার মুখ্য উদ্দেশ্য; সুতরাং ইহা কখনই উপাসনাবিধায়ক স্বতন্ত্র বাক্য নহে, [ইহা সেই পূর্ব্ববাক্যেরই অনুকূল—ভাব-প্রকাশক মাত্র]। ৩৫

আচ্ছা, আত্মাও যেরূপ অবিজ্ঞাত, অনাত্মাও ঠিক সেইরূপই অবিজ্ঞাত; সুতরাং উভয়ই তুল্য; কাজেই আত্মা ও অনাত্মা উভয়ই জ্ঞাতব্য বিষয়; এমত অবস্থায় "আত্মা ইত্যেব উপাসীত" শ্রুতি অনুসারে কেবল আত্মোপাসনাতেই যত্ন করিতে হইবে, অনাত্মোপাসনাতে নহে, ইহার কারণ কি? তদুত্তরে বলা হইতেছে—সেই এই প্রস্তাবিত আত্মাই পদনীয় অর্থাৎ উপাসকের একমাত্র প্রাপ্তব্য; তদ্ভিন্ন আর কিছুই প্রাপ্তব্য নহে। শ্রুতির 'অস্য সর্ব্বস্য' শব্দে যে ষষ্ঠী বিভক্তি রহিয়াছে, তাহার অর্থ হইতেছে—নির্দ্ধারণ, অর্থাৎ সমস্ত জগতের মধ্যে। "যৎ অয়ম্ আত্মা" অর্থ—যাহা এই আত্মতত্ত্ব। ভাল, তাহা হইলে, আর কিছুই কি জ্ঞাতব্য নাই? না, সে কথাও নয়; তবে কি না, অপর সমস্ত বস্তু জ্ঞাতব্য হইলেও সে সমুদায়ের জন্য আর স্বতন্ত্র জ্ঞানের আবশ্যক হয় না, এই আত্মবিজ্ঞানেই সে সমস্তও বিজ্ঞাত হইয়া যায়, ইহার কারণ এই যে, আত্মাকে বিশেষভাবে জানিতে পারিলে, তাহা দ্বারাই, এই যে সমস্ত অনাত্মবস্তু আছে, তৎসমস্তই বিশেষরূপে বিজ্ঞাত হইয়া যায়। ভাল, এক বস্তু জানিলে তাহা দ্বারা ত অপর বস্তু কখনও জানা যায় না? হাঁ—জানা যায়, দুন্দুভি প্রভৃতি দৃষ্টান্ত দ্বারা আমরা এ আপত্তির পরিহার করিব। ৩৬

আচ্ছা, জিজ্ঞাসা করি, ইহাই জীবের একমাত্র প্রাপ্তব্য হয় কি প্রকারে? হাঁ, বলা যাইতেছে—জগতে যেমন নষ্ট (হারাণ) পশুকে অনুসন্ধান করিতে যাইয়া তাহার পদ দ্বারা—খুরচিহ্ন দ্বারা তাহাকে লাভ করে, তেমনি আত্মাকে লাভ করিলেই তদ্দ্বারা অপর সমস্ত বস্তুই লাভ করা হইয়া থাকে। এখানে শ্রুতির 'পদ' শব্দে গোপ্রভৃতি পশুর খুর-চিহ্নিত স্থানকে লক্ষ্য করা হইয়াছে। ভাল কথা, এখানে আত্মবিজ্ঞানে যে, অপর সমস্ত বিষয়ের বিজ্ঞান, তাহা হইতেছে আলোচ্য বিষয়, তাহার মধ্যে সম্পূর্ণ লাভের কথা ত, অপ্রাসঙ্গিক; অতএব সে কথা বলা হইতেছে কেন? না, এ আপত্তিও হইতে পারে না; কারণ, এখানে জ্ঞান ও লাভ, এই উভয়েরই অর্থ এক, এবং শ্রুতিরও তাহাই অভিপ্রেত। কেন না, আত্মার অলাভ অর্থ—অজ্ঞান ভিন্ন আর কিছুই নহে; সুতরাং বুঝিতে হইবে, আত্মাকে জানাই আত্মার লাভ; কিন্তু অনাত্ম-বস্তুর লাভ যেরূপ অপ্রাপ্তের প্রাপ্তি, আত্ম-লাভ কখনই সেরূপ হইতে পারে না; কারণ,

এখানে লব্ধা (লাভকর্ত্তা) ও লব্ধব্যের (প্রাপ্য বস্তুর) কিছুমাত্র ভেদ বা পার্থক্য নাই।

যেখানে আত্মভিন্ন বস্তু লব্ধব্য হয়, সেখানেই আত্মা হয় লব্ধা, আর অনাত্ম-বস্তু হয় লব্ধব্য। সেই অপ্রাপ্ত বস্তুটিও আবার উৎপত্তি প্রভৃতি ক্রিয়া দ্বারা ব্যবহিত থাকে; অর্থাৎ বিশেষ বিশেষ কারকের (ও ক্রিয়া-সাধনের) সাহায্যে ক্রিয়াবিশেষ উৎপাদন করিলে, তাহার পর সেই লব্ধব্য বস্তুটি লাভ করিতে পারা যায়; অধিকন্তু সেই অপ্রাপ্তির প্রাপ্তিরূপ যে লাভ, তাহাও স্বপ্নকালীন পুত্রাদিলাভের ন্যায় মিথ্যা-জ্ঞান-প্রসূত বলিয়া অনিত্য, এই আত্মা কিন্তু তাহার সম্পূর্ণ বিপরীত। ৩৭

[এখন অনাত্ম-পদার্থ হইতে আত্মার বৈপরীত্য বিষয়ে যুক্তিপ্রমাণ প্রদর্শন করিতেছেন—] আত্মা বলিয়াই, আত্মা উৎপাদনাদি ক্রিয়া দ্বারা ব্যবহিত নয় (১)। কেন না, আত্মা নিত্যই লব্ধ আছে, কেবল অবিদ্যাদ্বারা তাহার ব্যবধান হয় মাত্র; অর্থাৎ কেবল অবিদ্যাদোষেই নিত্যলব্ধ আত্মাকেও অলব্ধ বলিয়া মনে হয় মাত্র; যেমন শুক্তি-(ঝিনুক) দর্শন স্থলেও ভ্রম বশতঃ সেই শুক্তিই রজতখণ্ডরূপে প্রকাশ পায়, সেই কারণে যথার্থ শুক্তির প্রতীতি হয় না। অবিদ্যা বা ভ্রমজ্ঞানই সেখানে শুক্তিকে আবৃত করিয়া রাখে। সেইস্থলে শুক্তির গ্রহণ অর্থও শুক্তিবিষয়ক জ্ঞান ভিন্ন আর কিছুই নহে; কারণ, বিপরীত জ্ঞানরূপ ব্যবধানের অপনয়নকরাই ঐরূপ জ্ঞানের একমাত্র উদ্দেশ্য; সেই প্রকার এখানেও অজ্ঞান দ্বারা ব্যবধানই আত্মার অলাভ; সুতরাং জ্ঞান দ্বারা সেই অজ্ঞানাপসারণই আত্মার লাভ, অন্যপ্রকার 'লাভ' কখনও উপপন্ন হয় না। এই কারণেই আমরা পরে আত্মলাভ বিষয়ে জ্ঞানাতিরিক্ত সাধনের আনর্থক্য প্রতিপাদন করিব। অতএব নিঃশঙ্কভাবে জ্ঞান ও লাভশব্দের একার্থত্ব বলিতে যাইয়া জ্ঞানের প্রকরণে লাভবাচক 'অনুবিন্দেৎ' ক্রিয়ার প্রয়োগ করিয়াছেন; কারণ, 'বিদ্' ধাতুর প্রকৃত অর্থ ই লাভ। ৩৮

এখন উক্ত গুণচিন্তার ফল এইরূপ কথিত হইতেছে যে, এই আত্মা যেমন

---

(১) সাধারণতঃ ক্রিয়ার কর্ম্ম চারি শ্রেণীতে বিভক্ত। যথা,—(১) উৎপাদ্য (২) বিকার্য্য, (৩) প্রাপ্য ও (৪) সংস্কার্য্য। তন্মধ্যে অবিদ্যমান বস্তুর উৎপাদন করিলে হয় 'উৎপাদ্য'; যেমন ঘট। বিদ্যমান বস্তুর অন্যথা (বিকার) করিলে হয় 'বিকার্য্য'; যেমন সুবর্ণ-নির্ম্মিত কুণ্ডল। অপ্রাপ্ত বস্তুর প্রাপ্তিতে হয় 'প্রাপ্য'; যেমন গ্রামাদি। আর কোনও বিদ্যমান বস্তুর দোষাপনয়ন বা গুণাধান করিলে তাহা হয় সংস্কার্য্য, যেমন ঘর্ষণ দ্বারা দর্পণকে পরিষ্কার করা, কিন্তু নিত্য নির্ব্বিকার আত্মার পক্ষে উক্ত চতুর্ব্বিধের একটি কর্ম্মও সম্ভবপর হয় না।

নাম ও রূপের মধ্যে প্রবিষ্ট হইয়া 'আত্মা' প্রভৃতি নাম ও রূপানুসারে প্রসিদ্ধি লাভ করিয়াছে, এবং প্রাণাদির সমষ্টিভাবে মহিমাও প্রাপ্ত হইয়াছে; ঠিক তেমনি যে লোক যথোক্ত আত্মতত্ত্ব অবগত হন, তিনিও লোকপ্রতিষ্ঠা এবং অভীষ্ট বস্তুর সহিত সম্বন্ধ লাভ করেন, অথবা যে লোক যথোক্ত আত্মতত্ত্ব জানেন, তিনি মুমুক্ষুগণের অত্যন্ত আবশ্যকীয় কীর্ত্তি-শব্দবাচ্য যে, একত্ব জ্ঞান, তাহারই ফল-স্বরূপ শ্লোকশব্দবাচ্য মুক্তি লাভ করেন; ইহাই উক্ত উপাসনার মুখ্য ফল (২)॥ ৪৪ ॥ ৭ ॥

তদেতৎ প্রেয়ঃ পুত্রাৎ প্রেয়ো বিত্তাৎ প্রেয়োঽন্যস্মাৎ সর্ব্বস্মাদন্তরতরং যদয়মাত্মা।

স যোঽন্যমাত্মনঃ প্রিয়ং ব্রুবাণং ব্রূয়াৎ প্রিয়ং রোৎস্য-তীতীশ্বরো হ তথৈব স্যাৎ, আত্মানমেব প্রিয়মুপাসীত, স য আত্মানমেব প্রিয়মুপাস্তে, ন হাস্য প্রিয়ং প্রমায়ুকং ভবতি ॥৪৫॥৮॥

**সরলার্থঃ।**—[ সম্প্রতি আত্মন এব উপাস্যত্বমুপপাদয়িতুমাহ—"তদেতৎ" ইত্যাদি। ] তৎ ( পূর্ব্বোক্তং ) এতৎ ( ব্রহ্মবস্তু ) পুত্রাৎ প্রেয়ঃ ( পুত্রাপেক্ষয়াপি অতিশয়েন প্রিয়ং ), বিত্তাৎ ( ধনরত্নাদেঃ ) প্রেয়ঃ, অন্যস্মাৎ ( প্রিয়ত্বেনাভিমতাৎ ) সর্ব্বস্মাৎ প্রেয়ঃ। [ কিং তৎ? ইত্যাহ— ] যৎ অয়ং ( ইদং ) অন্তরতরং ( পুত্রাদি-ভ্যোঽপি সন্নিহিততর বস্তু ) আত্মা ( আত্মতত্ত্বম্ )। সঃ যঃ ( আত্মজ্ঞঃ ) ঈশ্বরঃ ( সমর্থঃ সন্ ) আত্মনঃ অন্যং ( পুত্রাদিকং ) প্রিয়ং ব্রুবাণং ব্রূয়াৎ ( কথয়েৎ )— [ তব ] প্রিয়ং ( পুত্রাদিকং ) রোৎস্যতি ( নিরোধং প্রাপ্স্যতি—বিনঙ্ক্ষ্যতি ) ইতি হ ( প্রসিদ্ধৌ ); তথা এব স্যাৎ ( তস্য প্রিয়নিরোধো ভবেদেব ইত্যর্থঃ )। [ অতঃ ] আত্মানং এব প্রিয়ং উপাসীত [ নান্যৎ ]। সঃ যঃ ( যঃ কশ্চিৎ ) আত্মা-নম্ এব প্রিয়ম্ উপাস্তে, অস্য ( উপাসকস্য ) প্রিয়ং ন হ ( নৈব ) প্রমায়ুকং ( মরণশীলং ) ভবতি। [ যদ্যপি আত্মবিদঃ মরণার্হং প্রিয়মপ্রিয়ং বা কিঞ্চিৎ নাস্তি, তথাপি অনুবাদমাত্রমিদং কৃতমিতি ভাবঃ ] ॥ ৪৫ ॥ ৮ ॥

---

(২) প্রথমে কীর্ত্তি ও শ্লোকশব্দের যে, প্রতিষ্ঠা ও ইষ্ট-সংযোগ অর্থ করা হইয়াছে, তাহা বিজ্ঞানের ফল হইলেও মুমুক্ষুর পক্ষে কখনই প্রার্থনীয় নহে; মুমুক্ষুর একমাত্র প্রার্থনীয় হইতেছে—মুক্তি ও মুক্তিসাধন একত্ব-জ্ঞান; তাই ভাষ্যকার 'যদ্বা' বলিয়া দ্বিতীয় ব্যাখ্যায় মুমুক্ষুর অভিমত প্রয়োজন নির্দ্দেশ করিয়াছেন।

**মূলানুবাদ।**—[ অন্য বস্তু ত্যাগ করিয়া আত্মারই উপাসনা করিতে হইবে কেন, তাহার কারণ-প্রদর্শনার্থ বলিতেছেন— ] সর্ব্বাপেক্ষা অন্তরতর অর্থাৎ অতি সন্নিহিত যে এই আত্মতত্ত্ব, ইহা পুত্র অপেক্ষা অধিক প্রিয়, বিত্ত অপেক্ষাও অধিক প্রিয়; এমন কি, অন্য সমস্ত হইতেই অধিক প্রিয়। আত্মতত্ত্বজ্ঞ লোক ঈশ্বর অর্থাৎ অলৌকিক শক্তিবিশেষ লাভ করিয়া থাকেন; তিনি, অপর যে লোক আত্ম-ভিন্ন পদার্থকে অধিকতর প্রিয় বলে, তাহাকে যদি বলেন যে, 'তোমার অভিমত প্রিয় বস্তু বিনষ্ট হইবে', তাহা হইলে ঠিক সেইরূপই হয়। অতএব আত্মাকেই প্রিয়-বুদ্ধিতে উপাসনা করিবে। যে কোন লোক আত্মাকে প্রিয় বলিয়া উপাসনা করেন, তাঁহার প্রিয় বস্তু কখনই বিনাশপ্রাপ্ত হয় না॥ ৪৫ ॥ ৮ ॥

**শাঙ্করভাষ্যম্।**—কুতশ্চাত্মতত্ত্বমেব জ্ঞেয়ম্ অনাদৃত্যান্যৎ? ইত্যাহ—তদেতৎ আত্মতত্ত্বং প্রেয়ঃ প্রিয়তরং পুত্রাৎ; পুত্রো হি লোকে প্রিয়ঃ প্রসিদ্ধঃ, তস্মাদপি প্রিয়তরম্—ইতি-নিরতিশয়প্রিয়ত্বং দর্শয়তি। তথা বিত্তাৎ হিরণ্যরত্নাদেঃ; তথা অন্যস্মাৎ যদ্‌যল্লোকে প্রিয়ত্বেন প্রসিদ্ধম্, তস্মাৎ সর্ব্বস্মাদিত্যর্থঃ। তৎ কস্মাদাত্মতত্ত্বমেব প্রিয়তরং, ন প্রাণাদি?—ইতি; উচ্যতে—অন্তরতরম্—বাহ্যাৎ পুত্রবিত্তাদেঃ, প্রাণপিণ্ডসমুদায়ো হি অন্তরোঽভ্যন্তরঃ সন্নিকৃষ্ট আত্মনঃ; তস্মাদপ্যন্তরাৎ অন্তরতরম্, যদয়মাত্মা যদেতদাত্মতত্ত্বম্। যো হি লোকে নিরতিশয়প্রিয়ঃ, স সর্ব্বপ্রযত্নেন লব্ধব্যো ভবতি; তথা অয়মাত্মা সর্ব্বলৌকিকপ্রিয়েভ্যঃ প্রিয়তমঃ; তস্মাৎ তল্লাভে মহান্ যত্ন আস্থেয় ইত্যর্থঃ—কর্ত্তব্যতাপ্রাপ্তমপ্যন্যপ্রিয়লাভে যত্নমুজ্ঝিত্বা।

কস্মাৎ পুনঃ আত্মানা[illegible]তরপ্রিয়হানেন ইতরপ্রিয়োপাদানপ্রাপ্তৌ আত্মপ্রিয়োপাদানেনৈব ইতরহানং ক্রিয়তে, ন বিপর্য্যয়ঃ—ইতি? উচ্যতে—স যঃ কশ্চিদন্যম্ অনাত্মবিশেষং পুত্রাদিকং প্রিয়তরমাত্মনঃ সকাশাদ্ব্রুবাণং ব্রূয়াৎ আত্মপ্রিয়বাদী। কিম্? প্রিয়ং তবাভিমতং পুত্রাদিলক্ষণং রোৎস্যতি আবরণং প্রাণসংরোধং প্রাপ্স্যতি বিনঙ্ক্ষ্যতীতি। স কস্মাদেবং ব্রবীতি? যস্মাদীশ্বরঃ সমর্থঃ পর্য্যাপ্তোঽসৌ এবং বক্তুং হ যস্মাৎ; তস্মাৎ তথৈব স্যাৎ—যত্তেনোক্তং—'প্রাণসংরোধং প্রাপ্স্যতি'। যথাভূতবাদী হি সঃ, তস্মাৎ স ঈশ্বরো বক্তুম্। ঈশ্বরশব্দঃ ক্ষিপ্রবাচীতি কেচিৎ; ভবেৎ, যদি প্রসিদ্ধিঃ স্যাৎ। তস্মা[illegible]

প্রিয়ম্, আত্মানমেব প্রিয়মুপাসীত। স য আত্মানমেব প্রিয়মুপাস্তে—আত্মৈব প্রিয়ো নান্যোঽস্তীতি প্রতিপদ্যতে—অন্যল্লৌকিকং প্রিয়মপ্যপ্রিয়মেবেতি নিশ্চিত্য, উপাস্তে চিন্তয়তি ; ন হাস্য এবংবিদঃ প্রিয়ং প্রমায়ুকং প্রমরণশীলং ভবতি। নিত্যানুবাদমাত্রমেতৎ, *আত্মবিদোঽন্যস্য প্রিয়স্যাপ্রিয়স্য চাভাবাৎ ; আত্মপ্রিয়-গ্রহণস্তুত্যর্থং বা, প্রিয়গুণ-ফলবিধানার্থং বা মন্দাত্মদর্শিনঃ, তাচ্ছীল্যপ্রত্যয়ো-পাদানাৎ ॥ ৪৫ ॥ ৮ ॥

টীকা। আত্মনঃ পদনীয়ত্বে তত্ত্বৈষাজ্ঞাতত্বসম্ভবো হেতুরুক্তঃ, অধুনা তত্রৈব হেত্বন্তরমে-নোত্তরবাক্যমবতারয়তি—তদেতদিতি। অন্তরতরং যদয়মাত্মেতি যাবৎ। বিরক্তস্য পুত্রে প্রীত্যভাবাৎ কথমাত্মনস্তস্মাৎ প্রিয়তরত্বমিত্যাশঙ্ক্যাহ—পুত্রো হীতি। প্রিয়তরমাত্মতত্ত্বমিতি শেষঃ। লোক-দৃষ্টিমেবাবষ্টভ্যাহ—তথেতি। বিত্তপদেন মানুষবিত্তবদ্দৈবং বিত্তমপি গৃহ্যতে। বিশেষাপা-মানত্বাৎ প্রত্যেকং প্রদর্শনমশক্যমিত্যাশয়েনাহ—তথাঽন্যস্মাদিতি। পুত্রাদৌ প্রীতিব্যভিচারেঽপি প্রাণাদৌ তদব্যভিচারাদাত্মনো ন প্রিয়তমত্বমিতি শঙ্কতে—তৎ কস্মাদিতি। পদান্তরমাদায় ব্যাকুর্বন্ পরিহরতি—উচ্যত ইত্যাদিনা। অন্তরতরত্বে প্রিয়তমত্বসাধনে হেতুরাত্মত্বম্, ইত্যভিপ্রেত্য বিশেষ্য ব্যপদিশতি—যদয়মিতি। আত্মনো নিরতিশয়প্রেমাস্পদত্বেঽপি কুতস্তস্যৈব পদনীয়ত্বমিত্যাশঙ্ক্য বাক্যার্থমাহ—যো হীত্যাদিনা। পুত্রাদিলাভে দারাদীনাং কর্তব্যত্বেন প্রাপ্তপ্রযত্নবিরোধাদাত্মলাভে প্রযত্নঃ সুকরো ন ভবতীত্যাশঙ্ক্যাহ—কর্তব্যতেতি।

আত্মনো নিরতিশয়প্রেমাস্পদত্বে যুক্তিং পৃচ্ছতি—কস্মাদিতি। আত্মপ্রিয়স্যোপাদান-মনুসন্ধানম্, ইতরস্যানাত্মপ্রিয়স্য হানমনুসন্ধানম্। বিপর্যয়োঽনাত্মনি পুত্রাদাবভিনিবেশেনাত্ম-প্রিয়স্যানুসন্ধানমিতি বিভাগঃ। যুক্তিলেশং দর্শয়িতুমনন্তরবাক্যমবতারয়তি—উচ্যত ইতি। যঃ কশ্চিদাত্মপ্রিয়বাদী, স তস্মাদন্যং প্রিয়ং ব্রুবাণং প্রতিব্রূয়াদিতি সম্বন্ধঃ। বক্তব্যং প্রশ্নপূর্বকং প্রকটয়তি—কিমিত্যাদিনা। আত্মপ্রিয়বাদিন্যেবং বদত্যপি পুত্রাদিনাশস্তদ্বাক্যার্থো নিয়তো ন সিধ্যতীত্যাশঙ্ক্য পরিহরতি—স কস্মাদিত্যাদিনা। হশব্দোঽবধারণার্থঃ সমর্থপদাদুপরি সম্বধ্যতে। তস্মাদেবং বক্তীতি শেষঃ। উক্তং সামর্থ্যমনূদ্য ফলিতমাহ—যস্মাদিতি। অথাত্ম-প্রিয়বাদিনা যথোক্তং সামর্থ্যমেব কথং লব্ধমিত্যাশঙ্ক্যাহ—যথেতি। অতোঽস্যার্থমিত্যনাত্মনো বিনাশিত্বাদ্বিনাশিনশ্চ দুঃখাত্মকত্বাত্তৎপ্রিয়ত্বস্য ভ্রান্তিমাত্রত্বাদাত্মনস্তদ্বৈপরীত্যাত্মুখ্যা প্রীতিস্তত্রৈব, অনাত্মস্তমুখ্যেতি ভাবঃ। পক্ষান্তরমনূদ্য বৃত্তপ্রয়োগাভাবেন দূষয়তি—ঈশ্বরশব্দ ইতি। অনাত্মস্তমুখ্যা প্রীতিরিতি স্থিতে ফলিতমাহ—তস্মাদিতি। উপস্থিতমনূদ্য তৎফলং কথয়তি—স য ইতি। অনুবাদদ্যোতকো হ-শব্দঃ। প্রিয়মাত্মত্বং, তত্রাপি লৌকিকত্বখবয়াশঃ দূষণবাদিত্যাশঙ্কিতে তন্নিরাসার্থমনুবাদমাত্রমত্র বিবক্ষিতমিত্যাহ—নিত্যেতি। ফলশ্রুতের্গত্যন্তর-মাহ—আত্মপ্রিয়েতি। মহতীদমাত্মপ্রিয়গ্রহণং, যৎ তন্নিষ্ঠস্য প্রিয়ং ন প্রণশ্যতি, তস্মাত্তদনুসন্ধানং কর্তব্যমিতি স্তুত্যর্থং ফলকীর্তনমিত্যর্থঃ। পক্ষান্তরমাহ—প্রিয়গুণেতি। যো মন্দঃ সন্নাত্মদর্শী, তস্য প্রিয়গুণবিশিষ্টাত্মোপাসনে প্রিয়ং প্রাণাদি নশ্যতীতি ফলং বিধাতুং ফলবচনমিত্যর্থঃ। মন্দাত্মানঃ প্রিয়মুপাসীনস্য প্রিয়ং প্রাণাদি বিত্তাসামর্থ্যান্ন নশ্যতি, তথা চ মন্দবিশেষণঃ মন্দ-

মিত্যাশঙ্ক্যাহ—তাচ্ছীল্যেতি। তাচ্ছীল্যেঽর্থে বিহিতস্তোকঞ্-প্রত্যয়স্ত শ্রুতোপাদানাৎ স্বভাবহানাযোগাচ্চ প্রমরণশীলত্বাভাবেঽপি প্রাণাদেরাত্যন্তিকমপ্রমরণমবিবক্ষিতমিত্যর্থঃ ॥৪৫॥৮॥

**ভাষ্যানুবাদ।**—অন্য সমস্ত বিষয় উপেক্ষা করিয়া কি কারণে যে, কেবল আত্মতত্ত্বেরই চিন্তা করিতে হইবে, তাহার হেতু নির্দ্দেশ করিতেছেন—সেই এই আত্মতত্ত্ব পুত্র অপেক্ষাও প্রেয়ঃ অর্থাৎ সমধিক প্রিয়; জগতে সাধারণতঃ পুত্রই সর্ব্বাপেক্ষা প্রিয় হইয়া থাকে, তদপেক্ষাও প্রিয়তর বলায় আত্মতত্ত্বের সর্ব্বাধিক প্রিয়ত্ব সূচনা করা হইল। সেই প্রকার, বিত্ত—সুবর্ণ-রত্নাদি অপেক্ষাও এবং আরও যে সমস্ত বস্তু জগতে প্রিয় বলিয়া প্রসিদ্ধ আছে, সে সমস্ত অপেক্ষাও [অধিক প্রিয়]। ভাল কথা, সেই আত্মতত্ত্বই বা সর্ব্বাপেক্ষা অধিক প্রিয় হয় কেন, আর প্রাণাদি বস্তুই বা প্রিয় না হয় কেন? হাঁ, বলিতেছি—সাধারণতঃ পুত্র ও বিত্ত প্রভৃতি বাহ্য পদার্থ অপেক্ষা প্রাণসমষ্টিই অন্তর—অভ্যন্তর অর্থাৎ আত্মার খুব ঘনিষ্ট; সেই অন্তর বা সন্নিহিত প্রাণ অপেক্ষাও ইহা অন্তরতর অর্থাৎ আরও সন্নিহিত,—যাহা এই সেই আত্মা, অর্থাৎ সেই আত্মতত্ত্ব। জগতে যাহা সর্ব্বাপেক্ষা অধিকতর প্রিয়, সর্ব্বতোমুখী চেষ্টায় তাহাকেই লাভ করিতে হয়; এই আত্মাও লোকপ্রসিদ্ধ সমস্ত প্রিয়বস্তু অপেক্ষা প্রিয়তম; অতএব অন্য প্রিয়-প্রাপ্তির জন্য যত্ন করা আবশ্যক হইলেও, তাহা ত্যাগ করিয়া এই আত্মলাভের জন্যই বিশেষ চেষ্টা করা উচিত।

এখানে আশঙ্কা হইতেছে যে, আত্মা ও অনাত্মা, উভয়ই প্রিয়; তন্মধ্যে একটি প্রিয়কে পরিত্যাগ করিয়া অপর প্রিয় বস্তুটিকে গ্রহণ করিতে হইবে; এমত অবস্থায়, কি কারণে আত্মারূপ প্রিয় বস্তুটি গ্রহণ করিয়া, অপর—অনাত্ম-বস্তুগুলি পরিত্যাগ করিতে হইবে? ইহার বৈপরীত্যই বা হয় না কেন? ইহার উত্তরে বলা যাইতেছে—যে ব্যক্তি অন্যকে—পুত্র প্রভৃতি অপর কোনও অনাত্মপদার্থকে আত্মা অপেক্ষাও সমধিক প্রিয় বলিয়া উল্লেখ করে, তাহাকে—সেই যে-কোনও আত্ম-প্রিয়বাদী (যে লোক আত্মাকেই সর্ব্বাধিক প্রিয় বলিয়া থাকেন, তিনি) যদি বলেন—কি? না, প্রিয় বস্তু অর্থাৎ তোমার অভিমত পুত্রাদিরূপ প্রিয় বস্তু রুদ্ধ হইবে—আবরণ—প্রাণ-নিরোধ প্রাপ্ত হইবে, অর্থাৎ বিনষ্ট হইবে। ভাল, তিনি এরূপ কথাইবা বলিবেন কেন? [উত্তর—] যেহেতু, তিনি ঈশ্বর অর্থাৎ ঐরূপ কথা বলিতে সম্পূর্ণ সমর্থ; সেই হেতুই তাহা সেইরূপই হইবে, অর্থাৎ তিনি যে প্রাণ নিরোধের কথা বলিয়াছেন, [তাহা ঠিক সেইরূপই হইবে]। কেননা, তিনি হইতেছেন যথার্থবাদী (সত্যবাদী); সেই জন্যই তিনি ঐরূপ বলিতে সমর্থ।

কেহ কেহ বলেন—'ঈশ্বর' শব্দটি ক্ষিপ্রতাবোধক। যদি প্রসিদ্ধি থাকে, অর্থাৎ ঐরূপ অর্থ যদি অপ্রসিদ্ধ না হয়, তাহা হইলে ঐরূপ অর্থও হইতে পারে। অতএব অপর প্রিয় বস্তু পরিত্যাগ করিয়া একমাত্র প্রিয় আত্মাবই উপাসনা করিবে। সেই যে লোক একমাত্র প্রিয় বস্তু আত্মাবই উপাসনা করে,—আত্মাই একমাত্র প্রিয়, তদ্ভিন্ন কিছুই প্রিয় নাই, এইরূপ বুঝিতে পারে, অর্থাৎ লোকপ্রসিদ্ধ প্রিয়-বস্তুকেও অপ্রিয় বলিয়াই অবধাবণ কবিয়া [ আত্মার ] উপাসনা ( চিন্তা ) করে; নিশ্চয়ই তাদৃশ বিজ্ঞানসম্পন্ন ব্যক্তিব প্রিয় বস্তু মরণশীল হয় না অর্থাৎ বিনষ্ট হয় না। এ কথাটা নিত্যানুবাদ মাত্র অর্থাৎ স্বতই যাহা ঘটিয়া থাকে, তাহারই উল্লেখ মাত্র, [ কিন্তু ইহা প্রকৃত বিদ্যা-ফল নহে ]। কেন না, আত্মদর্শীর সম্বন্ধে তদ্ভিন্ন প্রিয় বা অপ্রিয় আব কিছুই সম্ভবপর হয় না। অথবা আত্মারূপ প্রিয়-চিন্তার প্রশংসার্থও এই কথা হইতে পাবে; অথবা [ প্রমায়ুক শব্দে ] তাচ্ছীল্য-প্রত্যযের প্রয়োগ থাকায় এরূপও বলা যাইতে পারে যে, যাহারা যথার্থ আত্ম-জ্ঞানবিহীন মন্দাত্মদর্শী, তাহাদের সম্বন্ধে প্রিয়গুণচিন্তার ফল-প্রকাশনার্থই ঐ প্রকার ফলোল্লেখ কবা হইয়াছে ॥ ৪৫ ॥ ৮ ॥

তদাহুর্যদ্ব্রহ্মবিদ্যয়া সর্ব্বং ভবিষ্যন্তো মনুষ্যা মন্যন্তে। কিমু তদ্ ব্রহ্মাবেদ্ যস্মাত্তৎ সর্ব্বমভবদিতি ॥ ৪৬ ॥ ৯ ॥

**সরলার্থঃ**।—[ ব্রহ্মজিজ্ঞাসবঃ ( তৎ বক্ষ্যমাণ তত্ত্বং ) আহুঃ ( কথয়ন্তি ) —[ কিম্? ] মনুষ্যাঃ যৎব্রহ্মবিদ্যয়া ( যয়া ব্রহ্মবিদ্যয়া ) সর্ব্বং ভবিষ্যন্তঃ ( যয়া ব্রহ্মবিদ্যয়া বয়ং সর্ব্বাত্মভাবং গমিষ্যাম ইতি ) মন্যন্তে; [ অত্র অবিশেষেণ প্রবৃত্তমপি শাস্ত্রং প্রাধান্যতঃ মনুষ্যানেবাধিকরোতি, তেষামেব ভূয়সা নিঃশ্রেয়সাভ্যুদয়সাধনেঽধিকারাৎ, ইতি মন্তব্যম্ ]। [ অত্র পৃচ্ছামঃ— ] তৎ ব্রহ্ম কিমু ( কিং বস্তু ) অবেৎ ( জ্ঞাতবৎ ), যস্মাৎ ( বিজ্ঞানাৎ ) তৎ ( ব্রহ্ম ) সর্ব্বং ( সর্ব্বাত্মকং ) অভবৎ? ইতি ॥ ৪৬ ॥ ৯ ॥

**মূলানুবাদ**।—ব্রহ্মজিজ্ঞাসুগণ বলিয়া থাকেন—মনুষ্যগণ যে ব্রহ্মবিদ্যা দ্বারা সর্ব্বাত্মক হইব বলিয়া মনে করে; [ জিজ্ঞাসা করি, ] সেই ব্রহ্মাই বা কি বিষয় জানিয়াছিলেন? যাহার প্রভাবে তিনি সর্ব্বাত্মভাব লাভ করিয়াছেন ॥ ৪৬ ॥ ৯ ॥

**শাঙ্করভাষ্যম্**।—সূত্রিতা ব্রহ্মবিদ্যা—"আত্মেত্যেবোপাসীত" ইতি, যদর্থোপনিষৎ কৃৎস্নাপি; তস্যৈতস্য সূত্রস্য ব্যাচিখ্যাসুঃ প্রয়োজনাভিধিৎসয়া

উপোজ্জিঘাংসতি—তদিতি বক্ষ্যমাণমনন্তরবাক্যেঽবদ্যোত্যং বস্তু,—আহুঃ—ব্রাহ্মণাঃ ব্রহ্ম বিবিদিষবঃ জন্মজরামরণপ্রবন্ধচক্র-ভ্রমণকৃতায়াসদুঃখোদকাপার-মহোদধিপ্লবভূতং গুরুমাসাদ্য তত্তীরমুত্তিতীর্ষবো ধর্ম্মাধর্ম্মসাধন-তৎফললক্ষণাৎ সাধ্যসাধনরূপাৎ নির্ব্বিণ্ণাঃ তদ্বিলক্ষণ-নিত্যনিরতিশয়শ্রেয়ঃপ্রতিপিৎসবঃ। কিমাহুরিত্যাহ—যদ্ ব্রহ্মবিদ্যয়া; ব্রহ্ম পরমাত্মা, তৎ যয়া বেদ্যতে, সা ব্রহ্মবিদ্যা, তয়া ব্রহ্মবিদ্যয়া, সর্ব্বং নিরবশেষং ভবিষ্যন্তঃ ভবিষ্যাম ইত্যেবং মনুষ্যা যৎ মন্যন্তে; মনুষ্যগ্রহণং বিশেষতোঽধিকারজ্ঞাপনার্থম্; মনুষ্যা এব হি বিশেষতোঽভ্যুদয়-নিঃশ্রেয়সসাধনেঽধিকৃতা ইত্যভিপ্রায়ঃ। যথা কর্ম্মবিষয়ে ফলপ্রাপ্তিং ধ্রুবাং কর্ম্মভ্যো মন্যন্তে, তথা ব্রহ্মবিদ্যায়াঃ সর্ব্বাত্মভাব-ফলপ্রাপ্তিং ধ্রুবামেব মন্যন্তে, বেদপ্রামাণ্যস্যোভয়ত্রাবিশেষাৎ।

তত্র বিপ্রতিষিদ্ধং বস্তু লক্ষ্যতে; অতঃ পৃচ্ছামঃ—কিমু তদ্ব্রহ্ম,—যস্য বিজ্ঞানাৎ সর্ব্বং ভবিষ্যন্তো মনুষ্যা মন্যন্তে? তৎ কিমবেদ্, যস্মাদ্বিজ্ঞানাৎ তৎ ব্রহ্ম সর্ব্বমভবৎ? ব্রহ্ম চ সর্ব্বমিতি শ্রূয়তে, তদ্ যদি অবিজ্ঞায় কিঞ্চিৎ সর্ব্বমভবৎ, তথান্যেষামপ্যস্তু, কিং ব্রহ্মবিদ্যয়া? অথ বিজ্ঞায় সর্ব্বমভবৎ, বিজ্ঞানসাধ্যত্বাৎ কর্ম্মফলেন তুল্যমেবেত্যনিত্যত্বপ্রসঙ্গঃ সর্ব্বভাবস্য ব্রহ্মবিদ্যাফলস্য; অনবস্থাদোষশ্চ—তদপ্যন্যদ্বিজ্ঞায় সর্ব্বমভবৎ, ততঃ পূর্ব্বমপ্যন্যদ্বিজ্ঞায়েতি। ন তাবদবিজ্ঞায় সর্ব্বমভবৎ, শাস্ত্রার্থ-বৈরূপ্যদোষাৎ। ফলানিত্যত্বদোষস্তর্হি। নৈকোঽপি দোষঃ, অর্থবিশেষোপপত্তেঃ ॥ ৪৬ ॥ ৯ ॥

টীকা। তদাহুরিত্যাদের্গতেন গ্রন্থেন সম্বন্ধং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—সূত্রিতেতি। তস্যাং প্রমাণমাহ—যদর্থেতি। তর্হি সূত্রব্যাখ্যানেনৈব সর্ব্বোপনিষদর্থসিদ্ধেঃ তদাহুরিত্যাদি বৃথেত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। বিদ্যাসূত্রং ব্যাখ্যাতুমিচ্ছন্তী শ্রুতিঃ সূত্রিতবিদ্যাবিবক্ষিতপ্রয়োজনাভিধানায়োপোদ্ঘাতং চিকীর্ষতি। প্রতিপাদ্যমর্থং বুদ্ধৌ সংগৃহ্য তাদর্থ্যেনার্থান্তরোপবর্ণনস্য তথাত্বাৎ "চিন্তাং প্রকৃতসিদ্ধ্যর্থামুপোদ্ঘাতং প্রচক্ষতে" ইতি ন্যায়াদিত্যর্থঃ। যদ্ব্রহ্মবিদ্যয়েত্যাদিবাক্যপ্রকাশ্যং চোদ্যং তচ্ছব্দেনোচ্যতে, প্রকৃতসম্বন্ধাসম্ভবাদিত্যাহ—তদিতীতি। ব্রাহ্মণবাক্যস্য চোদ্যকর্তৃত্বং ব্যাবর্ত্তয়তি—ব্রহ্মেতি। উৎপ্রেক্ষয়া ব্রহ্মবেদনেচ্ছাবত্ত্বং ব্যাবর্ত্তয়িতুং তদেব বিশেষণং বিভজতে—জন্মেতি। জন্ম চ জরা চ মরণং চ তেষাং প্রবন্ধে প্রবাহে চক্রবদ্ভ্রমণেন কৃতং যদায়াসাত্মকং দুঃখং, তদেবোদকং যস্মিন্নপারে সংসারাখ্যে মহোদধৌ, তত্র প্লবভূতং তরণসাধনমিতি যাবৎ। তত্তীরং তস্য সংসারসমুদ্রস্য তীরং পরং ব্রহ্মেত্যর্থঃ। তেষাং বিবিদিষায়াঃ সাফল্যার্থং তৎপ্রত্যনীকে সংসারে বৈরাগ্যং দর্শয়তি—ধর্ম্মেতি নির্ব্বেদস্য নিরঙ্কুশত্বং দর্শয়তি—তদ্বিলক্ষণেতি। উত্তরবাক্যমবতার্য্য ব্যাচষ্টে—কিমিত্যাদিনা। "অথ পরা যয়া তদক্ষরমধিগম্যতে" ইতি শ্রুত্যন্তরমাশ্রিত্যাহ—ব্রহ্মেতি। মনুষ্যা মন্যন্তে, তত্র বিরুদ্ধং বস্তু

স্যাতীতি শেষঃ। মনুষ্যগ্রহণস্য কৃত্যমাহ—মনুষ্যেতি। নমু দেবাদীনামপি বিদ্যাধিকারো দেবতাধিকরণন্যায়েন বক্ষ্যতে, তৎ কুতো মনুষ্যাণামেবাধিকারজ্ঞাপনমিত্যত আহ—মনুষ্যা ইতি। বিশেষতঃ সর্ব্বাবিসম্বাদেনেতি যাবৎ। তথাপি কিমিতি তে জ্ঞানান্মুক্তিং সিদ্ধবদ্ব্রুবতীত্যাশঙ্ক্যাহ—যথেতি। উভয়ত্র কর্ম্মব্রহ্মণোরিতি যাবৎ।

উত্তরবাক্যমুপাদত্তে—তত্রেতি। মনুষ্যাণাং মতং তচ্ছব্দার্থঃ। বস্তুশব্দেন জ্ঞানাৎ ফলমুচ্যতে। আক্ষেপগর্ভস্য চোদ্যস্য প্রবৃত্তৌ বিরোধপ্রতিভাসো হেতুরিত্যতঃশব্দার্থঃ। তদ্ব্রহ্ম পরিচ্ছিন্নমপরিচ্ছিন্নং বেতি কুতো ব্রহ্মণি চোদ্যতে, তত্রাহ—যস্মেতি। প্রশ্নান্তরং করোতি—তৎ কিমিতি। ব্রহ্ম স্বাত্মানমজ্ঞাসীদতিরিক্তং বেতি প্রশ্নস্য প্রসঙ্গং দর্শয়তি—যস্মাদিতি। সর্ব্বস্য ব্যতিরিক্তবিষয়ে জ্ঞানং প্রসিদ্ধং, তৎ কিং বিচারেণেত্যাশঙ্ক্যাহ—ব্রহ্ম চেতি। "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইত্যাদৌ ব্রহ্মণঃ সর্ব্বাত্মত্বশ্রবণাদতিরিক্তবিষয়াভাবাদাত্মানমেবাবেদিতি পক্ষস্য সাবকাশতেত্যর্থঃ। কিংশব্দস্য প্রশ্নার্থত্বমুক্ত্বাক্ষেপার্থমাহ—তদযদীতি। ব্রহ্ম হি কিঞ্চিদজ্ঞাত্বা সর্ব্বমভবৎ জ্ঞাত্বা বা? নাদ্যো ব্রহ্মবিদ্যানর্থক্যাদিত্যুক্ত্বা দ্বিতীয়মনুবদতি—অথেতি। স্বরূপমজ্ঞাত্বা জ্ঞাত্বা ব্রহ্মণঃ সর্ব্বাপত্তিরিতি বিকল্পোভয়ত্র সাধারণং দূষণমাহ—বিজ্ঞানেতি। দ্বিতীয়ে দোষান্তরমাহ—অনবস্থেতি। বহিরেবাক্ষেপং পরিহরতি—ন তাবদিতি। অজ্ঞাত্বৈব ব্রহ্মণঃ সর্ব্বভাবঃ, অস্মদাদেস্তু জ্ঞানাদিতি শাস্ত্রার্থে বৈরূপ্যম্। ন চাস্মদাদেরপি তদন্তরেণ তদ্ভাবঃ, শাস্ত্রানর্থক্যাৎ। জ্ঞানাদ্ব্রহ্মণঃ সর্ব্বভাবপক্ষে যোক্তং দোষমাক্ষেপ্তা স্মারয়তি—ফলেতি। স্বতোঽপরিচ্ছিন্নং ব্রহ্ম অবিদ্যাতৎকার্য্যসম্বন্ধাৎ পরিচ্ছিন্নবদ্ভাতি, তন্নিবৃত্তৌপাধিকং সর্ব্বভাবস্য সাধ্যত্বং; ন চানবস্থা, জ্ঞেয়ান্তরানঙ্গীকারাৎ, নাপি ক্রিয়াবিরোধো বিষয়ত্বমন্তরেণ বাক্যীয়বৃত্তিবৃত্তৌ স্ফুরণাদিতি পরিহরতি—নৈকোঽপীতি। এতেন বিদ্যাবৈয়র্থ্যমপি পরিহৃতমিত্যাহ—অর্থেতি। যদ্যপি ব্রহ্মাপরিচ্ছিন্নং নিত্যসিদ্ধং, তথাপি তত্রাবিদ্যাতৎকার্য্যধ্বংসরূপস্যার্থবিশেষস্য জ্ঞানাদুৎপত্তেন তদ্বৈয়র্থ্যমিত্যর্থঃ। ৪৬। ৯।

**ভাষ্যানুবাদ।**—যে ব্রহ্মবিদ্যা প্রতিপাদনের জন্য সমস্ত উপনিষৎশাস্ত্রের আরম্ভ, "আত্মেত্যেব উপাসীত" ইত্যাদি বাক্যে সেই ব্রহ্মবিদ্যাই সূত্রাকারে (সংক্ষেপ) উল্লেখিত হইয়াছে মাত্র; এখন শ্রুতি সেই সংক্ষিপ্ত কথাটির ব্যাখ্যা করিতে ইচ্ছুক হইয়া প্রথমতঃ প্রয়োজন নির্দ্দেশমানসে উপোদ্‌ঘাত (সম্বন্ধ) (১) প্রদর্শন করিতে ইচ্ছা করিতেছেন—

---

(১) তাৎপর্য্য—কোন একটি কথা বলিতে হইলেই তাহার সহিত পূর্ব্বকথার সম্বন্ধ থাকা আবশ্যক; নচেৎ অসম্বদ্ধ বাক্য প্রলাপোক্তির ন্যায় উপেক্ষণীয় হয়। ঐরূপ সম্বন্ধ ছয় ভাগে বিভক্ত; তন্মধ্যে একটির নাম 'উপোদ্‌ঘাত'. অর্থাৎ প্রস্তাবিত বিষয়ের সমর্থনানুকূল চিন্তা "চিন্তাং প্রকৃতসিদ্ধ্যর্থাম্ 'উপোদ্‌ঘাতং' বিদুর্বুধাঃ" অর্থাৎ প্রস্তাবিত বিষয়সিদ্ধির অনুকূল চিন্তাকে পণ্ডিতগণ 'উপোদ্‌ঘাত' বলেন। ইতঃপূর্ব্বে আত্মোপাসনায় যে সংক্ষেপে উপদেশ করা হইয়াছে, এখন সেই কথারই অনুকূলে—কেন অপরাপর সর্ব্ববস্তু পরিত্যাগ করিয়া

তাহা হইলে সর্ব্বশাখীয় সমস্ত উপনিষদেরই অর্থবাদত্ব হইতে পারে। কারণ, সর্ব্বশাখীয় সমস্ত উপনিষদ্ই কেবল এইরূপ তত্ত্ব প্রতিপাদন করিয়াই বিশ্রাম লাভ করিয়াছে। যদি বল, ঐ সমস্ত উপনিষদের প্রতিপাদ্য আত্মা যখন প্রত্যক্ষগম্য, তখন অর্থবাদ হয় হউক, ক্ষতি কি? না, সে কথাও বলিতে পার না; কারণ, এ কথার মীমাংসা পূর্ব্বেই কথিত হইয়াছে, অর্থাৎ বিদ্যাপ্রভাবে যে, অবিদ্যা-জনিত শোক-মোহ-ভয়াদির নিবৃত্তি হয়, ইহা প্রত্যক্ষ সিদ্ধ, অর্থাৎ বিদ্বদনুভবসিদ্ধ; সুতরাং এ বিষয়ে শ্রুতির অর্থবাদত্ব কল্পনা করা সঙ্গত হয় না; এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে। অতএব, অবিদ্যাদি-দোষনিবৃত্তিরূপ ফলোৎপাদনেই যখন বিদ্যার পরিসমাপ্তি, তখন জ্ঞান সম্বন্ধে আদ্য, অন্ত্য, সন্তত বা অসন্তত ইত্যাদি পরিকল্পনার অবসরই নাই। কারণ, যে প্রত্যয়ে অবিদ্যাদি দোষ-নিচয় নিবারিত হয়, তাহাকেই বিদ্যা বলিয়া স্বীকার করা হয়, এখন তাহা আদ্যই হউক, বা অন্ত্যই হউক, সন্ততই হউক, আর অসন্ততই হউক, সে সম্বন্ধে কোনও কথা নাই; সুতরাং এ বিষয়ে আপত্তিরও অবসর নাই। ৩২

আর যে, বিপরীত বুদ্ধি ও তদনুরূপ কার্য্যদর্শনরূপ অপর হেতু প্রদর্শিত হইয়াছে, তাহাও সঙ্গত হয় নাই; কারণ, প্রারব্ধ কর্ম্মশেষই ঐরূপ ব্যবহারের প্রবর্ত্তক, অর্থাৎ যে কর্ম্মানুসারে উপস্থিত দেহ আরব্ধ বা উৎপন্ন হইয়াছে, সেই কর্ম্মই ঐরূপ বিপরীত বুদ্ধি-দোষের সমুৎপাদক। বিপরীত বুদ্ধিসংযুক্ত তাদৃশ কর্ম্মেরই তদনুরূপ ফলপ্রদানে সামর্থ্য; এই কারণে, যে পর্য্যন্ত বর্ত্তমান শরীরের পতন না হয়, সেই পর্য্যন্ত কর্ম্মফলভোগেরই, অঙ্গরূপে অর্থাৎ কর্ম্মফল-ভোগের জন্য যে পরিমাণ দরকার, ঠিক সেই পরিমাণ ভ্রান্তিপ্রত্যয় ও রাগ-দ্বেষাদি দোষেরও উদ্ভাবন করিয়া থাকে; কারণ, ভোগের হেতুভূত কর্ম্মগুলি তখনও ফল দিয়া বিরত হয় নাই; সুতরাং ধনুর্মুক্ত বাণের ন্যায় প্রারব্ধ শেষ না হওয়া পর্য্যন্ত তাহার বিরাম হইতে পারে না। এই জন্য, বিরুদ্ধ নয় বলিয়াই সমুৎপন্ন ব্রহ্মবিদ্যা তাদৃশ বিপরীত প্রত্যয়ের নিবারণ করে না, [বিরুদ্ধ স্থলেই বিদ্যা দ্বারা অবিদ্যা বাধিত হইয়া থাকে, অবিরুদ্ধ স্থলে নহে]; তবে, ভবিষ্যৎ-কালে জ্ঞানবিরোধী যে সমস্ত অবিদ্যা-কার্য্য সমুৎপন্ন হইবে, বিরুদ্ধস্বভাব বলিয়া কেবল সেই সমস্ত [illegible]ই নিরুদ্ধ করিয়া থাকে; কারণ, তাহা তখনও অনাগত; আর প্রারব্ধ হইল লব্ধোদয়; [সুতরাং তাহার আর নিবারণ করা সম্ভবপর হয় না] (১)। ৩৩

(১) তাৎপর্য্য—এখানে আশঙ্কা হইয়াছিল যে, ব্রহ্মবিদ্যা যখন প্রারব্ধ কর্ম্ম ও তৎফলের

আরও এক কথা, যথার্থ বিদ্যাসম্পন্ন ব্যক্তির বিপরীত বুদ্ধি হওয়া সম্ভবপরও হয় না, কেন না, সে সময় ঐরূপ জ্ঞানের কোনরূপ বিজ্ঞেয়-বিষয়ও বর্ত্তমান থাকে না। সাধারণতঃ যে বস্তু বিশিষ্টরূপে অবধারিত না হইয়া সামান্যাকারে পরিদৃষ্ট হয়, তাদৃশ বস্তুবিশেষকে অবলম্বন করিয়াই বিপরীত জ্ঞান সমুৎপন্ন হইয়া থাকে, যেমন—শুক্তিতে রজতজ্ঞান। এই কারণেই, যে ব্যক্তি বস্তুগত বিশেষ ধর্ম্ম অবধারণ করিতে সমর্থ হন,—বিপরীত জ্ঞানের সর্ব্বপ্রকার সংস্কার বিমর্দ্দিত করিতে পারেন, তাঁহার নিকট পূর্ব্ববং ভ্রান্তিজ্ঞান সমুৎপন্ন হওয়া কখনই সম্ভবপর হয় না, কেন না, শুক্তিজ্ঞানের পর তদ্বিষয়ে পুনর্ব্বার ভ্রান্তিজ্ঞান জন্মিতে দেখা যায় না, [ সুতরাং বস্তুতত্ত্ববিৎ ব্যক্তির পক্ষে পুনর্ব্বার ভ্রান্তিসমুৎপত্তি অসম্ভব ]। ৩৮

কোথাও বা, বিদ্যা প্রাদুর্ভাবের পূর্ব্ববর্ত্তী বিপরীত প্রতীতি হইতে সমুৎপন্ন সংস্কারসমূহ হইতেও বিপরীত জ্ঞানাভাস (যাহা আপাততঃ বিপরীত জ্ঞান বলিয়া মনে হয়, বাস্তবিক পক্ষে কিন্তু সেগুলি স্মরণ মাত্র সেই সমস্ত স্মরণাত্মক জ্ঞান) উৎপন্ন হইয়া হঠাৎ বিপরীত বুদ্ধি ভ্রম জন্মাইয়া থাকে, যেমন, যে লোক পূর্ব্বাদি দিগ্বিভাগ জানে, তাহারই দিকসম্বন্ধে ভ্রমাত্মক বিপরীত বুদ্ধি ঘটিয়া থাকে, ইহাও তেমনি। আর যদি যথার্থ তত্ত্বজ্ঞ লোকেরও পূর্ব্ববং বুদ্ধিবিভ্রম উৎপন্ন হয় বল, তাহা হইলে ত তত্ত্বজ্ঞানের উপরেই লোকের অবিশ্বাস উপস্থিত হইতে পারে। তাহার ফলে শাস্ত্রার্থজ্ঞানে লোক প্রবৃত্তিরই ব্যাঘাত ঘটিতে পারে। বিশেষত কোনটা প্রমাণ, আর কোনটি অপ্রমাণ, ইহা নিশ্চয় করিবার বিশেষ কোন উপায় না থাকায় সমস্ত প্রমাণই অপ্রমাণমধ্যে পরিগণিত হইতে পারে। এই কথা দ্বারা 'তত্ত্বজ্ঞানলাভের পরক্ষণেই শরীরপাত হয় না কেন?' এই আপত্তিও খণ্ডিত হইল। ৩৫

---

নিবৃত্তি করিতে সমর্থ হয় না, তখন অনারব্ধ কর্ম্মেরও নিবৃত্তি করিতে পারে না, তদুত্তরে বলিতেছেন যে, যেখানে জ্ঞানের প্রতিকূলভাবে কর্ম্ম ও কর্ম্মফল উৎপন্ন হইবার সম্ভাবনা থাকে, জ্ঞান কেবল তাদৃশ ভবিষ্যৎকর্ম্ম ও কর্ম্মফলেরই বাধা ঘটাইয়া থাকে, কিন্তু যেখানে কর্ম্ম ও তৎফল জ্ঞানের অবিরোধী, অথচ পূর্ব্বোৎপন্ন, সেখানে জ্ঞান উৎপন্ন হইয়াও সে সমুদায়ের নিবৃত্তি করিতে পারে না। প্রারব্ধ কর্ম্মগুলি জ্ঞানোদয়ের পূর্ব্বেই ফল দিতে প্রবৃত্ত হইয়াছে, অথচ জ্ঞানের পরিপন্থীও নয়; সুতরাং ব্রহ্মজ্ঞান উৎপন্ন হইয়াও সেগুলির বাধা দিতে পারে না, পক্ষান্তরে, যে সমস্ত কর্ম্ম তখনও ফল দিতে আরম্ভ করে নাই, তাহাদের ফল জ্ঞানের বিরোধী, এই কারণে সেগুলিই জ্ঞান দ্বারা নিরুদ্ধ হয়।

'জ্ঞানীর ফলপ্রাপ্তি সম্বন্ধে কোন প্রকার বিঘ্নের সম্ভাবনা নাই', শ্রুতির এই কথা হইতে ইহাও প্রমাণিত হইতেছে যে, তত্ত্বজ্ঞানোদয়ের পূর্ব্বে, পরে ও তৎ-সমকালে জাত এবং জন্মান্তরসঞ্চিত যে সমস্ত কর্ম্ম তখনও ফল দিতে আরম্ভ করে নাই, সে সমুদয় কর্ম্মও বিনষ্ট হইয়া যায়। শ্রুতি বলিতেছেন—'ইহার (জ্ঞানীর) সমস্ত কর্ম্ম ক্ষয়প্রাপ্ত হয়', 'প্রারব্ধ কর্ম্ম ক্ষয় না হওয়া পর্য্যন্তই তাহার বিলম্ব', 'সমস্ত পাপ দগ্ধ হইয়া যায়', তাঁহাকে জানিলে পর আর পাপকর্ম্ম দ্বারা লিপ্ত হয় না', 'কেবল ইহাকেই পুণ্য ও পাপ আক্রমণ করিতে পারে না', 'পুণ্য ও পাপ তাহাকে তাপ দেয় না', 'ইহাকেই কেবল তাপ দেয় না', 'কোথা হইতেও ভীত হন না' ইত্যাদি। আর স্মৃতিশাস্ত্রও বলিতেছেন—'হে অর্জ্জুন, জ্ঞানরূপ অগ্নি সমস্ত কর্ম্ম ভস্মীভূত করে' ইত্যাদি ॥ ৩৬

আর যে, জ্ঞানীরাও ঋণে আবদ্ধ থাকেন বলা হইয়াছে, তাহাও সঙ্গত হইতে পারে না; কারণ, ঋণশ্রুতির বিষয় হইতেছে—অবিদ্বান্ পুরুষ; কারণ, কর্ত্তৃত্বাদি ধর্ম্ম তাহার সম্বন্ধেই উপপন্ন হয়। বিশেষতঃ এই উপনিষদেই পরে বলা হইবে যে, 'যে অবস্থায় ব্রহ্ম-বস্তু জীব হইতে পৃথক্‌ভাবাপন্নের ন্যায় হয়, তখনই একে অপরকে দর্শন করে'। ইহার অভিপ্রায় এই যে, যে অবিদ্যা বিদ্যমান থাকিলে জীব হইতে অনন্য বা অপৃথগ্‌ভূত আত্মানামক সদ্বস্তুটিকে পৃথক্ পদার্থের ন্যায় বোধ হয়,—যেমন তিমিররোগগ্রস্ত ব্যক্তির নিকট এক চন্দ্রও সদ্বিতীয়বৎ প্রতি-ভাত হয়; সেই অবস্থায়ই অবিদ্যাকৃত অনেক কারক-সাপেক্ষ দর্শনাদি ক্রিয়াও তজ্জনিত ফলের সদ্ভাব—"তত্র অন্যোঽন্যৎ পশ্যেৎ" ইত্যাদি বাক্যে প্রদর্শন করিতেছে; পক্ষান্তরে, যখন বিদ্যার উদয় হয়, তখন অবিদ্যাকৃত অনেকত্বভ্রম নিবারিত হইয়া যায়, তদ্বিষয়েই 'কিসের দ্বারা কাহাকে দর্শন করিবে' এই বাক্যে ক্রিয়ার অসম্ভাবনা প্রদর্শন করিতেছে। অতএব, কর্ম্মাদির অনুষ্ঠান সম্ভবপর হয় বলিয়াই বুঝিতে হইবে যে, অবিদ্যাযুক্ত পুরুষই ঋণী, অপরে নহে। ৩৭

'তদ্‌যথা ইহৈব তাবৎ' ইত্যাদি। যে কোনও অব্রহ্মজ্ঞ পুরুষ অন্য—আত্ম-ভিন্ন, যে কোনও দেবতার উপাসনা করে, অর্থাৎ স্তুতি, নমস্কার, যাগ (গন্ধ-পুষ্পাদি দ্বারা পূজা), বলি-উপহার (নৈবেদ্য সমর্পণ), প্রণিধান (চিত্তের একাগ্রতা) ও ধ্যান প্রভৃতি দ্বারা নিকটে থাকে—সেই দেবতার গুণভাব বা অধীনতা অবলম্বনপূর্ব্বক বর্তমান থাকে, অর্থাৎ আমার উপাস্য এই অনাত্মবস্তুটি আত্মা হইতে পৃথক্, উপাসনায় অধিকারী আমি হইতেছি—ইহা হইতে পৃথক্,

এবং আমাকে অধমর্ণের ন্যায় ইহার আরাধনা করিতে হইবে, এইরূপ বিশ্বাস সহকারে উপাসনা করে, ঈদৃশ জ্ঞানসম্পন্ন সেই উপাসক কিন্তু প্রকৃত তত্ত্ব জানে না। সেই ব্যক্তি যে, কেবল এবংবিধ অবিদ্যা-দোষেই কলুষিত, তাহা নহে, তবে কি? না, গবাদি পশু যেরূপ বাহন ও দোহনাদিরূপ উপকার সাধন করিয়া [ গৃহস্থের ] উপভুক্ত হইয়া থাকে, ঠিক সেইরূপ সেই উপাসকও যজ্ঞাদি কার্য্য দ্বারা এক এক দেবতার ভোগ সম্পাদন করিয়া থাকে, এই জন্য তাদৃশ পুরুষও পশুর ন্যায়ই সর্ব্বপ্রকার কর্ম্মে অধিকার লাভ করিয়া থাকে। ৩৮

বর্ণাশ্রমাদি-বিভাগসম্পন্ন কর্ম্মাধিকারী উক্ত অবিদ্বান পুরুষ শাস্ত্রোক্ত যে সমস্ত কর্ম্মের অনুষ্ঠান করেন, সে সমস্ত কর্ম্ম উপাসনাসহকৃতই হউক, আর তদ্বিযুক্তই হউক, তাহার উৎকৃষ্ট ফল হইতেছে—মনুষ্যত্ব হইতে আরম্ভ করিয়া ব্রহ্মত্বলাভ পর্য্যন্ত, আর শাস্ত্রোক্তের বিপরীত, অশাস্ত্রীয় স্বাভাবিক কর্ম্মের অপকৃষ্ট ফল হইতেছে—মনুষ্যত্ব হইতে আরম্ভ করিয়া স্থাবরভাবপ্রাপ্তি পর্য্যন্ত। যাহাতে এই কথা প্রমাণিত হইতে পারে, তাহা এই অধ্যায়ের শেষ ভাগে 'অথ ত্রয়ো বাব লোকাঃ" ইত্যাদি বাক্যে আমরা প্রতিপাদন করিব। বিদ্যার ফল যে, সর্ব্বাত্মভাবপ্রাপ্তি, তাহাও সংক্ষেপে প্রদর্শিত হইয়াছে, এই সম্পূর্ণ বৃহদারণ্যকোপনিষদটি বিদ্যা ও অবিদ্যার বিভাগপ্রদর্শনেই পরিসমাপ্ত হইয়াছে। যাহাতে ইহা সমগ্র শাস্ত্রের প্রতিপাদ্যার্থরূপে প্রমাণিত হইতে পারে, আমরা তাহা প্রদর্শন করিব। ৩৯

যেহেতু, এইরূপই শাস্ত্রার্থ নির্ণীত হইল, সেই হেতু দেবগণ অবিদ্বান্ পুরুষের প্রতি বিঘ্নাচরণ বা অনুগ্রহপ্রদর্শন করিতে অবশ্যই সমর্থ হন, ইহা প্রদর্শন করিবার উদ্দেশ্যে বলিতেছেন—জগতে গো, অশ্ব প্রভৃতি বহু পশু যেরূপ নিজের প্রভু বা রক্ষক মনুষ্যকে ভোগ করিয়া থাকে—পালন করিয়া থাকে, তদ্রূপ বহুপশু-স্থানীয় এক একটি অবিদ্বান্ পুরুষও দেবগণকে ভোগ করে অর্থাৎ পোষণ করে—এই ইন্দ্রাদি দেবগণ আমা হইতে পৃথক্, আমার প্রভু, আমি ভৃত্যের ন্যায় স্তুতি, নমস্কার ও যাগাদি কার্য্য দ্বারা ইঁহাদের আরাধনা করিয়া ইঁহাদেরই অনুগ্রহপ্রদত্ত অভ্যুদয় ( স্বর্গাদি ) ও নিঃশ্রেয়স ( মুক্তি ) ফল লাভ করিব, এইরূপ মনে করিয়া থাকে। এখানে "দেবানাং" এই দেবতাশব্দটি পিতৃগণপ্রভৃতিরও বোধক, সুতরাং মনুষ্যগণ যেমন দেবতার ভোগ্য, তেমনি পিত্রাদিরও ভোগ্য ]। ৪০

জগতে যাহার বহু পশু আছে, তাহার একটি পশু গৃহীত হইলেও অর্থাৎ ব্যাঘ্রাদিকর্তৃক অপহৃত বা নিহত হইবার মত হইলেও যেমন অত্যন্ত অপ্রিয় (দুঃখ)

উপস্থিত হয়, তেমনি বহুপশুস্থানীয় একটি পুরুষ পশুভাব হইতে অর্থাৎ অবিদ্যাবস্থা হইতে উত্থান করিবার উদ্যোগ করিতে থাকিলে, বহু পশু অপহরণে গৃহস্থের যেমন দুঃখ হয়, তেমনি দেবগণেরও যে, মহা দুঃখ (অপ্রিয়) হইবে, ইহা আর বিচিত্র কি? সেই হেতু ইহাদের তাহা প্রিয় নয়; তাহা কি? না, মনুষ্যগণ যে, কোন প্রকারেও এই ব্রহ্মাত্ম-তত্ত্ব জানিতে পারে; [ইহা দেবগণের প্রিয় নহে]। অনুগীতাগ্রন্থে ভগবান্ বেদব্যাসও এইরূপই স্মরণ (১) করিয়াছেন,—'হে কৌন্তেয় (অর্জ্জুন), ক্রিয়াধিকৃত পুরুষ দ্বারা দেবলোক পরিপূর্ণ হইয়া রহিয়াছে; মরণশীল মানবগণ যে, দেবগণেরও উপরে থাকে, ইহা তাঁহাদের অভিপ্রেত নহে'; অতএব, পশুগণকে যেরূপ ব্যাঘ্রাদির নিকট হইতে রক্ষা করিয়া থাকে, তদ্রূপ মনুষ্যগণ আমাদের উপভোগ্যভাব হইতে মুক্ত না হউক, এই মনে করিয়া দেবগণও তাহাদের ব্রহ্মবিজ্ঞানে বিঘ্নাচরণ করিয়া থাকেন; আবার যাহাকে বিমুক্ত করিতে ইচ্ছা করেন, তাহাকে শ্রদ্ধাদিসাধনের সহিত সংযোজিত করেন, অপরকে অশ্রদ্ধাদির সহিত সংযোজিত করেন। এই 'দেবাপ্রিয়' শ্রুতিবাক্যে কাকু দ্বারা (ভঙ্গিক্রমে) (২) ইহাই জ্ঞাপন করিলেন যে, অতএব মুমুক্ষু ব্যক্তি দেবতার আরাধনায় তৎপর, শ্রদ্ধাভক্তিসম্পন্ন, বিনীত ও প্রমাদহীন (সাবধান) হইবেন, (কখনও তদ্বিপরীত হইবেন না) ॥ ৪৭ ॥ ১০ ॥

**আভাস-ভাষ্যম্।**—সূত্রিতঃ শাস্ত্রার্থঃ—"আত্মেত্যেবোপাসীত" ইতি, তস্য চ ব্যাচিখ্যাসিতস্য সার্থবাদেন "তদাহুর্যদ্ব্রহ্মবিদ্যয়া" ইত্যাদিনা সম্বন্ধ-প্রয়োজনে অভিহিতে; অবিদ্যায়াশ্চ সংসারাধিকারকারণত্বমুক্তম্—"অথ যোঽন্যাং

(১) তাৎপর্য্য—এখানে 'স্মরণ' বলিবার অভিপ্রায় এই যে, যাহা দেখিলে বেদার্থ স্মরণ হয়, অথবা বেদার্থ স্মরণপূর্ব্বক যাহা রচিত হইয়াছে, তাহার নাম 'স্মৃতি'-শাস্ত্র। ঋষিগণ জটিল বেদার্থকে সরল করিয়া বুঝাইবার নিমিত্ত স্মৃতিশাস্ত্র রচনা করিয়াছেন; সুতরাং স্মৃতিশাস্ত্রের উপদেশ দেখিলেই তদনুরূপ বেদবাক্যের স্মরণ হইয়া থাকে; এইজন্য 'স্মরণ' কথাটীও স্মৃতিশাস্ত্রকেই বুঝায়। আলোচ্যস্থলে ব্যাসের স্মরণ বলিবার উদ্দেশ্য এই যে, ব্যাসদেব যখন স্বরচিত স্মৃতিশাস্ত্রের মধ্যে "ক্রিয়াবদ্ভিঃ" ইত্যাদি বাক্য বিন্যস্ত করিয়াছেন, তখন তিনি নিশ্চয়ই শ্রুতি হইতেই ঐ ভাব সংগ্রহ করিয়াছেন, এরূপ অনুমান করা যাইতে পারে; সুতরাং তাঁহার কথাতেও এই শ্রুতির ঐরূপ অর্থ ই পরিস্ফুট হইতেছে বুঝিতে হইবে।

(২) তাৎপর্য্য—'কাকু' অর্থ—স্বরবিকৃতি; 'কাকুঃ স্ত্রিয়াং বিকারো যঃ শোকভীত্যাদি-ভির্ধ্বনেঃ।" (অমরঃ)। অর্থাৎ শোকভয়াদি কারণে যে, ধ্বনির (কণ্ঠস্বরের) বিকৃতি, তাহার নাম কাকু। শ্রুতি যদিও স্পষ্ট কথায় মুমুক্ষুর পক্ষে শ্রদ্ধাভক্তিসাধনার কথা বলেন নাই বটে; কিন্তু তাঁহার বাক্যভঙ্গীতে ঐরূপ অভিপ্রায়ই বুঝা যাইতেছে।

দেবতামুপাস্তে" ইত্যাদিনা। তত্রাবিদ্বান্ ঋণী পশুবদ্দেবাদিকর্ম্মকর্ত্তব্যতয়া পরতন্ত্র ইত্যুক্তম্। কিং পুনর্দ্দেবাদিকর্ম্মকর্ত্তব্যত্বে নিমিত্তম্? বর্ণা আশ্রমাশ্চ, তত্র কে বর্ণাঃ? ইত্যত ইদমারভ্যতে—যন্নিমিত্ত-সম্বন্ধেষু কর্ম্মসু অয়ং পরতন্ত্র এবাধিকৃতঃ সংসরতি। এতস্যৈবার্থস্য প্রদর্শনায় অগ্নিসর্গানন্তরমিন্দ্রাদিসর্গো নোক্তঃ, অগ্নেস্তু সর্গঃ প্রজাপতেঃ সৃষ্টিপরিপূরণায় প্রদর্শিতঃ। অয়ঞ্চেন্দ্রাদিসর্গস্তত্রৈব দ্রষ্টব্যঃ, তচ্ছেষত্বাৎ, ইহ তু স এবাভিধীয়তে অবিদুষঃ কর্ম্মাধিকারহেতু প্রদর্শনায়।

টীকা। সঙ্গতিমুক্ত্বা বাক্যমাদায় ব্যাচষ্টে—ব্রহ্মেতি। অগ্রে ক্ষত্রাদিসর্গাৎ পূর্ব্বমিতি যাবৎ। বেশব্দস্যাবধারণার্থত্বং বদন্ বাক্যার্থোক্তিপূর্ব্বকমেকমিত্যস্যার্থমাহ—ইদমিতি।

**আভাস ভাষ্যানুবাদ।**—উপনিষৎ-শাস্ত্রের যাহা প্রকৃত অর্থ, তাহা 'আত্মেত্যেবোপাসীত' শ্রুতিতে সংক্ষেপে উক্ত হইয়াছে, তাহারই ব্যাখ্যা করিবার অভিপ্রায়ে অর্থবাদযুক্ত "তদাহুঃ যদব্রহ্মবিদ্যয়া" ইত্যাদি বাক্যে সম্বন্ধ ও প্রয়োজন অভিহিত হইয়াছে। তাহার পর, অবিদ্যাই যে, সংসারপ্রাপ্তির মূল কারণ, তাহাও "অথ যোঽন্যাং দেবতামুপাস্তে" ইত্যাদি শ্রুতিতে কথিত হইয়াছে। সেখানে এ কথাও বলা হইয়াছে যে অবিদ্বান পুরুষ ঋণগ্রস্ত—দেবাদির কার্য্যসম্পাদনে বাধ্য বলিয়া পশুর ন্যায় পরাধীন। এখন জিজ্ঞাস্য হইতেছে যে, দেবাদির কর্ম্ম যে অবশ্যই করিতে হইবে, তাহার কারণ কি? কারণ—বর্ণ ও আশ্রম। তন্মধ্যে এই অবিদ্বান পুরুষ যেই ব্রাহ্মণাদি বর্ণরূপ নিমিত্তের সহিত সংসৃষ্ট কর্ম্মে অধিকার প্রাপ্ত হইয়া পরাধীনভাবে সংসারী হইয়া থাকে, সেই বর্ণ কি কি, তাহা নিরূপণের নিমিত্ত এই পরবর্ত্তী বাক্য আরব্ধ হইতেছে। আর এই বিষয়টি পৃথগ্‌ভাবে প্রদর্শন করিবেন বলিয়াই পূর্ব্বে অগ্নিসৃষ্টির পর, ইন্দ্রাদি দেবসৃষ্টির কথা বর্ণনা করেন নাই, সেখানে কেবল প্রজাপতির সৃষ্টিক্রম পরিপূরণের জন্য অগ্নি সৃষ্টির কথামাত্র বলিয়াছেন। অত্রত্য ইন্দ্রাদিসৃষ্টিও সেখানেই (প্রজাপতির সৃষ্টিমধ্যেই সন্নিবিষ্ট) বুঝিতে হইবে, কারণ, ইহা হইতেছে—তাহারই শেষ বা অবশিষ্ট অংশ, এখানে কেবল অবিদ্বানের কর্ম্মাধিকারের নিমিত্ত-প্রদর্শনার্থ পৃথগ্‌ভাবে অভিহিত হইতেছে মাত্র।

**ব্রহ্ম বা ইদমগ্র আসীদেকমেব, তদেকং সন্ন ব্যভবৎ। তচ্ছ্রেয়োরূপমত্যসৃজত ক্ষত্রম্—যান্যেতানি দেবত্রা ক্ষত্রাণীন্দ্রো বরুণঃ সোমো রুদ্রঃ পর্জ্জন্যো যমো মৃত্যুরীশান ইতি। তস্মাৎ**

ক্ষত্রাৎ পরং নাস্তি, তস্মাদ্‌ব্রাহ্মণঃ ক্ষত্রিয়মধস্তাদুপাস্তে রাজসূয়ে, ক্ষত্র এব তদ্‌যশো দধাতি, সৈষা ক্ষত্রস্য যোনির্যদ্ ব্রহ্ম।

তস্মাদ্ যদ্যপি রাজা পরমতাং গচ্ছতি ব্রহ্মৈবান্তত উপনিশ্রয়তি স্বাং যোনিম্, য উ এনꣳ হিনস্তি স্বাꣳ স যোনিমৃচ্ছতি, স পাপীয়ান্ ভবতি; যথা শ্রেয়াꣳসꣳ হিꣳসিত্বা ॥ ৪৮ ॥ ১১ ॥

**সরলার্থঃ।**—অগ্রে ( সৃষ্টেঃ প্রাক্ ) ইদং ( ক্ষত্রাদি-ভেদজাতম্ ) একং ব্রহ্ম এব বৈ ( প্রসিদ্ধৌ ) আসীৎ। তৎ ( ব্রহ্ম ) একং ( অসহায়ং সৎ ) ন ব্যভবৎ [ আত্মনঃ কর্ত্তব্যং সম্পাদয়িতুং ] ( অসমর্থমভবৎ )। তৎ ( তস্মাৎ ) শ্রেয়োরূপং ( প্রকৃষ্টং শ্রেয়স্করং ) ক্ষত্রং ( ক্ষত্রিয়জাতিং ) অত্যসৃজত ( সৃষ্টবৎ ); [ কিং তৎ ক্ষত্রম্? ইত্যাহ— ] যানি এতানি ( অনন্তরোক্তানি ) দেবত্রা ( দেবেষু প্রসিদ্ধানি ) ক্ষত্রাণি—ইন্দ্রঃ ( দেবরাজঃ ), বরুণঃ ( জলাধিপতিঃ ), সোমঃ ( ব্রাহ্মণানাং রাজা ), রুদ্রঃ ( পশূনাং রাজা ), পর্জ্জন্যঃ ( বিদ্যুদাদীনাং রাজা ), যমঃ ( পিতৄণাং রাজা ), মৃত্যুঃ ( রোগাদীনাং রাজা ), ঈশানঃ ( জ্যোতিষাং রাজা ) ইতি ( এতানি )। তস্মাৎ ( প্রথমমেব ক্ষত্রসর্জ্জনাৎ হেতোঃ ) ক্ষত্রাৎ ( ক্ষত্রজাতেঃ ) পরং ( উৎকৃষ্টং ) নাস্তি; তস্মাৎ ( ক্ষত্রজাতেঃ পরমোৎকর্ষাদেব ) ব্রাহ্মণঃ [ বর্ণশ্রেষ্ঠোঽপি সন্ ] রাজসূয়ে ( তন্নামকে যজ্ঞে ) অধস্তাৎ ( ক্ষত্রিয়াসনাৎ নিম্নদেশে বর্ত্তমানঃ সন্ ) ক্ষত্রিয়ম্ উপাস্তে ( স্তুত্যা আরাধয়তি ); ক্ষত্রঃ এব তৎ ( স্বকীয়ং ) যশঃ ( ব্রহ্মেতি খ্যাতিরূপম্ ) দধাতি, [ রাজসূয়ে অভিষিক্তেন রাজ্ঞা ব্রহ্মন্নিতি আমন্ত্রিত ঋত্বিক্ পুনস্তং প্রতিবদতি—রাজন্ ত্বং ব্রহ্মাসীতি; এতদেব যশআধানমিতি ভাবঃ ]। সা এষা ( প্রকৃতা ) ক্ষত্রস্য যোনিঃ ( কারণং )—যৎ ব্রহ্ম ( ব্রাহ্মণঃ ); তস্মাৎ ( ক্ষত্রিয়স্য ব্রাহ্মণযোনিত্বাদেব হেতোঃ ) রাজা ( ক্ষত্রিয়ঃ ) যদ্যপি ( সম্ভাবনায়াম্ ) পরমতাং ( রাজসূয়ে পরমোৎকর্ষং ) গচ্ছতি; [ তথাপি ] অন্ততঃ ( অন্তে—রাজসূয়কর্ম্মসমাপ্তেঃ পরম্ ), স্বাং ( স্বকীয়াং ) যোনিং ( কারণরূপং ) ব্রহ্ম এব উপনিশ্রয়তি ( আশ্রয়তি—পুরোহিতম্ অগ্রে স্থাপয়তীতি যাবৎ )। যঃ উ ( যঃ পুনঃ ) স্বাং যোনিং এনং ( ব্রাহ্মণং ) হিনস্তি ( অবজানাতি ), সঃ ( হিংসাকারী জনঃ ) স্বাং যোনিম্ এব ঋচ্ছতি ( স্বকারণমেব বিনাশয়তি ); সঃ ( হিংসাকারী জনঃ ) পাপীয়ান্ ( অতিশয়েন পাপী ভবতি ), যথা শ্রেয়াংসং ( অত্যুৎকৃষ্টং ) হিংসিত্বা [ ভবতি, তথা ইত্যর্থঃ ] ॥ ৪৮ ॥ ১১ ॥

**বঙ্গানুবাদ।**—সৃষ্টির পূর্ব্বে এই জগৎ একমাত্র ব্রহ্মস্বরূপ ছিল। তিনি একাকী [ কর্ম্মসম্পাদন করিতে ] সমর্থ হইলেন না; তিনি উত্তম শ্রেয়স্কর ক্ষত্রিয়-জাতি সৃষ্টি করিলেন—যাহারা দেবগণের মধ্যে প্রসিদ্ধ ক্ষত্রিয়—এই ইন্দ্র, বরুণ, সোম, রুদ্র, পর্জ্জন্য, যম, মৃত্যু ও ঈশান। অতএব ক্ষত্রিয় অপেক্ষা আর শ্রেষ্ঠ নাই; এই কারণেই 'রাজসূয়' যজ্ঞে ব্রাহ্মণ নিম্নে নীচে বসিয়া উপরিস্থিত ক্ষত্রিয়ের আরাধনা করিয়া থাকেন; ক্ষত্রিয়ই সেই যশঃ ( ব্রাহ্মণত্বখ্যাতি) প্রদান করেন: ইহাই সেই ক্ষত্রিয়ের যোনি, অর্থাৎ যশঃপ্রাপ্তির কারণ,—যাহা ব্রহ্ম ( ব্রাহ্মণ জাতি )। অতএব ক্ষত্রিয় জাতি যদি [ রাজসূয়ে ] পরমোৎকর্ষ প্রাপ্ত হন, তথাপি অন্তে অর্থাৎ যজ্ঞ-সমাপ্তির পর পুনর্ব্বার স্বযোনি ব্রাহ্মণকেই আশ্রয় করেন,—অগ্রে স্থাপন করেন। যে লোক এই ব্রাহ্মণের হিংসা বা অবমাননা করেন, ফলতঃ তিনি স্বকারণেরই উচ্ছেদসাধন করেন; এবং তজ্জন্য তিনি অতিশয় পাপী হন—যেমন অন্যান্য শ্রেষ্ঠ বস্তু হিংসা করিয়া হইয়া থাকে, [ তেমনি ] ॥ ৪৮ ॥ ১১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—ব্রহ্ম বা ইদমগ্র আসীৎ—যদগ্নিং সৃষ্ট্বাগ্নিরূপাপন্নং ব্রহ্ম—ব্রাহ্মণজাত্যভিমানাদ্ ব্রহ্মেত্যভিধীয়তে—বৈ, ইদং ক্ষত্রাদিজাতং ব্রহ্মৈব, অভিন্নমাসীদ্, একমেব—নাসীৎ ক্ষত্রাদিভেদঃ। তৎ ব্রহ্ম একং ক্ষত্রাদি-পরিপাল-য়িত্রাদিশূন্যং সৎ, ন ব্যভবৎ ন বিভূতবৎ কর্ম্মণে নালমাসীদিত্যর্থঃ। ততস্তদ্ ব্রহ্ম—ব্রাহ্মণোঽস্মি, মমেদং কর্ত্তব্যম্' ইতি ব্রাহ্মণজাতিনিমিত্তং কর্ম চিকীর্ষুঃ আত্মনঃ কর্ম্মকর্ত্তৃত্ববিভূত্যৈ, শ্রেয়োরূপং প্রশস্তরূপম্ অত্যসৃজত অতিশয়েন অসৃজত সৃষ্টবৎ। কিং পুনস্তৎ, যৎ সৃষ্টম্? ক্ষত্রং ক্ষত্রিয়জাতিঃ তদ্ব্যক্তিভেদেন—যান্যেতানি প্রসিদ্ধানি লোকে, দেবত্রা দেবেষু ক্ষত্রাণীতি—জাত্যাখ্যায়াং পক্ষে বহুবচনস্মরণাৎ ব্যক্তিবহুত্বাদ্বা ভেদোপচারেণ। ১

কানি পুনস্তানীত্যাহ—তত্রাভিষিক্তা এব বিশেষতো নির্দ্দিশ্যন্তে—ইন্দ্রো দেবানাং রাজা, বরুণো যাদসাম্, সোমো ব্রাহ্মণানাম্, রুদ্রঃ পশূনাম্, পর্জ্জন্যো বিদ্যুদাদীনাম্, যমঃ পিতৃণাম্, মৃত্যুঃ রোগাদীনাম্, ঈশানো ভাসাম্, ইত্যেবমাদীনি দেবেষু ক্ষত্রাণি। তদনু ইন্দ্রাদিক্ষত্রদেবতাধিষ্ঠিতানি মনুষ্যক্ষত্রাণি সোম-সূর্য্য-বংশ্যানি পুরূরবঃপ্রভৃতীনি সৃষ্টান্যেব দ্রষ্টব্যানি; তদর্থ এব হি দেবক্ষত্রসর্গঃ প্রবৃত্তঃ। ২

যস্মাদ্ ব্রহ্মণা অতিশয়েন সৃষ্টং ক্ষত্রম্, তস্মাৎ ক্ষত্রাৎ পরং নাস্তি—ব্রাহ্মণজাতেরপি নিয়ন্তৃ ; তস্মাদ্ ব্রাহ্মণঃ কারণভূতোঽপি ক্ষত্রিয়স্য, ক্ষত্রিয়ম্ অধস্তাৎ ব্যবস্থিতঃ সন্ উপরিস্থিতমুপাস্তে,—ক ? রাজসূয়ে। ক্ষত্র এব তদাত্মীয়ং যশঃ খ্যাতিরূপং—ব্রহ্মেতি দধাতি স্থাপয়তি। রাজসূয়াভিষিক্তেন আসন্দ্যাং স্থিতেন রাজ্ঞা আমন্ত্রিতঃ—ব্রহ্মন্নিতি ঋত্বিক্ পুনস্তং প্রত্যাহ—ত্বং রাজন্ ব্রহ্মাসীতি। তদেতদভিধীয়তে—ক্ষত্র এব তদ্যশো দধাতীতি। ৩

সৈষা প্রকৃতা ক্ষত্রস্য যোনিরেব, যদ্ ব্রহ্ম। তস্মাদ্ যদ্যপি রাজা পরমতাং রাজসূয়াভিষেকগুণং গচ্ছতি আপ্নোতি, ব্রহ্মৈব ব্রাহ্মণজাতিমেব অন্ততঃ অন্তে কর্ম্মপরিসমাপ্তৌ, উপনিশ্রয়তি আশ্রয়তি স্বাং যোনিং—পুরোহিতং পুরো নিধত্ত-ইত্যর্থঃ। যস্তু পুনর্ব্বলাভিমানাৎ স্বাং যোনিং ব্রাহ্মণজাতিং ব্রাহ্মণং য উ এনং হিনস্তি হিংসতি ন্যগ্ভাবেন পশ্যতি, স্বামাত্মীয়ামেব স যোনিমৃচ্ছতি—স্বং প্রসবং বিচ্ছিনত্তি বিনাশয়তি। স এতৎ কৃত্বা পাপীয়ান্ পাপতরো ভবতি ; পূর্ব্বমপি ক্ষত্রিয়ঃ পাপ এব ক্রূরত্বাৎ, আত্মপ্রসবহিংসয়া সুতরাম্ ; যথা লোকে শ্রেয়াংসং প্রশস্ততরং হিংসিত্বা পরিভূয় পাপতরো ভবতি, তদ্বৎ ॥ ৪৪ । ১১ ॥

টীকা। দ্বিতীয়মেবকারং ব্যাচষ্টে—নাসীদিতি। কথং তর্হি তস্য কর্ম্মানুষ্ঠানসামর্থ্যসিদ্ধিরিত্যাশঙ্ক্য সমনন্তরবাক্যং ব্যাচষ্টে—তত ইতি। তদেব সৃষ্টমাকাঙ্ক্ষাদ্বারা স্পষ্টয়তি—কিং পুনরিতি। একা চেৎ ক্ষত্রজাতিঃ সৃষ্টা, কথং তর্হি যান্যেতানীতি বহূক্তিরিত্যাশঙ্ক্যাহ—তদ্ব্যক্তিভেদেনেতি। ক্ষত্রজাতেরেকত্বাৎ কথং ক্ষত্রাণীতি বহুবচনমিত্যাশঙ্ক্য 'জাত্যাখ্যায়ামেকস্মিন্ বহুবচনমন্যতরস্যাম্' (পা॰ সূ॰ ১।২।৫৮) ইতি স্মৃতিমাশ্রিত্যাহ—জাতীতি। বহূক্তের্গত্যন্তরমাহ—ব্যক্তীতি। তাসাং বহুত্বাজ্জাতেশ্চ তদভেদাৎ তত্রাপি ভেদমুপচর্য্য বহূক্তিরিত্যর্থঃ। ক্ষত্রাণীতি বহুবচনমিতি সম্বন্ধঃ। ১

তেষাং বিশেষতো গ্রহণং ক্ষত্রস্যোত্তমত্বং প্রাপয়িতুমিতি মত্বানঃ সন্নাহ—কানি পুনরিত্যাদিনা। নতু কিমিতি দেবেষু ক্ষত্রসৃষ্টিরুচ্যতে ? ব্রাহ্মণস্য কর্ম্মানুষ্ঠানসামর্থ্যসিদ্ধ্যর্থং মনুষ্যেষ্বেব তৎসৃষ্টিরুপদেষ্টব্যেত্যাশঙ্ক্যাহ—তদধীতি। তথাপি বিবক্ষিতা সৃষ্টির্মুখতো বক্তব্যেত্যাশঙ্ক্যোপোদ্ঘাতোঽয়মিত্যাহ—তদর্থ ইতি। ২

তস্মাদিত্যাদি ব্যাচষ্টে—যস্মাদিতি। ক্ষত্রস্য নিয়ন্তৃত্ববদ্ভুৎকর্ষে হেত্বন্তরমাহ—তস্মাদিতি। ব্রহ্মেতি প্রসিদ্ধং ব্রাহ্মণ্যাখ্যমিতি যাবৎ। উক্তমেব প্রপঞ্চয়তি—রাজসূয়েতি। আসন্দ্যাং মঞ্চিকায়াম্।

ক্ষত্রে স্বকীয়ং যশঃ সমর্পয়তো ব্রাহ্মণস্য নিকর্ষমাশঙ্ক্যাহ—সৈষেতি। তয়োর্ব্রাহ্মণস্য তুল্যত্বাৎ কুতোঽস্যাভ্যন্তরঃ ক্ষত্রমপি ক্রতুকালে ব্রাহ্মণ্যং প্রাপ্নোতীত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। ক্ষত্রস্য ব্রহ্মাভিভবে দোষশ্রবণাচ্চ তস্য তদপেক্ষয়া তদ্গুণত্বমিত্যাহ—যস্ত্বিতি। প্রমাদাদপীতি বক্তুং 'উ'শব্দঃ। য উ এনং হিনস্তীতি প্রতীকগ্রহণং, যস্তু পুনরিত্যাদি ব্যাখ্যানমিতি ভেদঃ।

ষড্যন্তরবর্ষস্ত প্রয়োগে হেতুমাহ—পূর্ব্বমপীতি। ব্রাহ্মণাভিভবে পাপীয়ত্বমিত্যোতদ্বদাহরণেন বৃদ্ধাবারোপয়তি—যথেতি। ৪৮। ১১।

**ভাষ্যানুবাদ।**—"ব্রহ্ম বা ইদমগ্র আসীৎ" ইত্যাদি। যে ব্রহ্ম অগ্নি-সৃষ্টির পর অগ্নিভাবাপন্ন এবং ব্রাহ্মণ-জাত্যভিমান নিবন্ধন ব্রহ্ম-নামে অভিহিত এই ক্ষত্রিয়াদি জাতিসমূহ [অগ্রে] একমাত্র সেই ব্রহ্মই—ব্রহ্মের সহিত অভিন্ন-রূপই ছিল,—ক্ষত্রিয়াদি বিভাগ ছিল না। সেই ব্রহ্ম একাকী—পরিপালনক্ষম ক্ষত্রিয়াদিরহিত হইয়া থাকিতে সমর্থ হইলেন না, অর্থাৎ কর্ম্মসম্পাদনে সমর্থ হইলেন না। সেই কারণে, সেই ব্রহ্ম—'আমি ব্রাহ্মণ, আমার পক্ষে এইরূপ কর্ম্ম করা আবশ্যক' এইরূপ চিন্তার পর ব্রাহ্মণজাত্যুচিত কর্ম্ম করিতে ইচ্ছুক হইয়া, আপনার কর্ত্তব্য কর্ম্মে কর্তৃত্ব রক্ষার নিমিত্ত শ্রেয়োরূপ—একটা সুপ্রশস্ত জাতি উত্তমরূপে সৃষ্টি করিলেন। তিনি যাহা সৃষ্টি করিলেন, সেই শ্রেয়োরূপ বস্তুটি কি? না, ক্ষত্র—ক্ষত্রিয়জাতি; তাহাই বিভিন্ন ব্যক্তিক্রমে দেখাইতেছেন—জগতে এই যে, দেবগণের মধ্যে প্রসিদ্ধ ক্ষত্রিয়গণ। জাতিনির্দ্দেশস্থলে একেতেও বৈকল্পিক বহুবচন হইবার বিধান থাকায়, অথবা ব্যক্তিভেদে একেতেও ভেদ আরোপ করায় 'ক্ষত্রাণি' শব্দে বহুবচন হইয়াছে। অভিপ্রায় এই যে, ইন্দ্রাদি-বরুণাদির ব্যক্তি-গত বহুত্বের সহিত তদীয় ক্ষত্রিয়জাতিরও অভিন্নত্ব আরোপ করায় এখানে বহুবচনের ব্যবহার অনুচিত হয় নাই। ১

তাহারা কে কে? এই আকাঙ্ক্ষায়, তাহাদের মধ্যে যাহারা অভিষিক্ত ক্ষত্রিয়, বিশেষভাবে তাহাদিগকেই নির্দ্দেশ করিতেছেন—দেবগণের রাজা—ইন্দ্র, জলজন্তুর রাজা—বরুণ, ব্রাহ্মণগণের রাজা—সোম, পশুগণের রাজা—রুদ্র, বিদ্যুৎপ্রভৃতির রাজা—পর্জ্জন্য, পিতৃগণের রাজা—যম, রোগাদির রাজা—মৃত্যু ও জ্যোতিঃসমূহের রাজা—ঈশান, ইত্যাদি দেবক্ষত্রিয়গণকে [সৃষ্টি করিয়াছিলেন]। বুঝিতে হইবে, এই দেবক্ষত্রিয়সৃষ্টির পরে, ইন্দ্রপ্রভৃতি ক্ষত্রিয়দেবতাধিষ্ঠিত চন্দ্র-সূর্য্যবংশীয় পুরূরবাপ্রভৃতি মনুষ্য-ক্ষত্রিয়ের সৃষ্টি হইয়াছে এবং ইহার জন্যই এখানে দেবক্ষত্রিয়সৃষ্টির অবতারণা করা হইয়াছে।

যেহেতু, ব্রহ্ম বিশেষ গুণযোগে ক্ষত্রিয়ের সৃষ্টি করিয়াছিলেন; সেই হেতু ক্ষত্রিয় ভিন্ন আর কেহই ব্রাহ্মণ-জাতিরও নিয়ন্তা বা পরিচালক নাই; এই কারণেই ব্রাহ্মণগণ ক্ষত্রিয়জাতির কারণ-স্বরূপ হইয়াও ক্ষত্রিয়ের নীচে অবস্থান করত উপরি-স্থিত ক্ষত্রিয়ের উপাসনা করিয়া থাকেন; কোথায়?—রাজসূয়নামক যজ্ঞে। ক্ষত্রিয়ই আপনার যশঃ অর্থাৎ ব্রাহ্মণ্যখ্যাতি স্থাপন করেন,—রাজসূয় যজ্ঞে অভি-

যিক্ত রাজা মঞ্চোপরি উপবিষ্ট হইয়া ঋত্বিক্‌কে (পুরোহিতকে) 'ব্রহ্মন্' বলিয়া সম্বোধন করেন; তদুত্তরে ঋত্বিক্ আবার রাজাকে বলেন যে, 'রাজন্ ত্বং ব্রহ্ম অসি' অর্থাৎ হে রাজন্, তুমি হইতেছ—ব্রহ্ম; এই অভিপ্রায়েই "ক্ষত্র এব তদ্‌যশো দধাতি" বাক্য অভিহিত হইতেছে। ৩

এই যে ব্রহ্ম, ইহাই ক্ষত্রিয়ের যোনি (উৎপত্তির কারণ); সেই হেতু রাজা যদিও পরমতা—রাজসূয়াভিষেকজাত পরম উৎকর্ষ প্রাপ্ত হউক, তথাপি অন্তে অর্থাৎ রাজসূয় যজ্ঞসমাপ্তির পরে কিন্তু স্ব-যোনি ব্রহ্মকেই—ব্রাহ্মণজাতিকেই আশ্রয় করেন, অর্থাৎ সেই পুরোহিতকেই আবার অগ্রভাগে স্থাপন করিয়া থাকেন। পক্ষান্তরে, যে লোক আপনার বলদর্পে এই স্বযোনি ব্রাহ্মণজাতিকেই হিংসা করে, অর্থাৎ অবজ্ঞার ভাবে দর্শন করে, সে লোক স্বীয় যোনিকে—নিজের উৎপত্তিকারণকেই বিচ্ছিন্ন করে—বিনষ্ট করে। সেই ব্যক্তি এইরূপ কার্য্য করিয়া পাপীয়ান্—অতিশয় পাপগ্রস্ত হয়। ক্ষত্রিয়জাতি ক্রূরস্বভাব বলিয়া পূর্ব্বেও নিশ্চয়ই পাপী ছিল, পরে আপনার উৎপত্তিকারণ ব্রাহ্মণের প্রতি হিংসা করায় আরও অধিক পাপী হয়। জগতে কোনও শ্রেষ্ঠ বা প্রশংসিত ব্যক্তিকে হিংসা করিয়া—অভিভূত করিয়া লোক মধ্যে যেরূপ অধিকতর পাপী হইয়া থাকে, ইহাও তদ্রূপ ॥ ৮॥১৯

স নৈব ব্যভবৎ, স বিশমসৃজত—যান্যেতানি দেবজাতানি গণশ আখ্যায়ন্তে—বসবো রুদ্রা আদিত্যা বিশ্বে দেবা মরুত ইতি ॥ ৪৯ ॥ ১২ ॥

**সরলার্থঃ।**—সঃ (ব্রাহ্মণঃ) ন এব ব্যভবৎ (ক্ষত্রসৃষ্টাবপি স্বকর্ম্মণে সমর্থো নৈব বভূব); [অতঃ] সঃ বিশং (বিত্তোপার্জ্জনক্ষমাং বৈশ্যজাতিং) অসৃজত—যানি এতানি দেবজাতানি (যে এতে দেবজাতিবিশেষাঃ) গণশঃ (সংঘক্রমেণ) আখ্যায়ন্তে (কথ্যন্তে)—বসবঃ (অষ্টসংখ্যকাঃ বসুগণঃ), রুদ্রাঃ (একাদশ-সংখ্যকাঃ), আদিত্যাঃ (দ্বাদশসংখ্যকাঃ), বিশ্বে দেবাঃ (বিশ্বায়া অপত্যানি ত্রয়োদশ, সর্ব্বে বা দেবাঃ), মরুতঃ (বায়বঃ সপ্তসপ্তগণাঃ) ইতি ॥ ৩৯॥১২ ॥

**ভাষানুবাদ।**—ক্ষত্রিয় সৃষ্টির পরও তিনি (ব্রহ্ম) নিজের কর্ম্ম সম্পাদনে সমর্থ হইলেন না; তজ্জন্য তিনি বিত্তোপার্জ্জনক্ষম বৈশ্য-জাতি সৃষ্টি করিলেন, যাঁহারা এই এক একটি গণ বা সংঘাতরূপে কথিত হইয়া থাকেন। যেমন—অষ্ট বসু, একাদশ রুদ্র, দ্বাদশ

আদিত্য, ত্রয়োদশ বিশ্বেদেব, এবং ঊনপঞ্চাশৎ মরুৎ অর্থাৎ বায়ুসংঘাত ইতি ॥ ৪৯ ॥ ১২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—ক্ষত্রে সৃষ্টেঽপি স নৈব ব্যভবৎ—কর্ম্মণে ব্রহ্ম তথা ন ব্যভবৎ বিত্তোপার্জ্জয়িতুরভাবাৎ। স বিশমসৃজত কর্ম্মসাধনবিত্তোপার্জ্জনায়। কঃ পুনরসৌ বিট্? যান্যেতানি দেবজাতানি—স্বার্থে নিষ্ঠা, য এতে দেবজাতিভেদা ইত্যর্থঃ। গণশঃ গণ গণম্ আখ্যায়ন্তে কথ্যন্তে—গণপ্রায়া হি বিশঃ; প্রায়েণ সংহতা হি বিত্তোপার্জ্জনে সমর্থাঃ, নৈকৈকশঃ। বসবঃ অষ্টসংখ্যো গণঃ, তথৈকাদশ রুদ্রাঃ; দ্বাদশ আদিত্যাঃ; বিশ্বে দেবাঃ ত্রয়োদশ—বিশ্বায়া অপত্যানি, সর্ব্বে বা দেবাঃ; মরুতঃ সপ্তসপ্ত গণাঃ ॥ ৪৯ ॥ ১২ ॥

টীকা। কর্ত্তুর্ব্রাহ্মণস্য নিয়ন্তুশ্চ ক্ষত্রিয়স্য সৃষ্টত্বাৎ কিমুত্তরেণেত্যাশঙ্ক্যাহ—ক্ষত্রইতি। তদ্ব্যাচষ্টে—কর্ম্মণ ইতি। ব্রহ্ম ব্রাহ্মণোঽস্মীত্যভিমানী পুরুষঃ। তথা ক্ষত্রসর্গাৎ পূর্ব্বমিবেতি যাবৎ। কথ তর্হি লৌকিকসামর্থ্যসম্পাদনদ্বারা কর্ম্মানুষ্ঠানম্, অত আহ—স বিশমিতি। দেবজাতানীত্যত্র তকারো নিষ্ঠা। গণং গণং কৃত্বা কিমিত্যাখ্যানং বিশামিত্যাশঙ্ক্যাহ—গণেতি। বিশাং সমুদায়প্রধানত্বমন্যাপি প্রত্যক্ষমিত্যাহ—প্রায়েণেতি ॥ ৪৯ ॥ ১২ ॥

**ভাষ্যানুবাদ।**—ক্ষত্রিয়-সৃষ্টির পরেও তিনি নিশ্চয়ই সমর্থ হইলেন না, অর্থাৎ বিত্তোপার্জ্জনক্ষম লোকের অভাবে সেই ব্রহ্ম উপযুক্তরূপে নিজের কর্ম্ম সম্পাদন করিতে সমর্থ হইলেন না, তখন কর্ম্ম-সাধনের উপযোগী বিত্ত-উপার্জ্জনের নিমিত্ত বৈশ্যজাতি সৃষ্টি করিলেন। এই বৈশ্যজাতি কে?—যাহারা এই দেবজাতিবিশেষ এক একটি গণক্রমে অর্থাৎ সংঘরূপে অভিহিত হইয়া থাকেন; কেননা, বৈশ্যজাতি প্রায়ই দলবদ্ধ; দেখিতে পাওয়া যায়—অধিকাংশ স্থলে দলবদ্ধ ব্যক্তিরাই ধন উপার্জ্জনে সমর্থ হয়; কিন্তু এক এক ব্যক্তি সমর্থ হয় না; বসু—অষ্টসংখ্যক গণ; সেইরূপ রুদ্র—একাদশ, আদিত্য—দ্বাদশ, বিশ্বেদেব—ত্রয়োদশ, বিশ্বেদেব অর্থ—বিশ্বানাম্নী স্ত্রীর সন্তান, অথবা সমস্ত দেবতা, আর মরুদ্‌গণ—সপ্তসপ্ত—ঊনপঞ্চাশৎসংখ্যক (বায়ুসমষ্টি), [ইহাদের সৃষ্টি করিয়াছিলেন] ॥ ৪৯

স নৈব ব্যভবৎ, স শৌদ্রং বর্ণমসৃজত পূষণম্—ইয়ং বৈ পূষেয়ং হীদং সর্ব্বং পুষ্যতি যদিদং কিঞ্চ ॥ ৫০ ॥ ১৩ ॥

**সরলার্থঃ।**—সঃ [পুনশ্চ] নৈব ব্যভবৎ; [অতঃ] সঃ শৌদ্রং বর্ণং (শূদ্রজাতিং) পূষণম্ অসৃজত। ইয়ং (দৃশ্যমানা পৃথিবী) বৈ (প্রসিদ্ধৌ) পূষা; হি (যস্মাৎ) ইয়ং (পৃথিবী) ইদং সর্ব্বং—যৎ ইদং কিঞ্চ (যৎ কিঞ্চিদপি, তৎ) পুষ্যতি (পুষ্ণাতি) ॥ ৫০ ॥ ১৩ ॥

**মূলানুবাদ।**—তিনি তখনও সমর্থ হইলেন না; তখন তিনি শূদ্রজাতি পূষার সৃষ্টি করিলেন। এই পৃথিবীই 'পূষা' নামে প্রসিদ্ধ; কারণ, এই যাহা কিছু দৃশ্যমান বস্তু, এই পৃথিবীই তৎসমস্তকে পোষণ করিয়া থাকে ॥ ৫০ ॥ ১৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—সঃ পরিচারকাভাবাৎ পুনরপি নৈব ব্যভবৎ; স শৌদ্রং বর্ণমসৃজত। শূদ্র এব শৌদ্রঃ, স্বার্থেঽণি বৃদ্ধিঃ। কঃ পুনরসৌ শৌদ্রো বর্ণঃ, যঃ সৃষ্টঃ? পূষণং—পুষ্যতীতি পূষা। কঃ পুনরসৌ পূষা? ইতি বিশেষতস্তন্নির্দ্দিশতি—ইয়ং পৃথিবী পূষা। স্বয়মেব নির্ব্বচনমাহ—ইয়ং হি ইদং সর্ব্বং পুষ্যতি যদিদং কিঞ্চ ॥ ৫০। ১৩ ॥

টীকা। কর্ত্তৃপালয়িতৃধনার্জ্জয়িতৃণাং সৃষ্টত্বাৎ কৃতং বর্ণান্তরসৃষ্ট্যেত্যাশঙ্ক্যাহ—স পরিচারকেতি। শৌদ্রং বর্ণমসৃজতেত্যত্রৌকারো বৃদ্ধিঃ। পুষ্যতীতি পুষেত্যুক্তত্বাৎপ্রশ্নস্যানবকাশত্বমাশঙ্ক্যাহ—বিশেষত ইতি। পূষশব্দস্যার্থান্তরে প্রসিদ্ধত্বাৎ কথং পৃথিব্যাং বৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—স্বয়মেবেতি ॥ ৫০ ॥ ১৩ ॥

**ভাষ্যানুবাদ।** তিনি পরিচারকের অভাবে পুনশ্চ অসমর্থই রহিলেন; তিনি শৌদ্রবর্ণ সৃষ্টি করিলেন। এখানে শৌদ্র অর্থ—শূদ্র; স্বার্থে তদ্ধিত প্রত্যয় হওয়ায় উকারবৃদ্ধি—ঔকার হইয়াছে। তিনি যাহাকে সৃষ্টি করিলেন, সেই শূদ্রবর্ণটী কে? তাহা পূষন্—যিনি পোষণ করেন, তিনি পূষা; এই পূষা যে, কে, তাহা বিশেষ করিয়া নির্দ্দেশ করিতেছেন—এই পৃথিবী হইতেছে পূষা। নিজেই ইহার যৌগিকার্থ প্রদর্শন করিতেছেন—যেহেতু এই পৃথিবীতে যাহা কিছু আছে, পৃথিবীই তাহা পোষণ করিয়া থাকে, [ সেই হেতু পৃথিবীর নাম পূষা ॥৫০ ॥১৩ ॥

**স নৈব ব্যভবত্তচ্ছ্রেয়োরূপমত্যসৃজত ধর্ম্মম্, তদেতৎ ক্ষত্রস্য ক্ষত্রং যদ্ধর্ম্মস্তস্মাদ্ধর্ম্মাৎ পরং নাস্ত্যথো অবলীয়ান্ বলীয়াংসমাশংসতে ধর্ম্মেণ—যথা রাজ্ঞৈবম্, যো বৈ স ধর্ম্মঃ সত্যং বৈ তৎ, তস্মাৎ সত্যং বদন্তমাহুর্ধর্ম্মং বদতীতি, ধর্ম্মং বা বদন্তং সত্যং বদতীত্যেতদ্ধ্যেবৈতদুভয়ং ভবতি ॥ ৫১ ॥ ১৪ ॥**

**সম্বন্ধার্থঃ।**—সঃ [ এবং চতুরো বর্ণান্ সৃষ্ট্বাপি ] ন এব ব্যভবৎ; তৎ ( তস্মাৎ ) শ্রেয়োরূপং ( প্রকৃষ্টং শ্রেয়াংসং ) ধর্ম্মং অত্যসৃজত ( অতিশয়েন সৃষ্টবান্ )। তৎ ( পূর্ব্বোক্তং ) এতৎ ( শ্রেয়োরূপম্ ) ক্ষত্রস্য ( ক্ষত্রিয়জাতেঃ )

ক্ষত্রং ( রক্ষকং—নিয়ামকং ) ; [ কিং তৎ ? ইত্যাহ— ] যৎ ( যঃ ) ধর্ম্মঃ ; তস্মাৎ ( ক্ষত্রিয়স্যাপি নিয়ন্তৃত্বাৎ হেতোঃ ) ধর্ম্মাৎ পরং ( অধিকং—উৎকৃষ্টং ) ন অস্তি। অথ অবলীয়ান্ ( অতিশয়েন বলহীনোঽপি ) বলীয়াংসং ( তদপেক্ষয়া বলাধিকং জনং ) যথা রাজ্ঞা ( রাজবলেন ), এবং ( তথা ) ধর্ম্মেণ ( ধর্ম্মবলেন ) আশংসতে (জেতুমিচ্ছতি )। যঃ বৈ ( এব ) সঃ ধর্ম্মঃ, তৎ বৈ ( স এব ) সত্যং ( অবিতথরূপং ) ; তস্মাৎ ( ধর্ম্মস্য সত্যপরত্বাৎ হেতোঃ ) সত্যং বদন্তং (সত্যবাদিনং জনং) আহুঃ ( কথয়ন্তি ) [ জনাঃ ]—ধর্ম্মং বদতি ইতি ; তথা ধর্ম্মং বদন্তং [ আহুঃ— ] সত্যং বদতি ইতি ; এতৎ ( যথোক্তং ) উভয়ং হি ( নিশ্চয়ে ) এতৎ ( এষ ধর্ম্মঃ ) এব ভবতি, [ নহি একম্ অন্যতঃ অতিরিচ্যতে ইতি ভাবঃ ] ॥ ৫১ ॥ ১৪ ॥

**মূলানুবাদ।**—তিনি চারিবর্ণ সৃষ্টি করিয়াও সমর্থ হইলেন না। তজ্জন্য ধর্ম্মনামক অপর একটী শ্রেয়োরূপ সৃষ্টি করিলেন। ইহাই ক্ষত্রিয়েরও ক্ষত্র অর্থাৎ নিয়ামক বা শাসনকর্ত্তা—যাহার নাম ধর্ম্ম। অতএব সেই ধর্ম্ম অপেক্ষা শ্রেষ্ঠ কিছু নাই। এই ধর্ম্ম বলে অতিশয় দুর্ব্বল লোকও অতিশয় বলবান্‌কে জয় করিবার জন্য আহ্বান করিয়া থাকে—যেমন লোকে রাজার সাহায্যে করে। যাহা ধর্ম্ম, তাহাই সত্য, সেই কারণে সত্যবাদীকে বলে—এ লোক ধর্ম্ম বলিতেছে, আবার ধর্ম্মবাদীকেও বলে—এ লোক সত্য বলিতেছে, এই শ্রেয়োরূপটিই এই উভয়রূপ অর্থাৎ ধর্ম্ম ও সত্য স্বরূপ ॥ ৫১ ॥ ১৪ ॥

**শাঙ্করভাষ্যম্।**—সঃ চতুরঃ সৃষ্ট্বাপি বর্ণান্ নৈব ব্যভবৎ, উগ্রত্বাৎ ক্ষত্রস্যানিয়তাশঙ্কয়া তৎ শ্রেয়োরূপম্ অত্যসৃজত। কিং তৎ ? ধর্ম্মম্ ; তদেতৎ শ্রেয়োরূপং সৃষ্টং ক্ষত্রস্য ক্ষত্রং ক্ষত্রস্যাপি নিয়ন্তৃ, উগ্রাদপ্যুগ্রং—যদ্ধর্ম্মঃ যো ধর্ম্মঃ ; তস্মাৎ ক্ষত্রস্যাপি নিয়ন্তৃত্বাৎ ধর্ম্মাৎ পরং নাস্তি, তেন হি নিয়ম্যন্তে সর্ব্বে। তৎ কথম্—ইত্যুচ্যতে—অথো অপি অবলীয়ান্ দুর্ব্বলতরঃ বলীয়াংসম্ আত্মনো বলবত্তরমপি আশংসতে কাময়তে জেতুং ধর্ম্মেণ বলেন,—যথা লোকে রাজ্ঞা সর্ব্ববলবত্তমেনাপি কুটুম্বিকঃ, এবম্ তস্মাৎ সিদ্ধং ধর্ম্মস্য সর্ব্ববলবত্তরত্বাৎ সর্ব্বনিয়ন্তৃত্বম্।

যো বৈ স ধর্ম্মো ব্যবহারলক্ষণো লৌকিকৈর্ব্ব্যবহ্রিয়মাণঃ, সত্যং বৈ তৎ ; সত্যমিতি যথাশাস্ত্রার্থতা। স এবানুষ্ঠীয়মানো ধর্ম্মনামা ভবতি ; শাস্ত্রার্থত্বেন জ্ঞায়মানস্তু সত্যং ভবতি। যস্মাদেবম্, তস্মাৎ,—সত্যং যথাশাস্ত্রং বদন্তং ব্যবহারকালে, আহুঃ সমীপস্থা উভয়বিবেকজ্ঞাঃ—ধর্ম্মং বদতীতি—প্রসিদ্ধং লৌকিকং ন্যায়ং

বদতীতি; তথা বিপর্য্যয়েণ ধর্ম্মং বা লৌকিকং ব্যবহারং বদন্তমাহুঃ—সত্যং বদতি, শাস্ত্রাদনপেতং বদতীতি। এতৎ বদুক্তম্ উভয়ং জ্ঞায়মানমনুষ্ঠীয়মানঞ্চ, এতৎ ধর্ম্ম এব ভবতি, তস্মাৎ স ধর্ম্মো জ্ঞানানুষ্ঠানলক্ষণঃ শাস্ত্রজ্ঞান্ ইতরাংশ্চ সর্ব্বানেব নিয়ময়তি; তস্মাৎ স ক্ষত্রস্তাপি ক্ষত্রম্; [illegible]বিদ্বাংস্তদ্বিশেষানুষ্ঠানাদ্ ব্রহ্মক্ষত্রবিট্শূদ্রনিমি[illegible]মিষ্যতে; তানি চ নিসর্গত এব কর্ম্মাধিকারনিমিত্তানি ॥ ৫১ ॥৫১ ॥১৪ ॥

টীকা। নমু চাতুর্ব্বর্ণ্যে সৃষ্টে তাবতৈব কর্ম্মানুষ্ঠানসিদ্ধেরলং ধর্ম্মসৃষ্ট্যেত্যাত আহ—স চতুর ইতি। অনিয়ত্যশঙ্কয়া নিয়ামকাভাবে তস্যানিয়তত্বসম্ভাবনয়েতি যাবৎ। তচ্ছব্দঃ স্রষ্টৃব্রহ্মবিষয়ঃ। কুতো ধর্ম্মস্য সর্ব্বনিয়ন্তৃত্বং, ক্ষত্রস্যৈব তৎপ্রসিদ্ধেরিত্যাহ—তৎ কথমিতি। অনুভবমনুসৃত্য পরিহরতি—উচ্যত ইত্যাদিনা। তদেবোদাহরতি—যথেতি। রাজ্ঞা স্পর্দ্ধমান ইতি শেষঃ। ধর্ম্মস্যোৎকৃষ্টত্বেন নিয়ন্তৃত্বে সত্যাদভিন্নত্বং হেত্বন্তরমাহ—যো বা ইতি। কথং ধর্ম্মস্য সত্যত্বং, স হি পুরুষধর্ম্মো বচনধর্ম্মঃ সত্যত্বমিত্যবান্তরভেদাদিত্যাশঙ্ক্যাহ—স এবেতি। যথোক্তে বিবেকে লোকপ্রসিদ্ধিং প্রমাণয়তি—তস্মাদিতি। উভয়শব্দো ধর্ম্মসত্যবিষয়ঃ, ধর্ম্মং বদতীত্যেতদেব বিভজতে—প্রসিদ্ধমিতি। যথা শাস্ত্রানুসারেণ বদন্তং 'ধর্ম্মং বদতি' ইতি বদন্তি, তথা পূর্ব্বোক্তবদনবৈপরীত্যেন ধর্ম্মং বদন্তং সত্যং বদতীত্যাহুরিতি যোজনা। ধর্ম্মমেব ব্যাচষ্টে—লৌকিকমিতি। সত্যং বদতীত্যেতদেব স্ফুটয়তি—শাস্ত্রাদিতি। কার্য্যকারণভাবেনানয়োরেকত্বমুপসংহরতি—এতদিতি। শাস্ত্রার্থসংশয়ে শিষ্টব্যবহারান্নিশ্চয়ঃ, যথা যব-বরাহাদিশব্দেষু। ধর্ম্মসংশয়ে তু শাস্ত্রার্থবশান্নির্ণয়ঃ, যথা চৈত্যবন্দনাদিবুদ্ধাসেনাগ্নিহোত্রাদৌ। অতো হেতুহেতুমদ্ভাবাদুভয়োরৈক্যমিতি ভাবঃ। ধর্ম্মস্য সত্যাদভেদে ফলিতমাহ—তস্মাদিতি। তস্য সর্ব্বনিয়ন্তৃত্বেঽপি প্রকৃতে কিমায়াতং, তদাহ—তস্মাৎ স ইতি। তর্হি যথোক্তধর্ম্মবশাদেব কর্ম্মানুষ্ঠানসিদ্ধের্বর্ণাশ্রমাভিমানস্যাকিঞ্চিৎকরত্বমিত্যাশঙ্ক্যাহ—অত ইতি। ধার্ম্মিকত্বাভিমানো ব্রাহ্মণাদ্যভিমানং পুরোধায়ানুষ্ঠাপকস্তেন্তদভিমানোঽপি তথৈবাভিমানান্তরং পুরস্কৃত্যানুষ্ঠাপয়েদিত্যাশঙ্ক্যাহ—তানি চেতি। ন খলু বিদ্বান্ ধার্ম্মিকস্ত ব্রাহ্মণাদিষু নিমিত্তেষু সৎসু কর্ম্মপ্রবৃত্তৌ নিমিত্তান্তরমপেক্ষতে প্রমাণাভাবাদিত্যর্থঃ। ৫১। ১৪।

**ভাষ্যানুবাদ।**—তিনি চারিবর্ণ সৃষ্টি করিয়াও ক্ষত্রিয়জাতির উগ্রস্বভাব নিবন্ধন অবাধ্যতা শঙ্কায় [ স্বকার্য্যে ] নিশ্চয়ই সমর্থ হইলেন না; সেই জন্য তিনি আর একটী কল্যাণকর উৎকৃষ্ট বস্তু উগ্ররূপে সৃষ্টি করিলেন। তাহা কি? তাহা ধর্ম্ম; সৃষ্ট সেই এই উৎকৃষ্ট শ্রেয়ঃপদার্থটী ক্ষত্রেরও ক্ষত্র অর্থাৎ ক্ষত্রিয়জাতিরও নিয়ন্তা ( শাসনকারী ) এবং উগ্র অপেক্ষাও উগ্র, যাহার নাম—ধর্ম্ম। অতএব ক্ষত্রিয়ের নিয়ন্তা বলিয়া ধর্ম্মাপেক্ষা আর শ্রেষ্ঠ কিছু নাই; কারণ, জগজ্জীব তাহা দ্বারা নিয়মিত—নির্দ্দিষ্ট পথে পরিচালিত হইয়া থাকে। সেই নিয়ন্তৃত্ব কি প্রকার উৎকৃষ্ট, তাহা বলা হইতেছে,—অবলীয়ান্ অতিশয়

দুর্ব্বল ব্যক্তিও বলীয়ান্‌কে—আপনার অপেক্ষা অধিকতর বলবান্ পুরুষকেও ধর্ম্মবলে আশংসা করে অর্থাৎ জয় করিতে ইচ্ছা করে,—জগতে গৃহস্থ লোক যেরূপ সর্ব্বাধিক ক্ষমতাপন্ন রাজার সাহায্যে [ জয়েচ্ছু হইয়া থাকে ], তদ্রূপ। অতএব সর্ব্বাপেক্ষা অধিক বলশালী বলিয়া ধর্ম্মের ক্ষত্রিয়নিয়ন্তৃত্ব সিদ্ধ হইতেছে। লোকে যাহার ব্যবহার বা অনুষ্ঠান করিয়া থাকে,—যাহা সেই ব্যবহারাত্মক ধর্ম্ম, তাহাই প্রসিদ্ধ সত্য। সত্য অর্থ—শাস্ত্রপ্রতিপাদ্য অর্থের যাথার্থ্যবোধ; তাহাই লোককর্ত্তৃক অনুষ্ঠিত হইয়া ধর্ম্ম নামে পরিচিত হইয়া থাকে, যখন তাহাই আবার শাস্ত্রার্থরূপে জ্ঞানগোচর হয়, তখন 'সত্য' নামে অভিহিত হয়। যেহেতু, এইরূপই ব্যবস্থা, সেই হেতু ব্যবহারসময়ে, যে ব্যক্তি যথাশাস্ত্র কথা বলে, সত্য ও ধর্ম্মের স্বরূপাভিজ্ঞ সমীপস্থ লোকেরা তাহাকে বলিয়া থাকেন যে, এ ব্যক্তি ধর্ম্ম বলিতেছে—লোকপ্রসিদ্ধ ন্যায্য ( ধর্ম্ম ) বলিতেছে; সেইরূপ যে ব্যক্তি এতদ্‌বিপরীতভাবে ধর্ম্ম কিংবা লৌকিক বিষয় বলিয়া থাকে, তাহাকে বলা হয় যে, এ ব্যক্তি ধর্ম্ম বলিতেছে অর্থাৎ শাস্ত্রসম্মত কথা বলিতেছে। ইহা—জ্ঞায়মান ও অনুষ্ঠীয়মানরূপে যে উভয় তত্ত্ব ( ধর্ম্ম ও সত্য ) বলা হইল, প্রকৃতপক্ষে ইহা ধর্ম্মই, ( ধর্ম্মের অতিরিক্ত নহে )। অতএব জ্ঞানাত্মক ও অনুষ্ঠানাত্মক সেই ধর্ম্মই শাস্ত্রজ্ঞ ও শাস্ত্রানভিজ্ঞ সকলকেই সমানভাবে নিয়মিত করিয়া রাখে; সেই জন্যই উহা ক্ষত্রিয়েরও ক্ষত্র—দমনকারী। অতএব ধর্ম্মাভিমানী অবিদ্বান্ পুরুষ ধর্ম্মবিশেষের অনুষ্ঠানার্থ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্ররূপ বর্ণ-বিশেষে আত্মাভিমান করিয়া থাকে; কেন না, ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র ত স্বভাবতই কর্ম্মাধিকারের নিমিত্তস্বরূপ অর্থাৎ ঐ সমস্ত বর্ণই পৃথক্ পৃথক্ কর্ম্মাধিকারের প্রয়োজক ॥৫১॥১৪॥

তদেতদ্ ব্রহ্ম ক্ষত্রং বিট্ শূদ্রঃ, তদগ্নিনৈব দেবেষু ব্রহ্মাভবদ্ ব্রাহ্মণো মনুষ্যেষু ক্ষত্রিয়েণ ক্ষত্রিয়ো বৈশ্যেন বৈশ্যঃ শূদ্রেণ শূদ্রস্তস্মাদগ্নাবেব দেবেষু লোকমিচ্ছন্তে ব্রাহ্মণে মনুষ্যেষ্বেতাভ্যাং হি রূপাভ্যাং ব্রহ্মাভবৎ।

অথ যো হ বা অস্মাল্লোকাৎ স্বং লোকমদৃষ্ট্বা প্রৈতি স এনমবিদিতো ন ভুনক্তি, যথা বেদো বাঽননূক্তোঽন্যদ্বা কর্ম্মাকৃতম্, যদিহ বা অপ্যনেবংবিদ্ মহৎ পুণ্যং কর্ম্ম করোতি

**তদ্ধাস্যান্ততঃ ক্ষীয়ত এব, আত্মানমেব লোকমুপাসীত, স য আত্মানমেব লোকমুপাস্তে ন হাস্য কর্ম্ম ক্ষীয়তে। অস্মাদ্ধ্যেবাত্মনো যদ্ যৎ কাময়তে তত্তৎ সৃজতে ॥ ৫২ ॥ ১৫ ॥**

**সরলার্থঃ**।—তৎ ( পূর্ব্বোক্তং ) এতৎ ( বর্ণচতুষ্টয়ং ) ব্রহ্ম, ক্ষত্রং, বিট্ ( বৈশ্যঃ ), শূদ্রঃ [ সৃষ্ট ইতি শেষঃ ]। তৎ ( স্রষ্টৃ ব্রহ্ম ) দেবেষু মধ্যে অগ্নিনা এব ( অগ্নিস্বরূপেণৈব ) ব্রহ্ম ( ব্রাহ্মণঃ ) অভবৎ, মনুষ্যেষু ব্রাহ্মণঃ ( ব্রাহ্মণস্বরূপেণ ব্রহ্ম, ক্ষত্রিয়েণ ( ইন্দ্রাদিনা দেবক্ষত্রিয়েণ ) [ অধিষ্ঠিতঃ ] ক্ষত্রিয়ঃ [ অভবৎ ], বৈশ্যেন (বসুপ্রভৃতিনা অধিষ্ঠিতঃ) বৈশ্যঃ ( অভবৎ ), শূদ্রেণ ( পূষালক্ষণেন অধিষ্ঠিতঃ ) শূদ্রঃ [ অভবৎ ]। তস্মাৎ ( হেতোঃ ), দেবেষু (দেবানাং মধ্যে) [কর্ম্মফলেচ্ছায়াং সত্যাং] অগ্নৌ এব ( অগ্নিসম্বদ্ধং কর্ম্ম কৃত্বা ) লোকং ( কর্ম্মফলং ) ইচ্ছন্তে ( প্রার্থয়ন্তে ) [ কর্ম্মিণঃ ]; তথা মনুষ্যেষু ( মনুষ্যাণাং মধ্যে ) [ কর্ম্মফলেচ্ছায়াং ] ব্রাহ্মণে এব ( ব্রাহ্মণজাতিলাভেন এব ) [ লোকং ইচ্ছন্তি ]; হি ( যস্মাৎ ) ব্রহ্ম ( সৃষ্টিকর্তৃ ) এতাভ্যাং ( ব্রাহ্মণাগ্নিভ্যাং—কর্ম্মকর্ত্রধিকরণরূপাভ্যাম্ ) অভবৎ ( এতদুভয়রূপেণ অবিব্যক্তম্ অভবদিত্যর্থঃ )।

অথ ( পক্ষান্তরে ) যঃ হ বৈ ( নিশ্চয়ে ) স্বং ( আত্মানং ) লোকং ( অবশ্যদ্রষ্টব্যং ) অদৃষ্ট্বা ( অহং ব্রহ্মাস্মীতি প্রত্যক্ষম্ অকৃত্বা ) অস্মাৎ লোকাৎ ( বর্ত্তমানদেহগ্রহণরূপাৎ ) প্রৈতি ( গচ্ছতি—ম্রিয়তে ), সঃ ( আত্মা ) অবিদিতঃ ( অবিজ্ঞাতঃ সন্ ) এনং ( প্রেতং ) ন ভুনক্তি ( ন পালয়তি, স ন মুচ্যতে ইত্যর্থঃ )। [ অত্র দৃষ্টান্তদ্বয়মাহ—] যথা [ লোকে ] বেদঃ অননূক্তঃ ( অনধীতঃ ), কর্ম্ম (কৃষ্যাদি) বা অকৃতং ( অনিষ্পাদিতং সৎ ) [ ন পালয়তি, তদ্বৎ ]। যৎ ( যদি ) ইহ ( সংসারে ) বৈ অনেবংবিৎ ( আত্মজ্ঞানরহিতঃ ) মহৎ পুণ্যং কর্ম্ম অপি ( সম্ভাবনায়াং ) করোতি ( নিষ্পাদয়তি ), অস্য ( কর্ম্মিণঃ ) তৎ ( স্বনুষ্ঠিতং কর্ম্ম ) হ ( নিশ্চয়ে ) অন্ততঃ ( অন্তে—অবসানে ) ক্ষীয়তে (নশ্যতি) এব, [ যৎ কৃতকং, তদনিত্যমিতি ভাবঃ ]। [ অতঃ ] আত্মানম্ এব লোকম্ উপাসীত ( জানীত )। সঃ যঃ ( যঃ কশ্চিৎ ) আত্মানম্ এব লোকম্ উপাস্তে, অস্য ( উপাসিতুঃ ) কর্ম্ম ন হ ( নৈব ) ক্ষীয়তে; [ [illegible], ইতি নিত্যানুবাদোঽয়ং ]। [ উপাসকঃ ] যৎ যৎ ( অভীষ্টং ) কাময়তে, অস্মাৎ আত্মনঃ এব হি ( নিশ্চয়ে ) তৎ তৎ সৃজতে ( আত্মলাভাদেব তস্য সর্ব্বার্থঃ সম্পদ্যতে ইতি ভাবঃ ) ॥৫২॥১৫॥

**[illegible]নুবাদ**।—এইরূপে সেই ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র

সৃষ্ট হইল; অতএব দেবগণের মধ্যে [ ফলকামনা থাকিলে ] অগ্নিতেই সেই ফল ইচ্ছা করিবে, অর্থাৎ অগ্নিসাধ্য যাগাদি কর্ম্ম দ্বারা সেই ফল লাভ করিবে, আর মনুষ্যের মধ্যে [ ফলেচ্ছা থাকিলে ] ব্রাহ্মণে প্রার্থনা করিবে, অর্থাৎ ব্রাহ্মণলাভে যত্নপর হইবে; কারণ, স্রষ্টা ব্রহ্ম এই উভয়েতেই—কর্ম্মের কর্ত্তারূপে ব্রাহ্মণে, আর কর্ম্মের অধিকরণরূপে অগ্নিতে অবিকৃতভাবে প্রকটিত হইয়াছেন।

পক্ষান্তরে, যে ব্যক্তি স্বলোককে—দর্শনীয় আত্মাকে দর্শন না করিয়া অর্থাৎ আত্মবিজ্ঞান লাভ না করিয়া ইহলোক হইতে প্রয়াণ করে, সেই ব্যক্তি অবিদিত—আত্মজ্ঞানবিহীন হওয়ায় এই আত্মলোক ভোগ করিতে সমর্থ হয় না; যেমন বেদ অপঠিত থাকিয়া—অথবা যেমন কৃষিকর্ম্ম প্রভৃতি অসম্পাদিত অবস্থায় [ কাহাকেও পালন করে না ], ইহাও তদ্রূপ। জগতে এবংবিধ জ্ঞানবিহীন কোন লোক যদি মহৎ পুণ্য কর্ম্মও করেন, তাঁহার অনুষ্ঠিত সেই কর্ম্ম পরিণামে নিশ্চয়ই ক্ষয় প্রাপ্ত হইয়া থাকে, অতএব আত্মস্বরূপ লোকেরই উপাসনা করিবে। সেই যে ব্যক্তি আত্ম-লোকের উপাসনা করে, তাহার কর্ম্ম ক্ষীণ হয় না, অর্থাৎ কর্ম্ম না থাকায় তাহার আর কর্ম্মক্ষয়ের ভয় থাকে না; সেই ব্যক্তি যাহা যাহা কামনা করে, এই আত্মা হইতেই তৎসমস্ত পাইয়া থাকে ॥ ৫২ ॥ ১৫ ॥

**শাঙ্করভাষ্যম্**।—তদেতচ্চাতুর্ব্বর্ণ্যং সৃষ্টম্—ব্রহ্ম ক্ষত্রং বিট্ শূদ্র ইতি; উক্তার্থ উপসংহারঃ। যত্তৎ স্রষ্টৃ ব্রহ্ম, তদগ্নিনৈব, নান্যেন রূপেণ, দেবেষু ব্রহ্ম ব্রাহ্মণজাতিঃ অভবৎ; ব্রাহ্মণো ব্রাহ্মণস্বরূপেণ মনুষ্যেষু ব্রহ্মাভবৎ; ইতরেষু বর্ণেষু বিকারান্তরং প্রাপ্য; ক্ষত্রিয়েণ ক্ষত্রিয়োঽভবৎ—ইন্দ্রাদিদেবতাধিষ্ঠিতঃ, বৈশ্যেন বৈশ্যঃ, শূদ্রেণ শূদ্রঃ। যস্মাৎ ক্ষত্রাদিষু বিকারাপন্নম্, অগ্নৌ ব্রাহ্মণ এব চাবিকৃতং স্রষ্টৃ ব্রহ্ম, তস্মাদগ্নাবেব দেবেষু দেবানাং মধ্যে লোকং কর্ম্মফলমিচ্ছন্তি, অগ্নিসম্বদ্ধং কর্ম্ম কৃত্বেত্যর্থঃ; তদর্থমেব হি তদ্ব্রহ্ম কর্ম্মাধিকরণত্বেনাগ্নিরূপেণ ব্যবস্থিতম্; তস্মাত্তস্মিন্নগ্নৌ কর্ম্ম কৃত্বা তৎফলং প্রার্থয়ন্ত ইত্যেতদুপপন্নম্। ১

ব্রাহ্মণে মনুষ্যেষু—মনুষ্যাণাং পুনঃ মধ্যে কর্ম্মফলেচ্ছায়াং নাগ্ন্যাদিনিমিত্ত-ক্রিয়াপেক্ষা, কিং তর্হি, জাতিমাত্রস্বরূপপ্রতিলম্ভেনৈব পুরুষার্থসিদ্ধিঃ। যত্র তু দেবাধীনা পুরুষার্থসিদ্ধিঃ, তত্রৈবাগ্ন্যাদিসম্বদ্ধক্রিয়াপেক্ষা; স্মৃতেশ্চ—

"জপ্যেনৈব তু সংসিধ্যেদ্‌ব্রাহ্মণো নাত্র সংশয়ঃ ।
কুর্য্যাদন্যন্ন বা কুর্য্যান্মৈত্রো ব্রাহ্মণ উচ্যতে ।" ইতি ।

পারিব্রাজ্যদর্শনাচ্চ। তস্মাদ্‌ব্রাহ্মণত্ব এব মনুষ্যেষু লোকং কর্ম্মফলমিচ্ছন্তি। যস্মাদেতাভ্যাং হি ব্রাহ্মণাগ্নিরূপাভ্যাং কর্ম্মকর্ত্রধিকরণরূপাভ্যাং যৎ স্রষ্টৃ ব্রহ্ম সাক্ষাদভবৎ। ২

অত্র তু পরমাত্মলোকমগ্নৌ ব্রাহ্মণে চেচ্ছন্তীতি কেচিৎ। তদসৎ, অবিদ্যাধিকারে কর্ম্মাধিকারার্থং বর্ণবিভাগস্য প্রস্তুতত্বাৎ, পরেণ চ বিশেষণাৎ। যদি হ্যত্র লোকশব্দেন পর এবাত্মোচ্যেত, পরেণ বিশেষণমনর্থকং স্যাৎ—"স্বং লোকমদৃষ্ট্বা" ইতি ; স্বলোকব্যতিরিক্তশ্চেদগ্ন্যধীনতয়া প্রার্থ্যমানঃ প্রকৃতো লোকঃ, ততঃ স্বম্—ইতি যুক্তং বিশেষণম্, প্রকৃতপরলোকনিবৃত্ত্যর্থত্বাৎ ; স্বত্বেন চাব্যভিচারাৎ পরমাত্মলোকস্য ; অবিদ্যাকৃতানাঞ্চ স্বত্বব্যভিচারাৎ ; ব্রবীতি চ কর্ম্মকৃতানাং ব্যভিচারং "ক্ষীয়ত এব" ইতি। ৩

ব্রহ্মণা সৃষ্টা বর্ণাঃ কর্ম্মার্থম্ ; তচ্চ কর্ম্ম ধর্ম্মাখ্যং সর্ব্বানেব কর্ত্তব্যতয়া নিয়ন্তৃ পুরুষার্থসাধনং চ ; তস্মাত্তেনৈব চেৎ কর্ম্মণা স্বো লোকঃ পরমাত্মাখ্যোঽবিদিতোঽপি প্রাপ্যতে, কিং তস্যৈব পদনীয়ত্বেন ক্রিয়তে ? ইত্যত আহ—অথেতি—পূর্ব্বপক্ষবিনিবৃত্ত্যর্থঃ। যঃ কশ্চিৎ হ বা অস্মাৎ সাংসারিকাৎ পিণ্ডগ্রহণলক্ষণাদবিদ্যাকামকর্ম্মহেতুকাৎ অগ্ন্যধীনকর্ম্মাভিমানতয়া বা ব্রাহ্মণজাতিমাত্রকর্ম্মাভিমানতয়া বা আগন্তুকাদস্বরূপভূতাৎ লোকাৎ স্বং লোকমাত্মাখ্যম্ আত্মত্বেনাব্যভিচারিত্বাৎ, অদৃষ্ট্বা—অহং ব্রহ্মাস্মীতি, প্রৈতি ম্রিয়তে ; স যদ্যপি স্বো লোকঃ অবিদিতঃ অবিদ্যয়া ব্যবহিতোঽস্য ইবাজ্ঞাতঃ ; এনং—সংখ্যাঽপূরণ ইব লৌকিকঃ, আত্মানং —ন ভুনক্তি ন পালয়তি ন শোকমোহভয়াদিদোষাপনয়েন ; যথা চ লোকে বেদোঽননূক্তঃ অনধীতঃ কর্ম্মাদ্যববোধকত্বেন ন ভুনক্তি ; অন্যদ্বা লৌকিকং কৃষ্যাদিকর্ম্ম অকৃতং স্বাত্মনা অনভিব্যঞ্জিতম্ আত্মীয়ফলপ্রদানেন ন ভুনক্তি, এবমাত্মা স্বো লোকঃ স্বেনৈব নিত্যাত্মস্বরূপেণানভিব্যঞ্জিতোঽবিদ্যাদিপ্রহাণেন ন ভুনক্ত্যেব। ৪

ননু কিং স্বলোকদর্শননিমিত্ত-পরিপালনেন ?—কর্ম্মণঃ ফলপ্রাপ্তিধ্রৌব্যাৎ, ইষ্টফলনিমিত্তত্বং চ কর্ম্মণো বাহুল্যাৎ, তন্নিমিত্তং পালনমক্ষয়ং ভবিষ্যতি ? তন্ন ; কৃতস্য ক্ষয়বত্ত্বাৎ, ইত্যেতদাহ—যৎ ইহ বৈ সংসারেঽদ্ভুতবৎ কশ্চিন্মহাত্মাপি অনেবংবিৎ স্বং লোকং যথোক্তেন বিধিনা অবিদ্বান্ মহৎ বহু অশ্বমেধাদি পুণ্যং কর্ম্ম ইষ্টফলমেব নৈরন্তর্য্যেণ করোতি—অনেনৈবানন্ত্যং মম ভবিষ্যতীতি, তৎ কর্ম্ম হ অস্যাবিদ্যাবতঃ অবিদ্যাজনিতকামহেতুত্বাৎ স্বপ্নদর্শনবিভ্রমোদ্ভূত-বিভূতিবৎ

অন্ততঃ অন্তে ফলোপভোগস্য ক্ষীয়ত এব ; তৎকারণয়োরবিদ্যা-কাময়োশ্চলত্বাৎ কৃতক্ষয়ধ্রৌব্যোপপত্তিঃ। তস্মান্ন পুণ্যকর্ম্মফলপালনানন্ত্যাশা অস্ত্যেব। অত আত্মানমেব স্বং লোকম্—আত্মানমিতি স্বং লোকমিত্যস্মিন্নর্থে, স্বং লোকমিতি প্রকৃতত্বাদিহ চ স্বশব্দস্যাপ্রয়োগাদুপাসীত। ৫

স য আত্মানমেব লোকমুপাস্তে, তস্য কিম্?—ইত্যুচ্যতে—ন হাস্য কর্ম্ম ক্ষীয়তে, কর্ম্মাভাবাদেব—ইতি নিত্যানুবাদঃ। যথা অবিদুষঃ কর্ম্মক্ষয়লক্ষণং সংসারদুঃখং সন্ততমেব ; ন তথা তদস্য বিদুষ ইত্যর্থঃ ; "মিথিলায়াং প্রদীপ্তায়াং ন মে দহ্যতি কিঞ্চন" ইতি যদ্বৎ।"

স্বাত্মলোকোপাসকস্য বিদুষো বিদ্যাসযোগাৎ কর্ম্মৈব ন ক্ষীয়তে ইত্যপরে বর্ণয়ন্তি, লোকশব্দার্থঞ্চ কর্ম্মসমবায়িনং দ্বিধা পরিকল্পয়ন্তি কিল,—একো ব্যাকৃতাবস্থঃ কর্ম্মাশ্রয়ো লোকো হৈরণ্যগর্ভাখ্যঃ, তং কর্ম্মসমবায়িনং লোকং ব্যাকৃতং পরিচ্ছিন্নং য উপাস্তে, তস্য কিল পরিচ্ছিন্নকর্ম্মাত্মদর্শিনঃ কর্ম্ম ক্ষীয়তে। তমেব কর্ম্মসমবায়িন লোকমব্যাকৃতাবস্থং কারণরূপমাপাদ্য যস্তূপাস্তে, তস্যাপরিচ্ছিন্নকর্ম্মাত্মদর্শিত্বাৎ তস্য চ কর্ম্ম ন ক্ষীয়ত ইতি। ৭

ভবতীয় শোভনা কল্পনা, ন তু শ্রৌতী, স্বলোকশব্দেন প্রকৃতস্য পরমাত্মনোঽভিহিতত্বাৎ, স্বং লোকমিতি প্রস্তুত্য স্বশব্দং বিহায়াত্মশব্দপ্রক্ষেপেণ পুনস্তস্যৈব প্রতিনির্দ্দেশাৎ—আত্মানমেব লোকমুপাসীতেতি, তত্র কর্ম্মসমবায়িলোককল্পনায়া অনবসর এব। ৮

পরেণ চ কেবলবিদ্যাবিষয়েণ বিশেষণাৎ—"কিং প্রজয়া করিষ্যাম, যেষাং নোঽয়মাত্মায়ং লোকঃ" ইতি। পুত্রকর্ম্মাপরবিদ্যাকৃতেভ্যো হি লোকেভ্যো বিশিনষ্টি—অয়মাত্মা নো লোক ইতি। "ন হাস্য কেনচন কর্ম্মণা লোকো মীয়তে, এষোঽস্য পরমো লোকঃ" ইতি চ। তৈঃ সবিশেষণৈরস্যৈকবাক্যতা যুক্তা ; ইহাপি স্বং লোকমিতি বিশেষণদর্শনাৎ। ৯

অস্মাৎ কাময়ত ইত্যযুক্তমিতি চেৎ ; ইহ স্বো লোকঃ পরমাত্মা, তদুপাসনাৎ স এব ভবতীতি স্থিতে, যদ্ যৎ কাময়তে, তত্তদস্মাদাত্মনঃ সৃজতে ইতি তদাত্মপ্রাপ্তিব্যতিরেকেণ ফলবচনমযুক্তমিতি চেৎ ; ন ; স্বলোকোপাসনস্তুতিপরত্বাৎ। স্বস্মাদেব লোকাৎ সর্ব্বমিষ্টং সম্পদ্যত ইত্যর্থঃ, নান্যদতঃ প্রার্থনীয়ম্, আপ্তকামত্বাৎ। "আত্মতঃ প্রাণ আত্মত আশা" ইত্যাদিশ্রুত্যন্তরে যথা ; সর্ব্বাত্মভাবপ্রদর্শনার্থো বা পূর্ব্ববৎ। ১০

যদি হি পর এবাত্মা সম্পদ্যতে, তদা যুক্তং "অস্মাদ্ধ্যেবাত্মনঃ" ইত্যাত্মশব্দ-

প্রয়োগঃ—যস্মাদেব প্রকৃতাদাত্মনো লোকাদিত্যেবমর্থঃ; অন্যথা অব্যাকৃতাবস্থাৎ কর্ম্মণো লোকাদিতি সবিশেষণমবক্ষ্যৎ, প্রকৃতপরমাত্মলোকব্যাবৃত্তয়ে ব্যাকৃতাবস্থাব্যাবৃত্তয়ে চ। ন হ্যস্মিন্ প্রকৃতে বিশেষিতে অশ্রুতান্তরালাবস্থা প্রতিপত্তুং শক্যতে ॥৫২॥১৫॥

টীকা। পুনরুক্তিবৈয়র্থ্যমাশঙ্ক্যোক্তম্—উত্তরার্থ ইতি। পূর্ব্বত্র দেবেষু দর্শিতস্য বর্ণবিভাগস্য মনুষ্যেষূত্তরগ্রন্থেন যোজনার্থ ইতি যাবৎ। সৃষ্টবর্ণচতুষ্টয়নিবিষ্টমবান্তরবিভাগমভিধাতুমারভতে—যৎ তদিতি। নাম্নেন দেবান্তররূপেণ ক্ষত্রাদিবিকারমন্তরেণেতি যাবৎ। বিকারান্তরমগ্নিব্রাহ্মণলক্ষণম্। ক্ষত্রিয়েণেত্যত্র বিবক্ষিতমর্থমাহ—ইন্দ্রাদিদেবতাধিষ্ঠিত ইতি। বৈশ্যেনেতি বস্বাদ্যধিষ্ঠিতত্বমুচ্যতে। শূদ্রেণেতি পূষাধিষ্ঠিতত্বম্। অগ্ন্যাদিভাবমাপন্নস্য ক্ষত্রাদিভাবো ন তু ক্ষত্রাদিভাবমাপন্নস্যাগ্ন্যাদিভাবঃ, ইত্যেতাবন্মাত্রেণ ব্রহ্মণো বিকৃতত্বাবিকৃতত্বমগ্নিব্রাহ্মণস্য তার্থমুক্তমিত্যভিপ্রেত্য তস্মাদিত্যাদি ব্যাচষ্টে—যস্মাদিতি। যথোক্তপ্রার্থনায়া স্থাযাত্ব সাধয়তি—তদর্থমেবেতি। কর্ম্মফলদানার্থমিতি যাবৎ। ১

মনুষ্যাণাং মধ্যে কমপি মনুষ্যমবলম্ব্য কর্ম্মফলভোগাপেক্ষায়ামধিকরণসম্প্রদানভাবেনাবস্থিতাগ্নীন্দ্রাদিনিমিত্তক্রিয়াপেক্ষা নাস্তি, কিন্তু ব্রাহ্মণজাতিপ্রাপ্তিমাত্রেণ তৎসম্বন্ধং জপাদিকর্ম্মাবশ্যম্ভাবীতি তন্মাত্রেণ পুরুষার্থঃ সিধ্যতীতি প্রতীকগ্রহণপূর্ব্বকমাহ—মনুষ্যাণামিতি। কুত্র তর্হি যথোক্তক্রিয়াপেক্ষেতি, তত্রাহ—যত্র স্থিতি। দেবানাং মধ্যেঽগ্নিসংবন্ধমেব কর্ম্ম কৃত্বা পুরুষার্থলাভঃ, মনুষ্যাণাং মধ্যে তু ব্রাহ্মণ্যপ্রযুক্তজপাদিমাত্রেণ তৎপ্রাপ্তিরিত্যত্র প্রমাণমাহ—স্মৃতেশ্চেতি। জপাগ্রহণং জাতিমাত্রপ্রযুক্তকর্ম্মোপলক্ষণার্থম্। অন্যদগ্নিসংবন্ধং কর্ম্ম। কোঽয়ং ব্রাহ্মণো নাম? তত্রাহ—মৈত্র ইতি। সর্ব্বেষু ভূতেষভয়প্রদো বিশিষ্টজাতিমানিতি যাবৎ। ননু যথোক্তস্মৃতের্ব্রাহ্মণ্যপ্রতিলম্ভমাত্রাদভ্যুদয়লাভেঽপি কুতস্ততো নিঃশ্রেয়সসিদ্ধিস্তত্রাহ—পারিব্রাজ্যেতি। ব্রাহ্মণা ব্যুত্থায়াথ ভিক্ষাচর্য্যং চরন্তীতি ব্রাহ্মণস্য পারিব্রাজ্যং শ্রূয়তে, তচ্চ সংন্যাসাদ্ব্রহ্মণঃ স্থানমিতি ব্রহ্মলোকসাধনং গম্যতে। অতশ্চ ব্রাহ্মণজাতিনিমিত্তং লোকমিচ্ছন্তীতি যুক্তমিত্যর্থঃ। ব্রাহ্মণে মনুষ্যেষিত্যস্যার্থমুপসংহরতি—তস্মাদিতি। হেতুবাক্যমাদায় ব্যাচষ্টে—যস্মাদিতি। হিশব্দার্থো যস্মাদিত্যুক্তং, যৎ স্রষ্টৃ ব্রহ্ম, তদেতাভ্যাং যস্মাৎ সাক্ষাদভবৎ, তস্মাদগ্নাবেবেত্যাদি যুক্তমিতি যোজনা। ২

অগ্নৌ হুত্বা ব্রাহ্মণে চ দত্ত্বা পরমাত্মলক্ষণং লোকমাপ্তুমিচ্ছন্তীতি ভর্তৃপ্রপঞ্চব্যাখ্যানমনুবদতি—অত্রেতি। সপ্তমী তস্মাদিত্যাদিবাক্যবিষয়া। প্রক্রমালোচনায়াং কর্ম্মফলমিহ লোকশব্দার্থো ন পরমাত্মা, প্রক্রমভঙ্গপ্রসঙ্গাদিতি দূষয়তি—তদসদিতি। কর্ম্মাধিকারার্থং কর্ম্মসু প্রবৃত্তিসিদ্ধ্যর্থমিতি যাবৎ। বাক্যশেষগতবিশেষণবশাদপি কর্ম্মফলস্যৈবাত্র লোকশব্দবাচ্যত্বমিত্যাহ—পরেণ চেতি। তদেব প্রপঞ্চয়তি—যদি হীতি। পরপক্ষে স্বমিতি বিশেষণং ব্যাবর্ত্ত্যাভাবান্ন ঘটতে চেৎ, স্বপক্ষেঽপি কথং তদুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—স্বলোকেতি। পরশব্দোঽনাত্মবিষয়ঃ। নন্বু প্রকৃতে বাক্যে লোকশব্দেন পরমাত্মা নোচ্যতে চেৎ, উত্তরবাক্যেঽপি তেন নাসাবুচ্যেত, বিশেষাভাবাদিত্যাশঙ্ক্য বিশেষণসামর্থ্যান্নৈবমিত্যাহ—স্বেন চেতি। কর্ম্ম-

ফলবিষয়ত্বেনাপি বিশেষণস্য নেতুং শক্যত্বান্ন বিশেষসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—অবিশেষেতি। তেষাং স্বরূপব্যভিচারে বাক্যশেষং প্রমাণয়তি—ব্রবীতি চেতি। ৩

উত্তরবাক্যব্যাবর্ত্ত্যং পূর্ব্বপক্ষমাহ—ব্রহ্মণেতি। তৎপুনরচেতনমকিঞ্চিৎকরমিত্যাশঙ্ক্যাহ—তচ্চেতি। সর্ব্বৈরেব বর্ণৈঃ স্বস্য কর্ত্তব্যতয়া তান্ প্রতি নিয়ম্য ভুঙ্ক্তেতি যোজনা। তস্য পুমর্থোপায়ত্বপ্রসিদ্ধিমাদায় ফলিতমাহ—তস্মাদিতি। অবিদিতোঽপীতি চ্ছেদঃ। দেবতাগুণকর্ম্ম মুক্তিহেতুরিতি পক্ষং প্রতিক্ষেপ্তুমুত্তরং বাক্যমুত্থাপয়তি—অত আহেতি। জ্ঞানাদেব মুক্তিন কর্ম্মণেত্যাগমপ্রসিদ্ধমিতি নিপাতয়োরর্থঃ। তত্র নিমিত্তমুপাদানং চেতি দ্বয়ং সংক্ষিপতি—অবিদ্যেতি। নিমিত্তং বিবৃণোতি—অগ্নাধীনেতি। আত্মাখ্যস্য লোকস্য সত্ত্বে হেতুমাহ—আত্মত্বেনেতি। অহং ব্রহ্মাস্মীত্যদৃষ্টেতি সম্বন্ধঃ। যঃ পরমাত্মানমবিদিত্বৈব ম্রিয়তে, তমেনং পরমাত্মা ন পালয়তীতি যোজনা। পরমাত্মনঃ স্বরূপত্বাদবিদিতস্যাপি পালয়িতৃত্বং স্যাদিত্যাশঙ্ক্যাহ—স যদ্যপীতি। লোকশব্দাদুপরিষ্টাত্তথাপীতি দ্রষ্টব্যম্। অবিদিত ইত্যস্য ব্যাখ্যানমবিদ্যযেত্যাদি। পরমাত্মাখ্যো লোকো নাজ্ঞাতো ভুনক্তীত্যত্র কর্ম্মফলভূতং লোকং বৈধর্ম্ম্যদৃষ্টান্ততয়া দর্শয়তি—অন্য ইবেতি। অজ্ঞাতস্যাপালয়িতৃত্বে সাধর্ম্ম্যদৃষ্টান্তমাহ—সংখ্যেতি। যথা লৌকিকো দশমো দশমোঽস্মীত্যজ্ঞাতো ন শোকাদিনিবর্ত্তনেনাত্মানং ভুনক্তি, তথা পরমাত্মাঽপীত্যর্থঃ। তত্রৈব শ্রুত্যুক্তং দৃষ্টান্তদ্বয়ং ব্যাচষ্টে—যথ চেত্যাদিনা। অবিদ্যাদীত্যাদিশব্দেন তদুত্থং সর্ব্বং সংগৃহ্যতে। ৪

যদিহেত্যাদিবাক্যাপোহ্যং চোদ্যমুত্থাপয়তি—নন্বিতি। নম্বনিষ্টফলনিমিত্তস্যাপি কর্ম্মণ ফলপ্রাপ্তিদ্রৌব্যাৎ কথং কর্ম্মণা মোক্ষঃ স্যাৎস্থিতি, তত্রাহ—ইষ্টেতি। বাহুল্যমশ্বমেধাদিকর্ম্মণো মহত্তরত্বং, তদ্ধি দুরিতমভিভূয় মোক্ষমেব সম্পাদয়িষ্যতীত্যর্থঃ। যৎ কৃতকং তদনিত্যমিতি ন্যায়মাশ্রিত্য পরিহরতি—তত্রেত্যাদিনা। সপ্তম্যর্থং সংসার ইতি নিপাতার্থং সূচয়তি—অন্তবদিতি। অনেবম্বিত্ত্বং ব্যাকরোতি—স্বং লোকমিতি। যথোক্তো বিধিরন্বয়ব্যতিরেকাদিঃ। পুণ্যকর্ম্মচ্ছিদ্রেষু দুরিতপ্রসক্তিং নিবারয়তি—নৈরন্তর্যেণেতি। তথা পুণ্যং সক্ষিয়তোঽভিপ্রায়মাহ—অনেনেতি। প্রক্রান্তমহত্ত্বাপেক্ষিতং কথয়তি—তৎ কর্ম্মেতি। প্রাগুক্তন্যায়দ্যোতী হেতি নিপাতঃ। কারণরূপেণ কার্য্যস্য ধ্রুবত্বমাশঙ্ক্যাহ—তৎকারণয়োরিতি।

মুক্তেরনিত্যত্বদোষসমাধিস্তর্হি কেন প্রকারেণ স্যাদিত্যাশঙ্ক্যাহ—অত ইতি। আত্মশব্দার্থমাহ—স্বং লোকমিতি। তদেব স্ফুটয়তি—আত্মানমিতীতি। আত্মশব্দস্য প্রকৃতস্বলোকবিষয়ত্বে হেত্বন্তরমাহ—ইহ চেতি। প্রয়োগে তু পুনরুক্তিভয়াদর্থান্তরবিষয়ত্বমপি স্যাদিত্যর্থঃ। ৫

বিদ্যাফলমাকাঙ্ক্ষায়াং নিক্ষিপতি—স য ইতি। কর্ম্মফলস্য ক্ষয়িত্বমুক্ত্বা কর্ম্মণোঽক্ষয়ত্বং বদতো ব্যাহতিমাশঙ্ক্যাহ—কর্ম্মেতি। বাক্যস্য বিবক্ষিতমর্থং বৈধর্ম্ম্যদৃষ্টান্তেন ব্যাচষ্টে—যথেতি। অবিদুষ ইতি চ্ছেদঃ। কর্ম্মক্ষয়েঽপি বা বিদুষো দুঃখাভাবে দৃষ্টান্তমাহ—মিথিলায়ামিতি। ৬

আত্মানমিত্যাদি কেবলজ্ঞানান্মুক্তিরিত্যেবংপরতয়া ব্যাখ্যাতং, সম্প্রতি তত্র কর্তৃপ্রপঞ্চব্যাখ্যামুত্থাপয়তি—ব্যাখ্যেতি। আত্মলোকোপাসকস্য কর্ম্মাভাবে কথং তদক্ষয়বাচোযুক্তিরিত্যাশঙ্ক্য কর্ম্মাভাবস্যাসিদ্ধিমভিসন্ধায় কর্ম্মসাধ্যং লোকং ব্যাকৃতাব্যাকৃতরূপেণ ভিনত্তি—লোকশব্দার্থং চেতি। ঔৎপ্রেক্ষিকী কল্পনা, ন তু শ্রৌতীতি বক্তুং কিলেত্যুক্তম্। তত্রাপ্য

লোকশব্দার্থমনূদ্য তদুপাসকস্য দোষমাহ—এক ইতি। পরিচ্ছিন্নঃ কর্ম্মাত্মা, তৎসাধ্যো ব্যাকৃতাবস্থো লোকস্তস্মিন্নহংগ্রহোপাসকস্যেতি যাবৎ। কিলশব্দস্তু পূর্ব্ববৎ। দ্বিতীয়ং লোকশব্দার্থমনূদ্য তদুপাসকস্য লাভং দর্শয়তি—তমেবেতি। যথা কুণ্ডলাদেরন্তর্ব্বহিরন্বেষণে সুবর্ণাতিরিক্তরূপানুপলম্ভাত্তদ্রূপেণাস্য নিত্যত্বং, তথা কর্ম্মসাধ্যং হিরণ্যগর্ভাদিলোকং কার্য্যত্বাদব্যাকৃতং কারণমেবেত্যঙ্গীকৃত্য যস্তস্মিন্নহংবুদ্ধ্যোপাস্তে, তস্যাপরিচ্ছিন্নকর্ম্মসাধ্যলোকাত্মোপাসকত্বাদ্‌ব্রহ্মবিত্ত্বং কর্ম্মিত্বং চ ঘটতে, তস্য খল্বাত্মৈব কর্ম্ম, তেন তস্য তন্ন ক্ষীয়তে। যং পুনর্দ্বৈতাবস্থামুপাস্তে, তস্যাত্মৈব কর্ম্ম ভবতীতি হি ভর্তৃপ্রপঞ্চৈরুক্তমিত্যর্থঃ। ৭

আত্মানমিত্যাদিসমুচ্চয়পরমিতি প্রাপ্তং পক্ষং প্রত্যাহ—ভবতীতি। শ্রৌতত্বাভাবে হেতুমাহ—স্বলোকেতি। স্বং লোকমদৃষ্ট্বেত্যত্র স্বলোকশব্দেন পরস্য প্রকৃতস্যাত্মানমেবেত্যত্র প্রকৃতত্বানাপ্রকৃতপ্রক্রিয়াপরিহারার্থমুক্তত্বান্নাত্র লোকদ্বৈবিধ্যকল্পনা যুক্তেত্যর্থঃ। লোকশব্দেনাত্র পরমাত্মপরিগ্রহে হেত্বন্তরমাহ—স্বং লোকমিতীতি। যথা লোকস্য স্বশব্দার্থো বিশেষণং, তথাত্মানমিত্যত্র স্বশব্দপর্য্যায়াত্মশব্দার্থস্তস্য বিশেষণং দৃশ্যতে, ন চ কর্ম্মফলস্য মুখ্যমাত্মত্বমতো লোকশব্দোঽত্র পরমাত্মৈবেত্যর্থঃ। প্রকরণাদ্বিশেষণাচ্চ সিদ্ধমর্থং দর্শয়তি—তত্রেতি। ৮

পরস্যৈব লোকশব্দার্থত্বে হেত্বন্তরমাহ—পরেণেতি। উক্তমেব প্রপঞ্চয়তি—পুত্রেতি। অথ পরেষু বাক্যেষু পরমাত্মা লোকশব্দার্থঃ,—প্রকৃতে তু কর্ম্মফলমিতি ব্যবস্থেতি চেৎ, নৈবমেকবাক্যত্বসম্ভবে তদ্ভেদস্যান্যায্যত্বাদিত্যাহ—তৈরিতি। একবাক্যত্বসম্ভাবনামেব দর্শয়তি—ইহাপীতি। যথোত্তরত্রাত্মাদিশব্দেন লোকো বিশেষিতস্তথাত্মানমিত্যত্রাপ্যাত্মশব্দেন বিশেষ্যতে। পূর্ব্ববাক্যে চ স্বং লোকমদৃষ্ট্বেতি স্বশব্দেনাত্মবাচিনা তস্য বিশেষণং দৃশ্যতে। তথা চ পূর্ব্বাপরালোচনায়ামেকবাক্যত্বসিদ্ধিরিত্যর্থঃ। ৯

প্রকরণেন পরস্য লোকশব্দার্থত্বমযুক্তং লিঙ্গবিরোধাদিতি চোদয়তি—অস্মাদিতি। তদেব বিবৃণোতি—ইহেত্যাদিনা। অর্থবাদস্থং লিঙ্গং ন প্রকরণাদ্বলবদিতি মত্বা সমাধত্তে—নেত্যাদিনা। স্তুতিমেব স্পষ্টয়তি—যস্মাদেবেতি। লোকাৎ স্রাতাদিতি শেষঃ। যথা ছান্দোগ্যে স্বতোঽর্থমাত্মনঃ শ্রেষ্ঠ্যমুচ্যতে, তথাত্রাপ্যাত্মলোকং স্তোতুমেতৎ ফলবচনমিত্যাহ—আত্মত ইতি। ভবতু বা, মা বা ভূৎ, অস্মাদ্ধ্যেবেত্যাদিরর্থবাদঃ, তথাপি তস্য সর্ব্বাত্মত্বপ্রদর্শনার্থত্বাদযুক্তমত্র লোকশব্দেন পরমাত্মগ্রহণমিত্যাহ—সর্ব্বাত্মেতি। তস্মাৎ তৎ সর্ব্বমভবদিতি বাক্যং দৃষ্টান্তয়তি—পূর্ব্ববদিতি। ১০

কিঞ্চ, আত্মশব্দস্য ত্রিধাপরিচ্ছেদশূন্যার্থবাচিত্বাদ্যচ্চাপ্নোতীত্যাদিন্যায়েন সিদ্ধত্বাত্তৎসমানাধিকরণ-লোকশব্দস্যাপি তদর্থত্বাৎ পরস্যৈবাত্র লোকত্বমিত্যাহ—যদি হীতি। কিং চ, যদি লোকশব্দেন পরং হিত্বার্থান্তরমুচ্যতে, তদা সবিশেষণং বাক্যং স্যাৎ, অন্যথা স্বং লোকমিতি প্রকৃতপরমাত্মলোকস্য তৎপক্ষেঽনন্তরোক্তব্রহ্মলোকস্য চ ব্যাবৃত্ত্যযোগাৎ। ন চাত্র সবিশেষণং বাক্যং দৃষ্টম্‌, অতঃ স্বং লোকমিতি প্রকৃতঃ পরমাত্মৈবাত্রাপি লোক ইত্যাহ—অন্যথেতি। বিশেষণং বিবৈবাত্মাদিত্যত্র পরাপরাত্মার্থান্তরং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। স্বং লোকমিতি প্রকৃতে পরমাত্মন্যাত্মানমেবেতি বিশেষিতে চাব্যাকৃতাখ্যা পরাপরাত্মানন্তরালাবস্থা ন প্রতিপত্তুং শক্যতে, তস্মাঃ শ্রুতবাক্যাবাধিতৈঃ। ১৫। ৫২।

**ভাষ্যানুবাদ।**—এইরূপে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র, এই চাতুর্ব্বর্ণ্য সৃষ্ট হইল, মনুষ্যের মধ্যেও এই বর্ণ-বিভাগের প্রয়োজন হইবে, এই জন্য পূর্ব্বোক্ত সৃষ্টির এখানে উপসংহার বা পুনরুল্লেখ করা হইল। সেই যে সৃষ্টিকর্ত্তা ব্রহ্ম, তিনি দেবগণের মধ্যে অগ্নিরূপেই ব্রহ্ম অর্থাৎ ব্রাহ্মণজাতি হইয়াছিলেন, অন্য কোনরূপে নহে, মনুষ্যগণের মধ্যে ব্রাহ্মণরূপেই ব্রাহ্মণ হইয়াছিলেন, অপরাপর বর্ণের মধ্যে তিনি রূপান্তর অবলম্বন করিয়া প্রকটিত হইয়াছিলেন (১)।

ক্ষত্রিয়রূপে অর্থাৎ ইন্দ্রপ্রভৃতি দৈব ক্ষত্রিয়ে অধিষ্ঠিত হইয়া ক্ষত্রিয় এবং দৈব-বৈশ্যাধিষ্ঠিতরূপে বৈশ্য এবং শূদ্র পূষাধিষ্ঠিত হইয়া শূদ্ররূপে অভিব্যক্ত হইয়াছিলেন। যেহেতু, সৃষ্টিকর্ত্তা ব্রহ্ম ক্ষত্রিয়াদি বর্ণত্রয়ে বিকারাপন্ন, কেবল অগ্নি ও ব্রাহ্মণেই অবিকৃত, সেই হেতু দেবগণের মধ্যে কর্ম্মফল পাইতে হইলে অগ্নিতেই তাহা ইচ্ছা করিয়া থাকেন, [বুঝিতে হইবে,] অগ্নিসম্পর্কিত যজ্ঞাদি কর্ম্ম করিয়া ফল পাইতে ইচ্ছা করেন], কারণ, ইহার জন্যই ব্রহ্ম যজ্ঞাদি কর্ম্মের অধিকরণ-স্বরূপ অগ্নিরূপে অবস্থিত হইয়াছেন, অতএব সেই অগ্নিতে কর্ম্মসম্পাদন করিয়া যে, কর্ম্মের উপযুক্ত ফল পাইতে ইচ্ছা করিয়া থাকে, ইহা সঙ্গতই বটে। ১

আবার মনুষ্যের মধ্যে কর্ম্মফললাভের অভিলাষ থাকিলে ব্রাহ্মণেই তাহা প্রার্থনা করিয়া থাকেন, সেখানে আর অগ্নিপ্রভৃতি সাধনসাপেক্ষ ক্রিয়ার প্রয়োজন হয় না, পরন্তু, কেবল জাতিমাত্রলাভেই (ব্রাহ্মণ্যলাভেই) পুরুষের অভীষ্টসিদ্ধি হইয়া থাকে, আর যেখানে পুরুষার্থসিদ্ধি অর্থাৎ পুরুষের অভীষ্টফলপ্রাপ্তি দেবতার অধীন,—দেবতার অনুগ্রহে পাইতে হয়, কেবল সেখানেই অগ্নিপ্রভৃতির অধীন ক্রিয়ার অপেক্ষা, (অন্যত্র নহে)। যেহেতু, স্মৃতিশাস্ত্রও বলিয়াছেন—'ব্রাহ্মণ একমাত্র জপের দ্বারাই (স্বজাত্যুচিত কর্ম্ম দ্বারাই) সম্যক্ সিদ্ধিলাভ করিতে পারেন, ইহাতে আর সংশয় নাই, অন্য (অগ্নিসম্বন্ধ যজ্ঞাদি) কর্ম্ম করুক আর না-ই করুক, যিনি মৈত্র—সর্ব্বভূতের হিতৈষী—অভয়প্রদ, তিনিই

(১) তাৎপর্য্য—ব্রহ্ম দেবগণের মধ্যে প্রথমে অগ্নিরূপে প্রকটিত হইলেন, তাহার পর সেই অগ্নিরূপে থাকিয়াই দেব ক্ষত্রিয়-বৈশ্যাদির সৃষ্টি করিলেন; আবার মনুষ্যের মধ্যে তিনি প্রথমেই ব্রাহ্মণরূপে প্রকটিত হইলেন, শেষে সেই ব্রাহ্মণরূপে থাকিয়াই মানবীয় ক্ষত্রিয় ও বৈশ্যাদির সৃষ্টি করিলেন, কাজেই অগ্নি ও ব্রাহ্মণকে অবিকৃত ব্রহ্ম-সৃষ্টি বলা হইল, আর অপরাপর ক্ষত্রিয়াদি-সৃষ্টিতে অগ্নি ও ব্রাহ্মণরূপ বিকারের সাহায্য অপেক্ষিত থাকায়, ক্ষত্রিয়াদি-সৃষ্টিকে বিকারান্তর দ্বারা সৃষ্ট বলা হইল।

ব্রাহ্মণ নামে অভিহিত হইয়া থাকেন' ইতি। পারিব্রাজ্যদর্শনও ইহার অন্য কারণ ( ২ )। যেহেতু, স্রষ্টা ব্রহ্ম, কর্ম্মের কর্ত্তা ব্রাহ্মণ ও কর্ম্মের অধিকরন অগ্নি, এই উভয়রূপেই প্রকটিত হইয়াছেন; সেই হেতু মনুষ্যগণের মধ্যে ব্রাহ্মণের দ্বারাই অভীষ্ট লোক অর্থাৎ কর্ম্মফল পাইতে ইচ্ছা করিয়া থাকেন। ২

এ স্থলে কেহ কেহ ব্যাখ্যা করেন যে, 'লোক' অর্থ পরমাত্মা;—অগ্নিতে ও ব্রাহ্মণে সেই পরমাত্ম-লোক লাভ করিতে ইচ্ছা করিয়া থাকেন। কিন্তু সে রূপ ব্যাখ্যা সঙ্গত হয় না; কেন না, যতদিন জীব অবিদ্যার অধিকারে থাকে, ততদিনই তাহার কর্ম্মেতে অধিকার। বর্ণবিভাগ সেই কর্ম্মানুষ্ঠানেরই উপযোগী; এই জন্যই এখানে বর্ণবিভাগ বর্ণিত হইয়াছে; পরবর্ত্তী বাক্যেও এই বিষয় বিশেষ করিয়া বলিয়া দিয়াছেন। এখানে 'লোক' শব্দে যদি পরমাত্মাই উক্ত হইত, তাহা হইলে নিশ্চয়ই 'স্বং লোকম্ অদৃষ্ট্বা' এইরূপে বিশেষ করিয়া বলিবার কোনই আবশ্যক হইত না। পক্ষান্তরে, এখানে যদি স্ব-লোকাতিরিক্ত অন্য কোনও প্রার্থনীয় লোকের প্রস্তাব থাকিত—যাহা অগ্নির অধীন, তাহা হইলেই সেই প্রস্তাবিত 'লোকে'র ব্যাবৃত্তির জন্য এখানে 'স্ব'-বিশেষণের সার্থকতা হইতে পারিত; [ কিন্তু সেরূপ ত কোনও প্রসঙ্গ নাই ]; কারণ, পরমাত্মা যে, সকলেরই 'স্ব', এ কথার কোথাও ব্যভিচার নাই; আর অবিদ্যাকৃত বস্তুমাত্রেতেই স্বত্বের ( আত্মভাবের ) ব্যভিচার রহিয়াছে, অর্থাৎ আবিদ্যক কোন বস্তুই 'স্ব' ( আত্মা ) হইতে পারে না; বিশেষতঃ শ্রুতি নিজেই কর্ম্মজন্য বস্তুমাত্রের স্বত্ব নিষেধ করিয়া বলিবেন, যথা—"ক্ষীয়তে এব" ( নিশ্চয়ই ক্ষয়প্রাপ্ত হয় ) ইতি। ৩

ব্রহ্ম যে কর্ম্মসম্পাদনের জন্য চারিবর্ণের সৃষ্টি করিয়াছেন, সেই কর্ম্মের নাম ধর্ম্ম; কর্ত্তব্যরূপে বিহিত সেই কর্ম্ম সর্ব্ববর্ণেরই নিয়ন্তা এবং পুরুষার্থসিদ্ধিরও উপায়। যদি স্ব-লোক পরমাত্মাকে না জানিলেও কর্ম্ম দ্বারাই সেই পরমাকে পাওয়া যায়,

---

( ২ ) তাৎপর্য্য—এখানে আশঙ্কা হইয়াছিল এই যে, ভাল, ব্রাহ্মণ্যলাভই যদি মানুষের প্রধান প্রার্থনীয় হয়, তাহা হইলেও উহা হইতে কেবল অভ্যুদয় স্বর্গাদি ফলপ্রাপ্তি মাত্র হইতে পারে, কিন্তু জীবের প্রকৃত লক্ষ্য যে নিঃশ্রেয়স—মুক্তি, তাহা সিদ্ধ হইবে কিসে? তদুত্তরে বলিতেছেন—'ব্রাহ্মণা ব্যুত্থায় অথ ভিক্ষাচর্য্যং চরন্তি" অর্থাৎ ব্রাহ্মণ সংসারাশ্রম হইতে উত্থিত হইয়া ভিক্ষাচর্য্য ( সন্ন্যাস ) অবলম্বন করিবেন', এই শ্রুতিতে ব্রাহ্মণের পারিব্রাজ্য বা সন্ন্যাস গ্রহণের বিধান রহিয়াছে; সন্ন্যাসাশ্রম ব্রহ্মলাভেরই উপযুক্ত স্থান; কাজেই ব্রাহ্মণ্যকেও ব্রহ্মলাভের সাধন বলিতে পারা যায়; সুতরাং ব্রাহ্মণ্যকেই জীবের চরম লক্ষ্য মুক্তিলাভের প্রধানতম উপায় বলিয়া উল্লেখ করিয়াছেন।

তাহা হইলে, তাহাকে জানিয়া ফল কি? এই আশঙ্কায় বলিতেছেন—'অথ' ইত্যাদি। উক্ত পূর্ব্বপক্ষ নিরাসার্থ 'অথ' শব্দ প্রযুক্ত হইয়াছে। যে কোন ব্যক্তি, স্বলোককে—আত্মারূপে অব্যভিচারী পরমাত্মাকে 'অহং ব্রহ্মাস্মি'রূপে না জানিয়া অবিদ্যা ও তন্মূলক কাম ও কর্ম্মপ্রসূত অগ্নিসাধ্য কর্ম্মাধীন বলিয়াই হউক, আর শুদ্ধ ব্রাহ্মণজাত্যুচিত কর্ম্মাভিমানমূলক বলিয়াই হউক নিশ্চয়ই আগন্তুক (অতএব) অনাত্মভূত এই সাংসারিক দেহধারণাত্মক লোক হইতে (জন্ম-মরণ প্রবাহাত্মক সংসার হইতে) প্রয়াণ করে—মৃত হয়, সে ব্যক্তি যদিও বস্তুগত্যা স্ব-লোকই বটে, তথাপি অবিদিত অর্থাৎ অবিদ্যা দ্বারা আবৃত থাকায় দশমত্ব-সংখ্যার অপরিপূরণ ভ্রমে সাধারণ লোকের ন্যায় (১) যেন অস্বর মত হইয়া পড়ে, সুতরাং অবিজ্ঞাত থাকায় এই আত্মাকে ভোগ করে না, অর্থাৎ শোকমোহভয়াদি দোষ অপনীত করিয়া আত্মবোধে সমর্থ হয় না, জগতে অননূক্ত—অনধীত বেদ যেমন বেদোক্ত কর্ম্মাদি বিষয়ে বোধোৎপাদন করত উপকার করে না, অথবা লোকপ্রসিদ্ধ অন্যান্য কৃষ্যাদি কর্ম্ম যেরূপ নিজে অসম্পাদিত হইলে স্বীয় ফল প্রদান দ্বারা পালন করে না, তদ্রূপ আত্মা প্রকৃতপক্ষে স্বলোক হইলেও, তাহাকে নিত্য আত্মস্বরূপে প্রকটিত করিতে না পারিলে নিশ্চয়ই অবিদ্যাদি দোষাপনয়ন দ্বারা রক্ষা করে না। ৪

এখন জিজ্ঞাসা করি, স্ব-লোকদর্শনে এই পরিপালনের প্রয়োজন কি? কর্ম্ম হইতেই যখন উপযুক্ত ফলপ্রাপ্তি ধ্রুব, এবং অভীষ্টফলসাধন কর্ম্মও যখন প্রভূত পরিমাণে বিদ্যমান আছে, তখন তদনুষ্ঠানের ফলেই আত্মার অক্ষয়ত্ব পালন সম্ভবপর হইবে? জ্ঞানের আর প্রয়োজন কি? না,—তাহা হইতে পারে না; কারণ, জন্য পদার্থমাত্রেরই ক্ষয় অবশ্যম্ভাবী, এই কথাই বিশেষ করিয়া বলিতেছেন যে, এই সংসারে যদি কোন অদ্ভুতকর্ম্মা পুরুষ 'স্ব'-লোক আত্মাকে না জানিয়া, এবংবিধ-জ্ঞানহীন অবস্থায় শাস্ত্রোক্ত বিধানানুসারে অবিচ্ছেদে ইষ্টফলসাধক বহু অশ্বমেধাদি পুণ্যকর্ম্মের অনুষ্ঠানও করে,—ইহার সাহায্যেই আমার অক্ষয় ফললাভ হইবে—মনে করিয়া নিরন্তর কর্ম্মানুষ্ঠান

(১) তাৎপর্য্য—সংখ্যার অপরিপূরণ কথার ভাবার্থ এইরূপ—"দশমঃ ত্বমসি" এইরূপ লৌকিক একটী বাক্য আছে। সেখানে যেমন অজ্ঞানদোষে নিজে দশম হইয়াও সংখ্যার পরিপূরণ না হওয়ায় আপনাকে 'দশম' বলিয়া বুঝিতে পারে নাই, এখানেও তদ্রূপ নিজে সর্ব্বদাই 'স্ব' (আত্মা) হইয়াও অজ্ঞান দোষে তাহা বুঝিতে না পারিয়া আপনাকে 'স্ব' হইতে ভিন্ন (অ-স্ব) বলিয়া মনে করিয়া থাকে।

করে, অবিদ্বানের সেই কর্ম্মগুলি অবিদ্যা-মূলক কামনার বশে অনুষ্ঠিত হওয়ায় ভ্রান্তিময় স্বপ্নদর্শনোত্থিত ঐশ্বর্য্যের ন্যায় ফলোপভোগের অন্তে অর্থাৎ তদুপযুক্ত ফলভোগ শেষ হইয়া গেলে পর, নিশ্চয়ই তাহা ক্ষয়প্রাপ্ত হয়; কারণ, সেই কর্ম্মানুষ্ঠানের মূলীভূত কারণ অবিদ্যা ও কামনা, উভয়ই চঞ্চল অর্থাৎ অচির-স্থায়ী; কাজেই কর্ম্মজনিত ফলের অনিত্যতাসিদ্ধান্তই উপপন্ন হইতেছে; অতএব নিশ্চয়ই পুণ্যকর্ম্মের ফলে অনন্তকাল পরিপালনের আশা কখনও হইতে পারে না (১)। অতএব আত্মাকেরই—স্বলোকেরই উপাসনা করিবে; প্রথমে 'স্ব'-লোকের প্রস্তাব থাকায় এখানে 'স্ব' শব্দ না থাকিলেও 'আত্মানম্' পদেরই স্বলোক অর্থ গ্রহণ করিতে হইবে। ৫

সেই যে লোক আত্মারই উপাসনা করে, তাহার কি ফল হয়, তাহা বলিতে-ছেন—নিশ্চয়ই তাহার কর্ম্ম ক্ষয় প্রাপ্ত হয় না; কারণ, তাহার এমন কোন কর্ম্ম অবশিষ্ট থাকে না, যাহার ক্ষয় হইবে; 'কর্ম্ম ক্ষয় হয় না' কথাটি সিদ্ধ পদার্থেরই অনুবাদ বা পুনরুল্লেখমাত্র। অবিদ্বানের সম্বন্ধে কর্ম্মের ফল ক্ষয়াত্মক সংসার-দুঃখ যেরূপ অবিচ্ছিন্নভাবে থাকে, ইহার (বিদ্বানের) সম্বন্ধে সেরূপ দুঃখ কখনও থাকে না (সম্ভবপরও হয় না); যেমন [জনক বলিয়াছিলেন—] 'মিথিলা দেশ ভস্মীভূত হইলেও আমার কিছু দগ্ধ হয় না', ইহাও তেমনি। ৬

অপর সম্প্রদায় বলিয়া থাকেন যে, স্বাত্ম-লোকোপাসক বিদ্বানের বিদ্যা-প্রভাবে তদনুষ্ঠিত কোন কর্ম্মেরই ক্ষয় হয় না; আর উপাসনার ফলস্বরূপ 'লোক' শব্দেরও তাহারা দুই প্রকার অর্থ কল্পনা করিয়া থাকেন,—একটী অর্থ হইতেছে—কর্ম্মফলের ভোগভূমির অভিব্যক্তাবস্থ (ব্যাকৃতাবস্থ) পূর্ণ হৈরণ্যগর্ভের লোক (হিরণ্যগর্ভের অধিষ্ঠিত স্থান)। যিনি সেই পরিচ্ছিন্ন অনাত্মলোকের উপসনা করেন, কেবল সেই পরিচ্ছিন্নাত্মদর্শীর অনুষ্ঠিত কর্ম্মই ক্ষয় প্রাপ্ত হয়। [অপর অর্থ হইতেছে এই যে] যে ব্যক্তি কর্ম্মফলাত্মক সেই হিরণ্যগর্ভের লোককেই অব্যাকৃতা-

(১) তাৎপর্য্য—বেদান্তশাস্ত্রে এইরূপ একটি নিয়ম আছে যে, 'যৎ কৃতকং, তদনিত্যম্' অর্থাৎ যাহা ক্রিয়াজন্য—কোন প্রকার ক্রিয়া হইতে উৎপন্ন, তাহা যত বড়ই হউক, বা যত দীর্ঘকালস্থায়ীই হউক না কেন, নির্দ্দিষ্ট সময় অতীত হইলে তাহাকে ক্ষয় পাইতেই হইবে। এ বিষয়ের কোথাও ব্যতিক্রম নাই। বিশেষতঃ যে যে বস্তু অবিদ্যা দ্বারা সাক্ষাৎ বা পরম্পরা সম্বন্ধেও উৎপাদিত, কস্মিন্‌কালেও তাহার নিত্যতা হইতে পারে না, যেমন স্বপ্নদৃষ্ট বিবিধ পদার্থ। এখানেও পুণ্যফল যখন ক্রিয়াজন্য, বিশেষতঃ মোহময় অবিদ্যা ও অবিদ্যামূলক কামনার ফল, তখন তাহার বিনাশও অবশ্যম্ভাবী।

বস্তু কারণরূপে পরিকল্পিত করিয়া উপাসনা করে; অপরিচ্ছিন্ন কর্ম্মফলে আত্মবুদ্ধি করায় সেই বিদ্বানের অনুষ্ঠিত কর্ম্ম কখনই ক্ষয়প্রাপ্ত হয় না। ৭

হাঁ, এরূপ কল্পনা শুনিতে সুন্দর বটে, কিন্তু শ্রুত্যনুসারিণী হইতেছে না; যেহেতু, এখানে 'স্ব-লোক' শব্দে পরমাত্মাই অভিহিত হইয়াছেন; কারণ, প্রথমে "স্বং লোকম্" এইরূপ প্রস্তাব করিয়া তাহারই প্রতিনির্দ্দেশ স্থলে 'স্ব'শব্দ পরিত্যাগপূর্ব্বক আত্ম-শব্দ যোগ করিয়া 'আত্মানম্ এব লোকম্ উপাসীত' বলা হইয়াছে; সুতরাং এখানে কর্ম্মসম্পর্কিত লোককল্পনার অবসরই নাই। ৮

বিশেষতঃ পরবর্ত্তী শুদ্ধ বিদ্যাবিষয়ক—'আমরা সন্তান দ্বারা কি করিব, যাহা দ্বারা আমাদের এই আত্ম-লোক লাভ হইবে না', এই বাক্যে বিশেষভাবে নির্দ্দেশ করাতেও [ ঐরূপ কল্পনা সঙ্গত হইতে পারে না; কারণ, ] এখানে "অয়মাত্মা নো লোকঃ" এই বাক্যে পুত্র, কর্ম্ম ও অপরবিদ্যালব্ধ লোক সমূহ হইতে এই আত্ম-লোকের বিশেষত্ব জ্ঞাপন করা হইয়াছে; তাহার পর 'কোন কর্ম্ম দ্বারাই ইহার পরম লোক অর্থাৎ সর্ব্বোৎকৃষ্ট গন্তব্য স্থান'; এখানেও সেইরূপ অর্থেই 'লোক' শব্দের ব্যবহার করা হইয়াছে। অতএব এখানেও 'স্বং লোকম্' এইরূপ বিশেষণ সন্নিবিষ্ট থাকায় পূর্ব্বোক্ত বিশেষণযুক্ত বাক্যগুলির সহিত ইহার একবাক্যতা করাই সমীচান। ৯

যদি বল, তাহা হইলেও "অস্মাৎ কাময়তে" এইরূপ ফলনির্দ্দেশ করা সঙ্গত হয় না; কারণ, এখানে 'স্ব লোক' অর্থ পরমাত্মা; তাহার উপাসনায় তৎস্বরূপ-প্রাপ্তি যখন শাস্ত্র-সম্মত সিদ্ধান্ত, তখন 'যাহা যাহা কামনা করেন, তৎসমস্ত এই আত্মা হইতেই সম্পন্ন হয়' এইরূপে সেই উপাসিত আত্মার অতিরিক্ত স্বতন্ত্র ফলের প্রাপ্তি-বর্ণনা কখনও যুক্তিসঙ্গত হয় না। না, এ আপত্তিও সঙ্গত হয় না; যেহেতু, ইহা স্ব-লোকোপাসনার স্তুতিপ্রকাশক মাত্র, ( প্রকৃত-ফলপ্রকাশক নহে )। ইহার অর্থ হইতেছে এই যে, তাহার যাহা কিছু অভীষ্ট, তৎসমস্ত স্ব-লোক হইতেই নিষ্পন্ন হইয়া থাকে, এতদতিরিক্ত আর কিছুই তাহার প্রার্থনীয় থাকে না; কারণ, তিনি আপ্তকাম; [ সুতরাং অন্যত্র তাঁহার কিছুই প্রার্থনীয় থাকিতে পারে না ], কারণ, শ্রুতিতে আছে—'আত্মা হইতে প্রাণ, আত্মা হইতে দিক্‌সমূহ' ইত্যাদি। অথবা পূর্ব্বে যেমন সর্ব্বাত্মভাবজ্ঞাপনের জন্য "তস্মাৎ তৎ সর্ব্বমভবৎ" বলা হইয়াছে, তেমনি এখানেও সর্ব্বাত্মভাবপ্রদর্শনের জন্যই ঐরূপ ফলের উল্লেখ করা হইয়াছে। ১০

প্রকৃত পক্ষে উপাসক যদি পরমাত্মাই হইয়া যান, তাহা হইলে "অস্মাদ্ধি এব"

এই বাক্যে 'প্রস্তাবিত স্বস্বরূপ আত্ম-লোক হইতে' এইরূপ অর্থলাভের জন্য এখানে 'আত্ম'-শব্দের প্রয়োগ করা অবশ্যই যুক্তিসঙ্গত হইতে পারে; নচেৎ পরমাত্ম-লোকের নিষেধার্থ এবং ব্যক্তাবস্থার ব্যাবৃত্তির জন্য, 'অব্যাকৃতাবস্থ—যাহা এখনও অভিব্যক্ত হয় নাই, সেই অব্যক্ত কর্ম্মলোক হইতে' এইরূপেই বিশেষ করিয়া বলা আবশ্যক হইত; কিন্তু তাহা করা হয় নাই; পরন্তু এখানে প্রস্তাবিত বিষয়টাই বিশেষভাবে নির্দ্দেশ করিয়াছেন; সুতরাং উভয়ের মধ্যবর্ত্তী একটা অশ্রুত অবস্থা অবধারণ করা যাইতে পারে না ॥ ৫২ ॥ ১৫ ।

**আভাষ-ভাষ্যম্।**—অথো অয়ং বা আত্মা। অত্রাবিদ্বান্ বর্ণাশ্রমাদ্যভিমানী ধর্ম্মেণ নিয়ম্যমানো দেবাদিকর্ম্মকর্ত্তব্যতয়া পশুবৎ পরতন্ত্র ইত্যুক্তম্। কানি পুনস্তানি কর্ম্মাণি?—যৎকর্ত্তব্যতয়া পশুবৎ পরতন্ত্রো ভবতি; কে বা তে দেবাদয়ঃ?—যেষাং কর্ম্মভিঃ পশুবদুপকরোতি—ইতি, তদুভয়ং প্রপঞ্চয়তি—

**আভাষ-ভাষ্যানুবাদ।**—"অথো অয়ং বা আত্মা" ইত্যাদি। বর্ণাশ্রমাদিকৃত অভিমানসম্পন্ন অবিদ্বান্ পুরুষ ধর্ম্ম দ্বারা নিয়মিত হইয়া দেবতা প্রভৃতির ভোগানুকূল কর্ম্মসম্পাদনে পরাধীন (বাধ্য) থাকেন, এইজন্য পশুর ন্যায় পরতন্ত্র; এ কথা পূর্ব্বে বলা হইয়াছে। সেই সমস্ত কর্ম্ম কি কি, যাহার অনুষ্ঠানের জন্য অবিদ্বান্ পুরুষ পশুবৎ পরাধীন হইয়া থাকেন; আর এই দেবাদিই বা কে কে, অবিদ্বানেরা বিবিধ কর্ম্ম দ্বারা যাহাদের উপকার সাধন করিয়া থাকেন। এখন এই উভয় বিষয় বিস্তৃতভাবে বলিতেছেন—

**অথো অয়ং বা আত্মা সর্ব্বেষাং ভূতনাং লোকঃ, স যজ্জুহোতি যদ্যজতে তেন দেবানাং লোকোঽথ যদনুব্রূতে তেন ঋষীণামথ যৎ পিতৃভ্যো নিপৃণাতি যৎ প্রজামিচ্ছতে তেন পিতৄণামথ যন্মনুষ্যান্ বাসয়তে যদেভ্যোঽশনং দদাতি তেন মনুষ্যাণাং অথ যৎ পশুভ্যস্তৃণোদকং বিন্দতি তেন পশূনাং যদস্য গৃহেষু শ্বাপদা বয়াংস্যাপিপীলিকাভ্য উপজীবন্তি তেন তেষাং লোকো যথাহ বৈ স্বায় লোকায়ারিষ্টিমিচ্ছেদেবং হৈবংবিদে সর্ব্বাণি ভূতান্যরিষ্টিমিচ্ছন্তি, তদ্বা এতদ্বিদিতং মীমাংসিতম্ ॥ ৫৩ ॥ ১৬ ॥**

**সরলার্থঃ।**—অথো (বাক্যারম্ভে) অয়ং (প্রকৃতঃ) আত্মা (কর্ম্মাধি-

কৃত: অবিদ্বান্ পুরুষঃ) সর্ব্বেষাং ভূতানাং দেবাদি পিপীলিকান্তানাং) লোকঃ (লোক্যতে ভুজ্যতে ইতি লোকঃ—ভোগ্যঃ)। সঃ (অবিদ্বান্) যৎ জুহোতি (হোম করোতি), যৎ যজতে, তেন (হোম-যাগলক্ষণেন-কর্ম্মণা) দেবানাং লোকঃ (ভোগ্যঃ), অথ যৎ অনুব্রূতে (অহরহঃ বেদাদীন্ পঠতি), তেন ঋষীণাং লোকঃ (ভোগ্যঃ), অথ যৎ পিতৃভ্যঃ নিপৃণাতি (পিণ্ডোদকাদি প্রযচ্ছতি), যচ্চ প্রজাম্ ইচ্ছতে (অপত্যমুৎপাদয়তি), তেন (কর্ম্মণা) পিতৄণাং [লোকঃ], অথ যৎ মনুষ্যান্ বাসয়তে (স্থানাসনজলাদিদানেন গৃহে স্থাপয়তি), যৎ চ এভ্যঃ (মনুষ্যেভ্যঃ) অশনং (অন্নং) দদাতি, তেন (কর্ম্মণা) মনুষ্যাণাং [লোকঃ], অথ যৎ পশুভ্যঃ তৃণোদকং বিন্দতি, (পশূন্ তৃণোদকং গ্রাহয়তি), তেন পশূনাং [লোকঃ], অস্য (অবিদুষঃ) গৃহেষু যৎ আ পিপীলিকাভ্যঃ (পিপীলিকাপর্য্যন্তং) শ্বাপদাঃ (জন্তবঃ) বয়াংসি (পক্ষিণঃ) চ উপজীবন্তি, তেন তেষাং লোকঃ; যথা স্বায় (স্বকীয়ায়) লোকায় (শরীরায়) অরিষ্টিং (অবিনাশং) ইচ্ছেৎ (কাময়েৎ) জনঃ], এবং (পূর্ব্ববদেব) হ (নিশ্চয়ে) এবংবিদে (যথোক্তজ্ঞান-শালিনে) সর্ব্বাণি ভূতানি অরিষ্টিং (অবিনাশং) ইচ্ছন্তি (কাময়ন্তে), তৎ এতৎ (আত্মতত্ত্বং) বিদিতং (বিশেষেণ জ্ঞাতং সৎ) মীমাংসিতং (কর্ত্তব্যতয়া বিচারিত) ভবতীতি শেষঃ। ১৬॥ ১১॥

**মূলানুবাদ।**—কর্ম্মাধিকারী এই আত্মা (অবিদ্বান পুরুষ) সর্ব্বভূতের (দেবাদিপ্রাণীর) লোক অর্থাৎ ভোগ্য; সেই অবিদ্বান্ যে হোম করে, এবং যাগ করে, তাহা দ্বারা সে দেবগণের ভোগ্য হয়, আর সে যে, অহরহঃ অধ্যয়ন করে, তাহা দ্বারা ঋষিগণের, আর সে যে, পিতৃগণের উদ্দেশ্যে জলপিণ্ড প্রদান করে, তাহা দ্বারা পিতৃগণের, এবং সে যে, [অভ্যাগত] মনুষ্যগণকে বাস করায় ও অন্নদান করে, তাহা দ্বারা মনুষ্য-গণের, এবং পশুগণকে যে, তৃণ ও জল প্রদান করে, তাহা দ্বারা পশুগণের, আর গৃহে যে, পিপীলিকা হইতে আরম্ভ করিয়া শ্বাপদ ও পক্ষিগণ জীবিকা লাভ করিয়া থাকে, তাহা দ্বারা তাহাদের লোক (ভোগ্য) হয়। জগতে স্বীয় শরীরের জন্য যেমন অ-রিষ্টি (অনিষ্টাভাব বা অবিনাশ) ইচ্ছা করিয়া থাকে, তেমনি দেবতা প্রভৃতিও, যে লোক আপনাকে দেবাদির ঋণগ্রস্ত বলিয়া মনে করে, তাহারও অরিষ্টি কামনা করিয়া থাকেন; সেই এই বিষয়টী [পঞ্চমহাযজ্ঞপ্রকরণে] বিদিত

( বিহিত ) এবং [ অবদান প্রকরণে ] মীমাংসিতও ( বিচারিতও ) হইয়াছে ॥ ৫৩ ॥ ১৬ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—অথো ইত্যয়ং বাক্যোপন্যাসার্থঃ। অয়ং যঃ প্রকৃতো গৃহী কর্ম্মাধিকৃতোঽবিদ্বান্ শরীরেন্দ্রিয়সঙ্ঘাতাদিবিশিষ্টঃ পিণ্ড আত্মেত্যুচ্যতে সর্ব্বেষাং দেবাদীনাং পিপীলিকান্তানাং ভূতানাং লোকো ভোগ্য আত্মেত্যর্থঃ, সর্ব্বেষাং বর্ণাশ্রমাদিবিহিতৈঃ কর্ম্মভিরুপকারিত্বাৎ। কৈঃ পুনঃ কর্ম্মবিশেষৈরুপ-কুর্ব্বন্ কেষাং ভূতবিশেষাণাং লোকঃ—ইত্যুচ্যতে—স গৃহী যৎ জুহোতি যৎ যজতে, —যাগো দেবতামুদ্দিশ্য স্বত্বপরিত্যাগঃ, স এবাসেচনাবধিকো হোমঃ, তেন হোম যাগলক্ষণেন কর্ম্মণাবশ্যকর্ত্তব্যত্বেন দেবানাং পশুবৎ পরতন্ত্রত্বেন প্রতিবদ্ধ ইতি লোকঃ। অথ যদনুব্রূতে স্বাধ্যায়মধীতে অহরহঃ, তেন ঋষীণাং লোকঃ ; অথ যৎ পিতৃভ্যো নিপৃণাতি প্রযচ্ছতি পিণ্ডোদকাদি ; যচ্চ প্রজামিচ্ছতে প্রজার্থমুদ্যম করোতি—ইচ্ছা চোৎপত্ত্যুপলক্ষণার্থা, প্রজাঞ্চোৎপাদয়তীত্যর্থঃ, তেন কর্ম্মণাবশ্য কর্ত্তব্যত্বেন পিতৃণাং লোকঃ পিতৃণাং ভোগ্যত্বেন পরতন্ত্রো লোকঃ ; অথ যৎ মনু-ষ্যান্ বাসয়তে ভূম্যুদকাদিদানেন গৃহে, যচ্চ তেভ্যো বসদ্ভ্যোঽবসদ্ভ্যো বা অর্থিভ্যো-ঽশনং দদাতি, তেন মনুষ্যাণাম্ ; অথ যৎ পশুভ্যস্তৃণোদক বিন্দতি লম্ভয়তি, তেন পশূনাম্ ; যদস্য গৃহেষু শ্বাপদা বয়াংসি চ পিপীলিকাভিঃ সহ কণবলিভাণ্ড-ক্ষালনাদি উপজীবন্তি, তেন তেষাং লোকঃ। ১

যস্মাদয়মেতানি কর্ম্মাণি কুর্ব্বন্নুপকরোতি দেবাদিভ্যঃ, তস্মাদ্ যথা হ বৈ লোকে স্বায় লোকায় স্বস্মৈ দেহায় অরিষ্টিমবিনাশং স্বত্বভাবাপ্রচ্যুতিমিচ্ছেৎ—স্বভাবা-প্রচ্যুতিভয়াৎ পোষণরক্ষণাদিভিঃ সর্ব্বতঃ পরিপালয়েৎ ; এবং হ এবংবিদে—সর্ব্ব-ভূতভোগ্যোঽহম্, অনেন প্রকারেণ ময়াবশ্যম্ ঋণিবৎ প্রতিকর্ত্তব্যম্—ইত্যেবমা-ত্মানং পরিকল্পিতবতে, সর্ব্বাণি ভূতানি দেবাদীনি যথোক্তানি, অরিষ্টিমবিনাশ-মিচ্ছন্তি স্বত্বাপ্রচ্যুত্যৈ সর্ব্বতঃ সংরক্ষন্তি—কুটুম্বিন ইব পশূন্—"তস্মাদেষাং তন্ন প্রিয়ম্" ইত্যুক্তম্। তদ্বৈ এতৎ তদেতদ্ যথোক্তানাং কর্ম্মণামৃণবদবশ্যকর্ত্তব্যত্ব-পঞ্চমহাযজ্ঞপ্রকরণে বিদিতং কর্ত্তব্যতয়া মীমাংসিতং বিচারিতঞ্চ অবদান-প্রকরণে ॥ ৫৩ ॥ ১৬ ॥

টীকা। কণ্ডিকান্তরমবতার্য্য বৃত্তমনূদ্যাকাঙ্ক্ষাপূর্ব্বকং তাৎপর্য্যমাহ—অথো ইত্যাদিনা ; অত্রেত্যবিদ্যাবস্থা পূর্ব্বপ্রশ্নো বা গৃহ্যতে। অপি-পর্য্যায়ত্বাথো-শব্দস্যাসঙ্গতিমাশঙ্ক্য ব্যাকরোতি—অথো ইতীতি। পরত্বাপি প্রকৃতত্বাত্ততো বিশিনষ্টি—গৃহীতি। গৃহিত্বে হেতুরবিদ্বানিত্যাদি। উত্তর-পর্য্যুদাসার্থং কর্ম্মাধিকৃত ইত্যুক্তম্। কথমুক্তাত্মনঃ সর্ব্বভোগ্যত্বে তত্রাশঙ্ক্যাহ—সর্ব্বেষামিতি।

তদেব প্রশ্নদ্বারা প্রকটয়তি—কৈঃ পুনরিতি। যজতিজুহোত্যোস্ত্যাগার্থত্বেনাবিশেষাৎ পুনরুক্তিমাশঙ্ক্য যজতি-চোদনা দ্রব্যদেবতাক্রিয়াসমুদায়ে কৃতার্থত্বাদিতি ন্যায়েনাহ—যাগ ইতি। আসেচনং প্রক্ষেপঃ। উক্তঞ্চ জুহোতিরাসেচনাধিকঃ স্যাদিতি। ১

যথোক্ত হোমাদিভির্দেবাদীন্ প্রত্যুপকুর্ব্বতো গৃহিণো বিদ্যয়া প্রতিবন্ধসত্ত্বাত্তদুপকারিত্ব-ব্যাবৃত্তিরিতি শঙ্কাহ—যস্মাদিতি। পূর্ব্বোক্তানামপশব্দানামভিপ্রেতমর্থমনূদ্য সমনন্তরবাক্যমবতার্য্য তদর্থমাহ—তস্মাদিতি। দেবাদীনাং কর্ম্মাধিকারিণি কর্তৃত্বাদিপরিপালনমেব পরিরক্ষণমিতি বিবক্ষিত্বা পূর্ব্বোক্তং স্মারয়তি—তস্মাদিতি। যথোক্তং কর্ম্ম কুর্ব্বন্ যদ্যপি দেবাদীন্ প্রত্যুপকরোতি, তথাপি ন তৎকর্ত্তৃত্বমাবশ্যকং, মানাভাবাদিত্যাশঙ্ক্যাহ—তথা ইতি। ভূতযজ্ঞো মনুষ্যযজ্ঞঃ পিতৃযজ্ঞো দেবযজ্ঞো ব্রহ্মযজ্ঞশ্চেত্যেবং পঞ্চ মহাযজ্ঞাঃ। নন্বেতদপি বিচারং বিনা নাবগম্যং, ন হি কুতূহলাদি শ্রুতমিত্যোবাস্থিতং তে, তত্রাহ—মীমাংসিতমিতি। তদেতদবদয়তে যদ্যজতে, স যদগ্নৌ জুহোতীত্যবদানপ্রকরণম্। ঋণং হ বাব জায়তে জায়মানো যোঽস্তী-ত্যাদিনার্থবাদেনেতি শেষঃ। ৫১। ১৬।

**ভাষ্যানুবাদ।**—'অথো' শব্দ বাক্যারম্ভসূচক। গৃহাশ্রমস্থ কর্ম্মাধিকারী শরীরেন্দ্রিয়াদিসমষ্টিকৃত যে অবিদ্যাযুক্ত দেহপিণ্ড 'আত্মা' শব্দে অভিহিত হয়, সেই আত্মাই দেবতা হইতে পিপীলিকা পর্য্যন্ত সর্ব্বভূতের লোক অর্থাৎ ভোগ্য; কারণ, তাহার বর্ণাশ্রমবিহিত কর্ম্ম দ্বারা সর্ব্বভূতেরই উপকার সাধিত হইয়া থাকে। কি কি বিশেষ কর্ম্ম দ্বারা উপকার সাধন করিয়া কোন কোন ভূতবিশেষের লোক (ভোগ্য) হয়, তাহা বলিতেছেন—সেই গৃহস্থ যে, হোম করিয়া থাকে, এবং যাগ করিয়া থাকে, সেই হোম ও যাগাত্মক কর্ম্ম তাহার অবশ্য-কর্ত্তব্য। গৃহী ঐ কর্ম্ম দ্বারাই দেবগণের নিকট পশুর ন্যায় পরাধীনভাবে আবদ্ধ থাকে; এই জন্য সে দেবগণের লোক (ভোগ্য) হয়। যাগ অর্থ—দেবতার উদ্দেশে স্বত্বত্যাগ (দেবতাকে উদ্দেশ্য করিয়া স্বীয় স্বত্ব-ত্যাগপূর্ব্বক দ্রব্য ত্যাগ করা)। যখনই সেই কর্ম্মে আসেচনের (জলীয় দ্রব্যভাগের) আধিক্য থাকে, তখন তাহার নাম হয়—হোম। [গৃহস্থ] নিরন্তর যে, পাঠ করে—প্রত্যহ যে, বেদাদি শাস্ত্র অধ্যয়ন করে, তাহা দ্বারা সে ঋষিগণের লোক হয়; আর যে, পিতৃলোকের উদ্দেশে জলপিণ্ডাদি প্রদান করে, এবং সন্তানলাভের ইচ্ছা করে, অর্থাৎ সন্তানলাভের জন্য চেষ্টা করে,—এখানে 'ইচ্ছা' পদে উৎপাদন পর্য্যন্ত বুঝিতে হইবে, [সুতরাং অর্থ হইতেছে—] সন্তান উৎপাদন করে। সন্তানোৎপাদন গৃহীর অবশ্যকর্ত্তব্য; এইজন্য ইহা দ্বারা পিতৃগণের লোক হয়, অর্থাৎ পিতৃগণের ভোগ্যরূপ পরতন্ত্র (পরাধীন) থাকে; আর যে, মনুষ্যগণকে উপযুক্ত স্থান ও জলাদি প্রদানপূর্ব্বক গৃহে বাস করায়, এবং গৃহে বাস করুক বা না করুক, প্রার্থনাকারী মনুষ্যগণকে যে, অন্ন প্রদান করে,

তাহা দ্বারা মনুষ্যগণের [ লোক ] হয়; আর যে, পশুগণকে ঘাস জল দিয়া থাকে, তদ্দ্বারা পশুগণের [ লোক ] হয়; এবং ইহার ( গৃহীর ) গৃহে শ্বাপদ ও পক্ষিগণ যে, পিপীলিকাপ্রভৃতির সঙ্গে অন্নকণা, বলি ( ১ ) ও ভাণ্ডপ্রক্ষালন-জলাদি ভোগ করিয়া থাকে, তাহা দ্বারা তাহাদেরও লোক ( ভোগ্য ) হয়। ১

যেহেতু, এই অবিদ্বান্ গৃহস্থ কর্ম্মাচরণ দ্বারা দেবতাপ্রভৃতির উপকারসাধন করিয়া থাকে, সেই হেতু জগতে যেমন স্বলোকের জন্য—স্বীয় দেহের অ-রিষ্টি—অবিনাশ অর্থাৎ অস্তিত্বরক্ষার ইচ্ছা করিয়া থাকে, অস্তিত্ব বিলোপের ভয়ে, রক্ষা ও পোষণাদি দ্বারা সর্ব্বতোভাবে দেহের পরিপালন করিয়া থাকে, তেমনি যিনি উক্তপ্রকার জ্ঞানবান্—'আমি সর্ব্বভূতের ভোগ্য, ঋণীর ন্যায় আমাকেও এই সমস্ত কর্ত্তব্য-কর্ম্ম সম্পাদন দ্বারা ঋণপরিশোধ করিতে হইবে', এইরূপে আপনাকে ঋণগ্রস্ত মনে করে; পূর্ব্বকথিত দেবাদি সমস্ত ভূতই তাঁহার অরিষ্টি—অবিনাশ ইচ্ছা করিয়া থাকে, অর্থাৎ গৃহস্থগণ যেরূপ পশুরক্ষা করিয়া থাকে, ঠিক তেমনি দেবগণও তাহার অস্তিত্ববিলোপ-নিবৃত্তির জন্য সর্ব্বতোভাবে রক্ষা করিয়া থাকে; এই জন্যই বলা হইয়াছে যে, সেই হেতু দেবগণের ইহা প্রিয় নয় [ যে, মানবগণ মুক্তিলাভ করে ]। সেই এই বিষয়টি অর্থাৎ ঋণ-পরিশোধের ন্যায় যথোক্তপ্রকার কর্ম্মসমূহের অবশ্যকর্ত্তব্যতা 'পঞ্চমহাযজ্ঞ'-প্রকরণে বিজ্ঞাত হইয়াছে, এবং অবদানপ্রকরণে মীমাংসিত (২) অর্থাৎ অবশ্যকর্ত্তব্যরূপে বিচারিত বা সিদ্ধান্তিত হইয়াছে ॥ ৫৩ ॥ ১৬ ॥

---

( ১ ) তাৎপর্য্য—এখানে 'বলি' অর্থে—পঞ্চমহাযজ্ঞের অন্তর্গত 'ভূতযজ্ঞ' বুঝিতে হইবে। ইহার বিস্তৃত বিবরণ 'পঞ্চমহাযজ্ঞ' কথার টীপ্পনীতে দেখিতে হইবে।

(২) তাৎপর্য্য—'পঞ্চমহাযজ্ঞ' ও 'অবদানপ্রকরণে'র বিবরণ এইরূপ—"পাঠো হোমশ্চাতিথীনাং সপর্য্যা তর্পণং বলিঃ। এতে পঞ্চ মহাযজ্ঞা ব্রহ্মযজ্ঞাদিনামকাঃ।" "অধ্যয়নং ব্রহ্মযজ্ঞঃ পিতৃযজ্ঞস্তু তর্পণম্। হোমো দৈবো বলির্ভৌতো নৃযজ্ঞোঽতিথিপূজনম্॥ ( মনু )।

অর্থাৎ ( ১ ) বেদাদি শাস্ত্রপাঠ—ব্রহ্মযজ্ঞ, ( ২ ) হোম—দেবতা উদ্দেশ্যে দ্রব্যত্যাগ—দৈবযজ্ঞ, ( ৩ ) ভূতবলি—ভূতযজ্ঞ, ( ৪ ) পিতৃগণ উদ্দেশ্যে জলপিণ্ডাদিদান—পিতৃযজ্ঞ, আর ( ৫ ) অতিথিপূজার নাম—নৃযজ্ঞ। 'পঞ্চমহাযজ্ঞ' নামে প্রসিদ্ধ এই যজ্ঞগুলি গৃহস্থের প্রত্যহ পালনীয়। তন্মধ্যে বিশেষ এই যে, ভূতযজ্ঞকে ভূতবলি ও বৈশ্বদেবযাগও বলা হয়। ইহার লক্ষণ এইরূপ—'আপ্যায়নায় ভূতানাং কুর্য্যাদ্বৈশ্বদেবমাদরাৎ। শ্বভ্যশ্চ শ্বপচেভ্যশ্চ বয়োভ্যশ্চাবপেদ্ ভুবি। বৈশ্বদেবং হি নামৈতৎ সায়ং প্রাতর্বিধীয়তে।' ইহার মর্ম্মার্থ এই যে, গৃহস্থ মধ্যাহ্নে ও রাত্রিতে আহারের পূর্ব্বে প্রথমে দেবতা উদ্দেশ্যে এবং কুকুর, চণ্ডাল ও পক্ষীপ্রভৃতির উদ্দেশ্যে খাদ্যদ্রব্যের অগ্রভাগ ভূমিতে দান করিয়া অবশেষে আপনি ভোজন করিবে।

**আভাসভাষ্যম্ ।**—আত্মৈবেদমগ্র আসীৎ। ব্রহ্ম বিদ্বাংশ্চেৎ তস্মাৎ পশুভাবাৎ কর্ত্তব্যতাবন্ধনরূপাৎ প্রতিমুচ্যতে, কেনায়ং কারিতঃ কর্ম্মবন্ধনাধিকারেঽবশ ইব প্রবর্ত্ততে, ন পুনস্তদ্বিমোক্ষণোপায়ে বিদ্যাধিকার ইতি। নন্বুক্তম্ দেবা রক্ষন্তীতি। বাঢ়ম্, কর্ম্মাধিকার-স্বগোচরারূঢ়ানেব তেঽপি রক্ষন্তি, অন্যথা অকৃতাভ্যাগম-কৃতনাশপ্রসঙ্গাৎ; ন তু সামান্য পুরুষমাত্রং বিশিষ্টাধিকারানারূঢ়ম্; তস্মাদ্ভবিতব্যং তেন, যেন প্রেরিতোঽবশ এব বহির্ম্মুখো ভবতি স্বস্মাল্লোকাৎ। ১

নন্বু অবিদ্যা সা, অবিদ্যাবান্ হি বহির্মুখীভূতঃ প্রবর্ত্ততে। সাপি নৈব প্রবর্ত্তিকা; বস্তুস্বরূপাবরণাত্মিকা হি সা, প্রবর্ত্তকবীজত্বন্তু প্রতিপদ্যতে অন্ধত্বমিব গর্ত্তাদি-পতনপ্রবৃত্তিহেতুঃ। এবং তর্হি উচ্যতাং—কিং তৎ, যৎ প্রবৃত্তিহেতুরিতি। তদিহাভিধীয়তে—এষণা কামঃ সঃ, "স্বাভাবিক্যামবিদ্যায়াং বর্ত্তমানা বালাঃ পরাচঃ কামাননুযন্তি"—ইতি কাঠকশ্রুতৌ, স্মৃতৌ চ—"কাম এষ ক্রোধ এষঃ" ইত্যাদি, মানবে চ—"সর্ব্বা প্রবৃত্তিঃ কামহেতুকৈব" ইতি; স এষোঽর্থঃ সবিস্তরঃ প্রদর্শ্যত ইত আ অধ্যায়পরিসমাপ্তেঃ।

টীকা। বাক্যান্তরমাদায় ব্যাখ্যাতুং পাতনিকাং করোতি—আত্মৈবেত্যাদিনা। কর্ম্মৈব বন্ধনং, তত্রাধিকারোঽনুষ্ঠানং, তস্মিন্নিতি যাবৎ। বিদ্যাধিকারস্তদুপায়ে শ্রবণাদৌ প্রবৃত্তিস্তত্রেত্যর্থঃ। যথোক্তাধিকারিণো দেবাদিভী রক্ষণং প্রবৃত্তিমার্গে নিয়মেন প্রবর্ত্তকমিতি শঙ্কতে—নন্বিতি। উক্তমঙ্গীকরোতি—বাঢ়মিতি। তর্হি প্রবর্ত্তকান্তরং ন বক্তব্যং, তত্রাহ—কর্ম্মাধিকারেতি। কর্ম্মস্বধিকারেণ স্বগোচরত্বং প্রাপ্তানেব দেবাদয়োঽপি রক্ষন্তি, ন সর্ব্বাশ্রমসাধারণং ব্রহ্মচারিণম্, অতোঽস্য কর্ম্মমার্গে প্রবৃত্তৌ দেবাদিরক্ষণস্যাহেতুত্বাদ ব্রহ্মচারিণো নিবৃত্তিঃ তাবত্তু প্রবৃত্তিপক্ষপাতে কারণং বাচ্যমিত্যর্থঃ। মনুষ্যমাত্রং কর্ম্মণ্যেব তে বলাৎ প্রবর্ত্তয়ন্তি, তেষামচিন্ত্যশক্তিত্বাদিত্যাশঙ্ক্যাহ—অন্যথেতি। স্বগোচরারূঢ়ানেবেত্যেবকারস্য ব্যাবর্ত্ত্যং কীর্ত্তয়তি—ন ত্বিতি। বিশিষ্টাধিকারো গৃহস্থানুষ্ঠেয়কর্ম্মসু গৃহস্থত্বেন স্বামিত্বং, তেন দেবগোচরতামপ্রাপ্তমিত্যর্থঃ। দেবাদিরক্ষণস্যাকারণত্বে ফলিতমাহ - তস্মাদিতি।

প্রত্যগবিদ্যা যথোক্তাধিকারিণো নিয়মেন প্রবৃত্ত্যন্তরাগে হেতুরিতি শঙ্কতে—নন্বিতি। তদেব স্ফুটয়তি। অবিদ্যাবানিতি। তস্যাঃ স্বরূপেণ প্রবর্ত্তকত্বং দূষয়তি—সাপীতি। অবিদ্যায়াস্তর্হি প্রবৃত্ত্যন্বয়ব্যতিরেকৌ কথমিত্যাশঙ্ক্য কারণকারণত্বেনেত্যাহ—প্রবর্ত্তকেতি। সত্যাস্মিন্ কারণেঽকারণমেবাবিদ্যা প্রবৃত্তেরিতি চেত্তত্রাহ—এবং তর্হীতি। উত্তরবাক্যমুত্তরত্বেনাবতার্য্য তস্মিন্বিবক্ষিতং প্রবর্ত্তকং সঙ্ক্ষিপতি—তদিহাভিধীয়ত ইতি। তত্রার্থতঃ শ্রুত্যন্তরং সংবাদয়তি—স্বাভাবিক্যামিতি। তত্রৈব ভগবতঃ সম্মতিমাহ—স্মৃতৌ চেতি। 'অথ কেন প্রযুক্তোঽয়ম্' ইত্যাদিপ্রশ্নস্যোত্তরম্—

"কাম এষ ক্রোধ এষ রজোগুণসমুদ্ভবঃ" ইত্যাদি।

"অকামতঃ ক্রিয়া কাচিদ্ দৃশ্যতে নেহ কর্হিচিৎ।
যদ্যদ্ধি কুরুতে জন্তুস্তত্তৎ কামস্য চেষ্টিতম্।"

ইতি বাক্যমাশ্রিত্যাহ—মানবে চেতি। দর্শিতমিতি শেষঃ। উক্তেঽর্থে তৃতীয়াধ্যায়শেষমপি প্রমাণয়তি—স এবোঽর্থ ইতি।

**আভাস-ভাষ্যানুবাদ।**—"আত্মৈবেদম্ অগ্র আসীৎ" ইত্যাদি। ব্রহ্মবিৎ ব্যক্তি যদি কর্ত্তব্যতাবন্ধনস্বরূপ পূর্ব্বোক্ত পশুভাব হইতে বিমুক্ত হইতে পারেন তাহা হইলে, তিনি কেন কাহার প্রেরণায় প্রেরিত হইয়া যেন অবশেরই মত কর্ম্ম বন্ধনাধিকারে আবদ্ধ থাকেন? এবং কেনই বা আত্মবিমোক্ষের জন্য তদুপায় বিদ্যাধিকারে প্রবৃত্ত না হন? ভাল, এখন আবার এ আপত্তি কেন? পূর্ব্বেই ত বলা হইয়াছে যে, দেবতারা তাহাদিগকে রক্ষা করেন; হাঁ, এ কথা বলা হইয়াছে সত্য, কিন্তু যাহারা দেবতাদিগের অধিকারভুক্ত কর্ম্মাধিকারে অবস্থিত, দেবতারা কেবল তাহাদিগকেই রক্ষা করিয়া থাকেন, কিন্তু যাহারা কর্ম্মে বিশিষ্টাধিকার লাভ করে নাই, তাদৃশ সাধারণ পুরুষদিগকে ত আর তাঁহারা রক্ষা করেন না; ইহা না বলিলে, কৃতনাশ ও অকৃতাভ্যাগমনামক দুইটি দোষ উপস্থিত হয় (১)। অতএব অবশ্যই সেরূপ কিছু আছে, যাহার প্রেরণায় পুরুষ অবশ হইয়াই যেন স্ব-লোক হইতে (আত্মা হইতে) বহির্ম্মুখ হইয়া থাকে। ১

ভাল, সে পদার্থটী ত অবিদ্যা; কেন না, অবিদ্যাসম্পন্ন পুরুষই বহির্ম্মুখ হইয়া কর্ম্মমার্গে প্রবৃত্ত হইয়া থাকে; প্রকৃতপক্ষে কিন্তু অবিদ্যাও প্রবৃত্তির মূল কারণ নহে, পরন্তু তাহা কেবল বস্তুর স্বরূপটি মাত্র আবরণ করিয়া রাখে, যেমন অন্ধত্ব-ধর্ম্ম গর্ত্ত প্রভৃতিতে পতনের কারণ বলিয়া পরিগণিত হয়, ইহাও তেমনি। তাহা হইলে, বল—প্রবৃত্তির মূলকারণভূত সেই বস্তুটি কি? হাঁ, তাহা বলা হইতেছে—সেই বস্তুটি হইতেছে এষণা—কাম। কঠোপনিষদে আছে—'স্বভাবসিদ্ধ অবিদ্যাধিকারে বর্ত্তমান বালকগণ, অর্থাৎ বালকের ন্যায় বিবেকবিহীন পুরুষগণ বাহ্য বিষয়ের অনুসরণ করিয়া থাকে; স্মৃতিতেও (ভগবদ্গীতাতেও) আছে—'ইহা হইতেছে—

(১) তাৎপর্য্য—'কৃতনাশ' ও 'অকৃতাভ্যাগম' দুই প্রকার দোষ। কৃতনাশ অর্থ—যাহা করা হয়, অথচ ফল না দিয়াই নষ্ট হইয়া যায়, অর্থাৎ অনুষ্ঠিত কর্ম্মের ফলভোগ না হওয়া; আর অকৃতাভ্যাগম অর্থ—যাহা করা হয় নাই, তাহার প্রাপ্তি অর্থাৎ কর্ম্মানুষ্ঠান না করিয়াও আকস্মিক ভাবে ফলপ্রাপ্তি। কৃতকর্ম্মের নাশ হইলে লোকের কর্ম্মানুষ্ঠানে উৎসাহ থাকে না; আর অকৃতাভ্যাগম হইলে জগতের বৈচিত্র্য লোপ পায়, এবং কর্ম্মফলেও অনিচ্ছা জন্মিতে পারে।

কাম এবং ইহাই ক্রোধ' (২) ইত্যাদি। মনুসংহিতাতেও আছে—'কামই সর্ব্বপ্রবৃত্তির হেতু বা প্রয়োজক' ইতি। এখানেও অধ্যায়ের শেষ পর্য্যন্ত সেই বিষয়ই বিস্তৃতভাবে প্রদর্শন করা হইতেছে।

আত্মৈবেদমগ্র •আসীদেক এব, সোঽকাময়ত—জায়া মে স্যাদথ প্রজায়েয়াথ বিত্তং মে স্যাদথ কর্ম্ম কুর্ব্বীয়েত্যেতাবান্ বৈ কামো নেচ্ছংশ্চনাতো ভূয়ো বিন্দেৎ, তস্মাদপ্যেতর্হ্যেকাকী কাময়তে—জায়া মে স্যাদথ প্রজায়েয়াথ বিত্তং মে স্যাদথ কর্ম্ম কুর্ব্বীয়েতি, স যাবদপ্যেতেষামেকৈকং ন প্রাপ্নোত্যকৃৎস্ন এব তাবন্মন্যতে, তস্যো কৃৎস্নতা—মন এবাস্যাত্মা বাগ্ জায়া প্রাণঃ প্রজা চক্ষুর্মানুষং বিত্তং চক্ষুষা হি তদ্বিন্দতে শ্রোত্রং দৈবং শ্রোত্রেণ হি তচ্ছৃণোত্যাত্মৈবাস্য কর্ম্মাত্মনা হি কর্ম্ম করোতি, স এষ পাঙ্ক্তো যজ্ঞঃ পাঙ্ক্তঃ পশুঃ পাঙ্ক্তঃ পুরুষঃ পাঙ্ক্তমিদং সর্ব্বং যদিদং কিঞ্চ, তদিদং সর্ব্বমাপ্নোতি য এবং বেদ ॥ ৫৪ ॥ ১৭ ॥

ইতি প্রথমাধ্যায়স্য চতুর্থং ব্রাহ্মণম্ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—অগ্রে (পত্নীপরিগ্রহাৎ পূর্ব্বং) ইদং (অয় দেহেন্দ্রিয়াদিবিশিষ্টঃ) আত্মা (পুরুষঃ) একঃ (অসহায়ঃ) এব আসীৎ, (নান্যৎ জায়াদিকং কিঞ্চিৎ); সঃ [একাকী সন্] অকাময়ত (কামিতবান্)—মে (মম) জায়া (পত্নী) স্যাৎ, অথ (জায়াসম্বন্ধানন্তরম্) প্রজায়েয় (পৈত্র-ঋণ-শোধনার্থং প্রজারূপেণ উৎপন্নো ভবেয়ম্); অথ (অনন্তরং) বিত্তং (ধনং) মে স্যাৎ, অথ (বিত্তলাভানন্তরং) [দৈব-ঋণশোধনার্থং] কর্ম্ম (ধর্ম্মাদিসাধনং) কুর্ব্বীয় (কুর্য্যাম্) ইতি। এতাবান্

(২) তাৎপর্য্য—অর্জ্জুন জিজ্ঞাসা করিয়াছিলেন—মানুষ কাহার প্রেরণায় পরিচালিত হইয়া অনিচ্ছায়ও পাপাচরণ করে? তদুত্তরে ভগবান্ বলিয়াছিলেন—"কাম এষ ক্রোধ এষ রজোগুণসমুদ্ভবঃ। মহাশনো মহাপাপ্মা বিদ্ধ্যেনমিহ বৈরিণম্।" হে অর্জ্জুন, [তুমি যাহার কথা জিজ্ঞাসা করিয়াছ, ইহা হইতেছে কাম (অভিলাষ), ইহাই ক্রোধ. রজোগুণ ইহার উৎপাদক, ইহার ভোগশক্তি অতি প্রবল, ইহা অতিশয় পাপকর। 'ইহাকে পরম শত্রু বলিয়া জানিবে।' অভিপ্রায় এই যে, কাম ও ক্রোধ একই পদার্থ, কাম যখন অপর কাহারো দ্বারা প্রতিহত হয়, তখনই ক্রোধরূপে আবির্ভূত হয়. সুতরাং উভয়কে এক বলা অসঙ্গত হয় না।

( এতৎপরিমাণঃ—পুত্র-বিত্ত-লোকরূপঃ ) এব ( অবধারণে নাতো ন্যূনঃ, নাপ্যধিকঃ ), কামঃ বৈ ( প্রসিদ্ধৌ )। ইচ্ছন্ ( অভিলষন্ ) চন ( অপি ) [ জনঃ ] অতঃ ( যথোক্তলক্ষণাৎ কামাৎ ) ভূয়ঃ ( অধিকং ) ন বিন্দেৎ ( ন লভেত ) ; তস্মাৎ ( সৃষ্টিরক্ষায়া এবমেব ব্যবস্থাতঃ হেতোঃ ) এতর্হি ( ইদানীং ) অপি একাকী (অসহায়ঃ জনঃ) কাময়তে—জায়া মে স্যাৎ, অথ প্রজায়েয় ; অথ বিত্তং মে স্যাৎ, অথ কর্ম কুর্ব্বীয় ইতি। সঃ (একাকী পুরুষঃ) যাবৎ এতেষাং ( যথোক্তানাং কামানাং ) একৈকং ( অন্যতমং ) অপি ন প্রাপ্নোতি, তাবৎ অকৃৎস্নঃ ( অপূর্ণঃ ) এব [ অহমস্মীতি ] মন্যতে ; [ অর্থাৎ যথোক্ত-সর্ব্বসম্পত্তৌ তস্য কৃৎস্নতা ভবতীতি মন্তব্যম্ ]। [ যথোক্তকামসম্পত্ত্যা কৃৎস্নতাং সম্পাদয়িতুমক্ষমস্যাপি প্রকারান্তরেণ কার্য্যকরণসংঘাতমেব তথা প্রবিভজ্য কৃৎস্নতাং সম্পাদয়িতুম্ আহ— ] তস্য [অকৃৎস্নত্বাভিমানিনঃ ] উ ( বিতর্কে ) কৃৎস্নতা [ উচ্যতে— ] মনঃ ( অন্তঃকরণং ) এব অস্য (অকৃৎস্নত্বাভিমানিনঃ) আত্মা ( আত্মা ইব ), বাক্ ( শব্দঃ ) জায়া ( পত্নী ), প্রাণঃ ( পঞ্চবৃত্তিঃ ) প্রজা ( সন্ততিঃ ), চক্ষুঃ মানুষং বিত্তং, হি ( যস্মাৎ চক্ষুষা ( করণেন ) তৎ (বিত্তং) বিন্দতে ; শ্রোত্রং দৈবং ( দিব্যং বিত্তং ), হি ( যস্মাৎ ) শ্রোত্রেণ ) ( শ্রবণেন্দ্রিয়েণ ) তৎ ( দৈবং বিত্তং ) শৃণোতি, আত্মা ( স্বশরীরঃ ) এব অস্য কর্ম ; হি ( যস্মাৎ ) আত্মনা ( শরীরেণ ) কর্ম করোতি (সম্পাদয়তি)। সঃ এষঃ যজ্ঞঃ পাঙ্‌ক্তঃ ( পঞ্চভিঃ নির্বৃত্তঃ) ; পশুঃ ( যজ্ঞীয়ঃ বলিরূপঃ ) পাঙ্‌ক্তঃ, পুরুষঃ ( যজ্ঞকর্ত্তা ) পাঙ্‌ক্তঃ, ইদং ( দৃশ্যমানং ) সর্ব্বং পাঙ্‌ক্তং,—যৎ ইদং কিঞ্চ ( যৎকিঞ্চিদিদং )। যঃ এবং বেদ ( বেত্তি ), [ সঃ ] ইদং সর্ব্বং আপ্নোতি ( প্রাপ্নোতি ) [ বিদ্যাফলমেতদিতি জ্ঞেয়ম্ ] ॥ ৫৪ ॥ ১৭ ॥

ইতি প্রথমাধ্যায়স্য চতুর্থং ব্রাহ্মণম্ ॥ ৪ ॥

**মূলানুবাদ।**—অগ্রে ( পত্নীগ্রহণের পূর্ব্বে ) এই আত্মা ( দেহাভিমানী পুরুষ ) একই ছিলেন ; তিনি কামনা করিলেন—আমার জায়া ( পত্নী ) হউক, আমি সন্তানরূপে প্রাদুর্ভূত হইব ; আমার বিত্ত হউক, আমি কর্ম্ম ( ধর্ম্মাদিসাধন ক্রিয়া ) করিব ইতি। জগতে এতৎপরিমাণ কামই প্রসিদ্ধ, অর্থাৎ এতদতিরিক্ত আর কোনরূপ কাম্য বিষয় নাই ; ইচ্ছা করিলেও কেহ ইহার অধিক কিছু লাভ করিতে পারে না ; সেইহেতু বর্ত্তমান সময়েও একাকী (অসহায়) লোক কামনা করিয়া থাকে—আমার জায়া হউক, আমি সন্তানরূপে জন্মিব ; আমার বিত্ত হউক, আমি

ধর্ম্ম-কর্ম্ম করিব ইতি। সে যতক্ষণ উক্ত কাম্যবিষয়ের মধ্যে একটিও প্রাপ্ত না হয়, ততক্ষণ সে নিশ্চয়ই আপনাকে অকৃৎস্ন (অপূর্ণ) বলিয়া মনে করে। [বুঝিতে হইবে যে, উক্ত কাম-প্রাপ্তিতেই আপনার পূর্ণতা বোধ করে]; তাহার পূর্ণতা [প্রকারান্তরেও সম্ভাবিত হয়—] সর্ব্বার্থবিচারক্ষম মনই ইহার আত্মা, বাক্ (শব্দ) জায়া, প্রাণ প্রজা (সন্তান) এবং চক্ষু মানুষ সম্পদ্; কারণ, চক্ষু দ্বারা মানুষবিত্ত সম্পাদিত হইয়া থাকে; শ্রবণেন্দ্রিয় তাহার দৈব সম্পদ্, কারণ, শ্রবণেন্দ্রিয়ের সাহায্যেই দৈব সম্পদের তত্ত্ব শ্রবণ করিয়া থাকে; ইহার দেহই কর্ম্ম (কর্ম্মসাধন), কেন না, দেহ দ্বারাই কর্ম্ম সম্পাদন করিয়া থাকে। সেই এই যজ্ঞ কার্য্যটী পাঙ্‌ক্ত; অর্থাৎ মনঃ ও চক্ষুঃ প্রভৃতি পঞ্চপদার্থে নিষ্পন্ন, যজ্ঞীয় পশুও পাঙ্‌ক্ত, যজ্ঞকর্ত্তা পুরুষও পাঙ্‌ক্ত; অধিক কি, এই যাহা কিছু, তৎসমস্তই পাঙ্‌ক্ত (মন-প্রভৃতি পঞ্চাবয়সম্পন্ন)। যে ব্যক্তি এই পাঙ্‌ক্ত তত্ত্ব জানেন, তিনি ইহার এসমস্তই প্রাপ্ত হন ॥ ৫৪ ॥ ১৭ ॥

ইতি প্রথমাধ্যায়ে চতুর্থব্রাহ্মণব্যাখ্যা ॥ ১ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্।**—আত্মৈবেদমগ্র আসীৎ। আত্মৈব—স্বাভাবিকোঽবিদ্বান্ কার্য্যকরণসংঘাতলক্ষণো বর্ণী অগ্রে প্রাক্ দারসম্বন্ধাৎ আত্মেত্যভিধীয়তে; তস্মাদাত্মনঃ পৃথগ্ভূতঃ কাম্যমানঃ জায়াদিভেদরূপং নাসীৎ; স এবৈক আসীৎ—জায়াদ্যেষণাবীজভূতাবিদ্যাবানেক এবাসীৎ। স্বাভাবিক্যা স্বাত্মনি কর্ত্ত্রাদিকারকক্রিয়াফলাত্মকতাধ্যারোপলক্ষণয়াঽবিদ্যাবাসনয়া বাসিতঃ সঃ অকাময়ত কামিতবান্। কথম্? জায়া কর্ম্মাধিকারহেতুভূতা, মে মম কর্ত্তুঃ স্যাৎ; তয়া বিনা অহমনধিকৃত এব কর্ম্মণি; অতঃ কর্ম্মাধিকারসম্পত্তয়ে ভবেজ্জায়া; অথাহং প্রজায়েয়—প্রজারূপেণাহমেবোৎপদ্যেয়. অথ বিত্তং মে স্যাৎ—কর্ম্মসাধনং গবাদিলক্ষণম্; অথাহমভ্যুদয়-নিঃশ্রেয়স-সাধনং কর্ম্ম কুর্ব্বীয়, যেনাহমনৃণী ভূত্বা দেবাদীনাং লোকান্ প্রাপ্নুয়াম্, তৎ কর্ম্ম কুর্ব্বীয়, কাম্যানি চ পুত্রবিত্তস্বর্গাদিসাধনানি। ১

এতাবান্ বৈ কাম এতাবদ্বিষয়পরিচ্ছিন্ন ইত্যর্থঃ; এতাবানেব হি কাময়িতব্যো বিষয়ঃ—যদুত জায়াপুত্রবিত্তকর্ম্মাণি সাধনলক্ষণৈষণা, লোকাশ্চ ত্রয়ঃ—মনুষ্যলোকঃ পিতৃলোকো দেবলোক ইতি—ফলভূতাঃ সাধনৈষণায়াশ্চান্তাঃ; তদর্থা হি জায়া-

পুত্রবিত্তকর্ম্মলক্ষণা সাধনৈষণা; তস্মাৎ সা একৈব এষণা যা লোকৈষণা; সা একৈব সতী এষণা সাধনাপেক্ষেতি দ্বিধা; অতোঽবধারয়িষ্যতি "উভে হ্যেতে এষণে এব" ইতি। ২

ফলার্থত্বাৎ সর্ব্বারম্ভস্য লোকৈষণা অর্থপ্রাপ্তা উক্তৈবেতি—এতাবান্ বৈ এতাবানেব কাম ইত্যবধ্রিয়তে। ভোজনেঽভিহিতে তৃপ্তির্নহি পৃথগভিধেয়া, তদর্থত্বাদ্ভোজনস্য। তে এতে এষণে সাধ্য-সাধনলক্ষণে কামঃ, যেন প্রযুক্তোঽবিদ্বান্ অবশ এব কোশকারবদাত্মানং বেষ্টয়তি—কর্ম্মমার্গ এবাত্মানং প্রণিদধদ্ বহির্মুখীভূতো ন স্বং লোকং প্রতিজানাতি। তথা চ তৈত্তিরীয়কে—"অগ্নিমুগ্ধো হৈব ধূমতান্তঃ স্বং লোকং ন প্রতিজানাতি" ইতি। ৩

কথং পুনরেতাবত্ত্বমবধার্য্যতে কামানাম্, অনন্তত্বাদ্, অনন্তা হি কামাঃ—ইত্যেতদাশঙ্ক্য হেতুমাহ—যস্মাৎ ন ইচ্ছন্-চন—ইচ্ছন্নপি অতঃ অস্মাৎ ফলসাধনলক্ষণাৎ ভূয়ঃ অধিকতরং ন বিন্দেৎ ন লভেত; ন হি লোকে ফলসাধন-ব্যতিরিক্তং দৃষ্টমদৃষ্টং বা লব্ধব্যমস্তি। লব্ধব্যবিষয়ো হি কামঃ, তস্য চৈতদ্ব্যতিরেকেণাভাবাদ্ যুক্তং বক্তুম্—এতাবান্ বৈ কাম ইতি। এতদুক্তং ভবতি—দৃষ্টার্থমদৃষ্টার্থং বা সাধ্যসাধনলক্ষণমবিদ্যাবৎপুরুষাধিকারবিষয়ম্ এষণাদ্বয়ং কামঃ; অতোঽস্মাদ্বিদ্বান্ ব্যুত্থাতব্যমিতি। ৪

যস্মাদেবমবিদ্বান্ আত্মকামী পূর্ব্বং কাময়ামাস, তথা পূর্ব্বতরোঽপি। এষা লোকস্থিতিঃ। প্রজাপতেশ্চৈবমেষ সর্গ আসীৎ—সোঽবিভেদবিদ্যয়া, ততঃ কামপ্রযুক্ত একাক্যরমমাণঃ অরত্যুপঘাতায় স্ত্রিয়মৈচ্ছৎ, তাং সমভবৎ, ততঃ সর্গোঽয়মাসীদিতি হ্যুক্তম্; তস্মাৎ তৎসৃষ্টৌ এতর্হি এতস্মিন্নপি কালে একাকী সন্ প্রাক্দারক্রিয়াতঃ কাময়তে—জায়া মে স্যাৎ অথ প্রজায়েয়; অথ বিত্তং মে স্যাৎ, অথ কর্ম্ম কুর্ব্বীয়—ইত্যুক্তার্থং বাক্যম্। সঃ—এবং কাময়মানঃ সম্পাদয়ংশ্চ জায়াদীন্, যাবৎ সঃ এতেষাং যথোক্তানাং জায়াদীনাং একৈকমপি ন প্রাপ্নোতি, অকৃৎস্নঃ অসম্পূর্ণোঽহমিত্যেব তাবদাত্মানং মন্যতে; পারিশেষ্যাৎ সমস্তানেবৈতান্ সম্পাদয়তি যদা, তদা তস্য কৃৎস্নতা। ৫

যদা তু ন শক্নোতি কৃৎস্নতাং সম্পাদয়িতুম্ তদা অস্য কৃৎস্নত্বসম্পাদনায়াহ—তস্য উ তস্য অকৃৎস্নত্বাভিমানিনঃ কৃৎস্নতেয়মেবং ভবতি। কথম্? অয়ং কার্য্যকরণসঙ্ঘাতঃ প্রবিভজ্যতে—তত্র মনোঽনুবৃত্তি হি ইতরৎ সর্ব্বং কার্য্যকরণজাতমিতি মনঃ প্রধানত্বাদাত্মেব আত্মা,—যথা জায়াদীনাং কুটুম্বপতিরাত্মেব, তদনুকারিত্বাজ্জায়াদিচতুষ্টয়স্য; এবমিহাপি মন আত্মা পরিকল্প্যতে কৃৎস্নতায়ৈ। তথা

বাক্ জায়া, মনোঽনুবৃত্তিত্বসামান্যাদ্বাচঃ। বাগিতি শব্দশ্চোদনাদিলক্ষণো মনসা শ্রোত্রদ্বারেণ গৃহ্যতেঽবধার্য্যতে প্রযুজ্যতে চেতি মনসো জায়েব বাক্। ৬

তাভ্যাঞ্চ বাঙ্মনসাভ্যাং জায়াপতিস্থানীয়াভ্যাং প্রসূয়তে প্রাণঃ কর্ম্মার্থম্—ইতি প্রাণ প্রজেব। তত্র প্রাণচেষ্টাদিলক্ষণ কর্ম্ম চক্ষুর্দৃষ্টবিত্তসাধ্যং ভবতীতি চক্ষুর্ম্মানুষং বিত্তম্। তং দ্বিবিধ বিত্ত—মানুষম ইতরচ্চ, অতো বিশিনষ্টি ইতরবিত্তনিবৃত্ত্যর্থ মানুষমিতি। গবাদি হি মনুষ্যসম্বন্ধি বিত্ত চক্ষুর্গ্রাহ্যং কর্ম্ম-সাধনম, তস্মাৎ তৎস্থানীয়ম, তেন সম্বন্ধাচ্চক্ষুর্ম্মানুষং বিত্তম্। চক্ষুষা হি যস্মাৎ তন্মানুষ বিত্তং বিন্দতে গবাদ্যুপলভত ইত্যর্থঃ। কিং পুনরিতরদ্বিত্তম্? শ্রোত্রং দৈবম—দেববিষয়ত্বাদ্বিজ্ঞানস্য, বিজ্ঞান দৈবং বিত্তম, তদিহ শ্রোত্রমেব সম্পত্তি-বিষয়ম, কস্মাৎ? শ্রোত্রেণ হি যস্মাৎ তদ্দৈব বিত্ত বিজ্ঞান শৃণোতি, অতঃ শ্রোত্রাধীনত্বাদ্বিজ্ঞানস্য শ্রোত্রমেব তদিতি। ৭

কিং পুনরেতৈবাত্মাদিবিত্তান্তৈরিহ নির্ব্বর্ত্ত্যং কর্ম্ম? ইত্যুচ্যতে—আত্মৈব—আত্মেতি শরীরমুচ্যতে। কথ পুনরাত্মা কর্ম্মস্থানীয়ঃ? অস্য কর্ম্মহেতুত্বাৎ। কথ কর্ম্মহেতুত্বম? আত্মনা হি শরীরেণ যতঃ কর্ম্ম করোতি। তস্য অকৃৎস্নত্বাভি-মানিনঃ এব কৃৎস্নতা সম্পন্না—যথা বাহ্যা জায়াদিলক্ষণা, এবম্। তস্মাৎ স এষ পাঙ্‌ক্তঃ পঞ্চভির্নির্বৃত্তঃ পাঙ্‌ক্তঃ যজ্ঞঃ দর্শনমাত্রনির্বৃত্তোঽকর্ম্মিণোঽপি। ৮

কথং পুনরস্য পঞ্চত্বসম্পত্তিমাত্রেণ যজ্ঞত্বম? উচ্যতে—যস্মাদ্বাহ্যোঽপি যজ্ঞঃ পশুপুরুষসাধ্যঃ, স চ পশুঃ পুরুষশ্চ পাঙ্‌ক্ত এব, যথোক্তমনআদিপঞ্চত্বযোগাৎ, তদাহ—পাঙ্‌ক্তঃ পশুর্গবাদিঃ, পাঙ্‌ক্তঃ পুরুষঃ, পশুত্বেঽপ্যধিকৃতত্বেনাস্য বিশেষঃ পুরুষস্যেতি পৃথকপুরুষগ্রহণম্। কিং বহুনা, পাঙ্‌ক্তমিদং সর্ব্বং কর্ম্মসাধনং ফলঞ্চ, যদিদ কিঞ্চ যৎকিঞ্চিদিদং সর্ব্বম্। এবং পাঙ্‌ক্ত যজ্ঞমাত্মানং যঃ সম্পাদয়তি, স তদিদ সর্ব্বং জগদাত্মত্বেনাপ্নোতি য এবং বেদ॥ ৫৪॥ ১৭॥

ইতি প্রথমাধ্যায়স্য চতুর্থ-ব্রাহ্মণভাষ্যম্॥ ১॥ ৪॥

টীকা। এবং তাৎপর্য্যমুক্ত্বা প্রতীকমাদায় পদানি ব্যাকরোতি—আত্মৈবেত্যাদিনা। বর্ণী বিজ্ঞয়দ্যোতকো ব্রহ্মচারীতি যাবৎ। কথং তর্হি হেত্বভাবে তস্য কামিত্বমপি স্যাদিত্যাশঙ্ক্যাহ—জায়াদীতি। সশক্যং বাক্যং বিবৃত্তরবাক্যাদায়াবশিষ্টং ব্যাচষ্টে—স্বাভাবিকেতি।

কামনাপ্রকারং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—কথমিতি। কর্ম্মাধিকারহেতুং তস্যাঃ সাধয়তি—তথেতি। প্রজাং প্রতি জায়ায়া হেতুত্বদ্যোতকোঽথশব্দঃ। প্রজায়া মানুষবিত্তাবির্ভাবমভ্যুপেত্য দ্বিতীয়োঽথশব্দঃ। তৃতীয়স্তু বিত্তস্য কর্ম্মানুষ্ঠানহেতুত্ববিবক্ষয়েতি বিভাগঃ। কর্ম্মানুষ্ঠানফলমাহ—যেনেতি। ১

তৎ কিং নিত্যনৈমিত্তিককর্ম্মণামেবানুষ্ঠানং, নেত্যাহ—কাম্যানি চেতি। ক্রিয়াপদমনুক্রষ্টুং চশব্দঃ। কামশব্দস্য যথাশ্রুতমর্থং গৃহীত্বৈতাবানিত্যাদিবাক্যস্যাভিপ্রায়মাহ—সাধনলক্ষণেতি। অস্যাঃ সাধনৈষণায়াঃ ফলভূতা ইতি সম্বন্ধঃ। দ্বয়োরেষণয়োরুক্ত্যা লোকৈষণাং পরিশিনষ্টি—তদর্থা হীতি। কথং তর্হি সাধনৈষণোক্তিরিত্যাশঙ্ক্যাহ—সৈবৈকেতি। এতেন বাক্যশেষোঽপ্যনুগুণীভবতীত্যাহ—অত ইতি। ২

সাধনবৎ ফলমপি কামমাত্রং চেৎ, কথং তর্হি শ্রুত্যা সাধনমাত্রমভিধায়ৈতাবানবধ্রিয়তে, তত্রাহ—ফলার্থত্বাদিতি। উক্তে সাধনে সাধ্যমার্থিকমিত্যত্র দৃষ্টান্তমাহ—ভোজন ইতি। সাধনোক্তৌ সাধ্যস্যার্থাদুক্তেরেতাবানিতি দ্বয়োরনুবাদেঽপি কথমেষণাদ্বে কামশব্দস্তত্র প্রযুজ্যতে, ন হি তৌ পর্য্যায়ৌ, ন চ তদবাচ্যত্বে তয়োরনর্থকতেত্যাশঙ্ক্য পর্য্যায়মেষণাকামশব্দয়োরুপেত্যাহ—তে এতে ইতি। বেষ্টনমেব স্পষ্টয়তি—কর্ম্মমার্গ ইতি। অগ্নিমুগ্ধোঽগ্নিরেব হোমাদিদ্বারেণ মম শ্রেয়ঃসাধনং নাত্মজ্ঞানমিত্যভিমানবান্, ধূমতান্তো ধূমেন গ্লানিমাপন্নো ধূমতা বা মমান্তে দেহাবসানে ভবতীতি মন্যমানঃ তে ধূমমভিসম্ভবন্তীতি শ্রুতেঃ। স্বং লোকমাত্মানম্। ৩

বাক্যান্তরমুত্থাপ্য ব্যাচষ্টে—কথমিত্যাদিনা। তস্মাদেতাবন্তমবধার্যাতে তেষামিতি শেষঃ। উক্তমেবার্থং লোকদৃষ্টিমবষ্টভ্য স্পষ্টয়তি—ন হীতি। লব্ধব্যান্তরাভাবেঽপি কাময়িতব্যান্তরস্যাদিত্যাশঙ্ক্যাহ—লব্ধেনেতি। এতদ্ব্যতিরেকেন সাধ্যসাধনাতিরেকেণেতি যাবৎ। তয়োর্দ্বয়োরপি কামত্ববিধায়িশ্রুতেরভিপ্রায়মাহ—এতদুক্তমিতি। কামস্যানর্থত্বাৎ সাধ্যসাধনয়োশ্চ তাবন্মাত্রত্বাৎ সর্গাদৌ পুনর্যতাবিশ্বাসং ত্যক্ত্বা স্বপ্নলাভতুল্যাভ্যাস্তিস্বত্তোঽপেক্ষণাত্তো বুত্থানং সংন্যাসাত্মকং কৃত্বা কাঙ্ক্ষিতমোক্ষহেতুং জ্ঞানবুদ্ধিশ্চ শ্রবণাদ্যাবর্ত্তয়েদিত্যর্থঃ। ৪

তস্মাদপীত্যাদি ব্যাচষ্টে—যস্মাদিতি। প্রাকৃতস্থিতিরেষা ন বুদ্ধিপূর্ব্বকারিণামিদং বৃত্তমিত্যাশঙ্ক্যাহ—প্রজাপতেশ্চেতি। তত্র হেতুত্বেন পূর্ব্বোক্তং স্মারয়তি—সোঽবিভেদিত্যাদিনা। তত্রৈব কার্য্যলিঙ্গকমনুমানং সূচয়তি—তস্মাদিতি। স যাবদিত্যাদিবাক্যমাদায় ব্যাচষ্টে—স এবমিতি। পূর্ব্বঃ স শব্দো বাক্যপ্রদর্শনার্থঃ। দ্বিতীয়স্তু ব্যাখ্যানমধ্যপাতীত্যবিরোধঃ। অর্থসিদ্ধমর্থমাহ—পারিশেষ্যাদিতি। ৫

তস্যো কৃৎস্নত্বোক্তেস্তদবস্থায়া ব্যাকরোতি—যদেত্যাদিনা। অকৃৎস্নত্বাভিমানিনো বিরুদ্ধং কৃৎস্নত্বমিত্যাহ—কথমিতি। বিরোধমন্তরেণ কার্ৎস্ন্যার্থং বিভাগং দর্শয়তি—অয়মিতি। বিভাগে প্রস্তুতে মনসো যজমানত্বকল্পনায়াং নিমিত্তমাহ—তত্রেতি। উক্তমেব ব্যনক্তি—যথেতি। তথা মনসো যজমানত্বকল্পনাবদিত্যর্থঃ। বাচি জায়াত্বকল্পনায়াং নিমিত্তমাহ—মন ইতি। বাচো মনোঽনুবৃত্তিত্বং স্বরূপকথনপুরঃসরং স্ফোরয়তি—বাগিতীতি। ৬

প্রাণস্য প্রজাত্বকল্পনাং সাধয়তি—তাভ্যাং চেতি। কথং পুনশ্চক্ষুর্মানুষং বিত্তমিত্যুচ্যতে, পশুহিরণ্যাদি তথা ইত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। আত্মাদিত্রয়ে সিদ্ধে সতীতি যাবৎ। আদিপদেন কার্য্যচেষ্টা গৃহ্যতে। মানুষমিতি বিশেষণস্যার্থবত্ত্বং সমর্থয়তে—তদ্বিবিধমিতি। সম্প্রতি চক্ষুষো মানুষবিত্তত্বং প্রকাশয়তি—গবাদীতি। তৎপদপরামৃষ্টমেবার্থং ব্যাচষ্টে—তেন সম্বন্ধাদিতি। তৎস্থানীয়ং মানুষবিত্তস্থানীয়ং, তেন মানুষেণ বিত্তেনেত্যেতৎ। সম্বন্ধমেব সাধয়তি—চক্ষুষা

হীতি। তস্মাচ্চক্ষুর্মানুষং বিত্তমিতি। আকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্তরবাক্যমুপাদত্তে—কিং পুনরিতি। তস্মাচষ্টে—দেবেতি। তত্র হেতুমাহ—কস্মাদিত্যাদিনা। ৭

যজমানাদিনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম প্রশ্নপূর্ব্বকং বিশদয়তি—কিং পুনরিত্যাদিনা। ইহেতি সম্পত্তিপক্ষোক্তিঃ। শরীরস্য কর্ম্মত্বমপ্রসিদ্ধমিতি শঙ্কিত্বা পরিহরতি—কথং পুনরিতি। অস্তেতি যজমানোক্তিঃ। হি শব্দার্থো যত ইত্যনূদ্যতে। তস্যে কৃৎস্নতেত্যুক্তমুপসংহরতি—তস্যেতি। উক্তরীত্যা কৃৎস্নত্বে সিদ্ধে ফলিতমাহ—তস্মাদিতি। ৮

অস্তেতি দর্শনোক্তিঃ। পশোঃ পুরুষস্য চ পাঙ্‌ক্তত্বং তচ্ছব্দার্থঃ। পুরুষস্য পশুত্বাবিশেষাৎ পৃথগ্‌গ্রহণমযুক্তমিত্যাশঙ্ক্যাহ—পশুত্বেঽপীতি। ন কেবলং পশুপুরুষয়োরেব পাঙ্‌ক্তত্বং, কিং তু সর্ব্বস্যেত্যাহ—কিং বহুনেতি। তস্মাদাধ্যাত্মিকস্য দর্শনস্য যজ্ঞত্বং পঙক্তিযোগাদবিরুদ্ধমিতি শেষঃ। সম্পত্তিফলং ব্যাকরোতি—এবমিতি। ব্যাখ্যাতার্থং বাক্যমনুবদন্ ব্রাহ্মণমুপসংহরতি—য এবং বেদেতি। সাধ্যং সাধনং চ পাঙ্‌ক্তং সূত্রাত্মানং জ্ঞাত্বা তচ্ছাত্মত্বেনানুসন্ধানস্য তদাপ্তিরেব ফলং, তৎক্রতুন্যায়াদিত্যর্থঃ॥ ৫৩॥ ১৭॥

ইতি বৃহদারণ্যকভাষ্যটীকায়াং প্রথমাধ্যায়ে চতুর্থং ব্রাহ্মণম্॥ ১৪॥

**ভাষ্যানুবাদ।**—"আত্মৈব ইদমগ্র আসীৎ" ইত্যাদি। আত্মাই—স্বভাবসিদ্ধ অবিদ্যাসম্পন্ন দেহেন্দ্রিয়াদি-সংঘাতবিশিষ্ট ব্রাহ্মণাদি বর্ণই অগ্রে—পত্নীগ্রহণের পূর্ব্বে আত্মা নামে অভিহিত হইয়া থাকে; অতএব বুঝিতে হইবে যে, আত্মা হইতে পৃথক্‌ভূত কাম্যমান অর্থাৎ প্রার্থনাযোগ্য জায়াদি অপর কোনও পদার্থই ছিল না; কেবল এক মাত্র আত্মাই ছিল—জায়াদি-কামনার বীজস্বরূপ অবিদ্যাসম্পন্ন একই বস্তু ছিল। যাহা দ্বারা কর্ত্তৃত্বপ্রভৃতি কারক এবং ক্রিয়া ও ক্রিয়াফলের আরোপ হইয়া থাকে, সেই স্বাভাবিক অবিদ্যাসংস্কারে বাসিত অর্থাৎ দৃঢ়তর অবিদ্যাসংস্কারাপন্ন তিনি কামনা করিয়াছিলেন,—কি প্রকার? আমি কর্ত্তা, আমার কর্ম্মাধিকারপ্রযোজক জায়া (পত্নী) হউক; তাহার অভাবে কোন বৈধ কর্ম্মেই আমার অধিকার নাই; অতএব কর্ম্মাধিকার লাভার্থ আমার জায়া হউক; (১) আমি তাহাতে সন্তান রূপে জন্মিব, অর্থাৎ আমিই সন্তানরূপে উৎপন্ন হইব। অতঃপর আমার বিত্ত—কর্ম্মনিষ্পাদনের উপায়ভূত

(১) তাৎপর্য্য—"অনাশ্রমী ন তিষ্ঠেৎ তু ক্ষণমাত্রমপি দ্বিজঃ। আশ্রমেণ বিনা তিষ্ঠন্ পুনঃ সংস্কারমর্হতি।" এই শাস্ত্রবাক্যানুসারে জানা যায় যে, মনুষ্যকে অবশ্যই কোন একটি আশ্রম গ্রহণ করিয়া থাকিতে হইবে। তন্মধ্যে কেহ যদি ব্রহ্মচর্য্যের সময় অতীত হইবার পর—আটচল্লিশ বৎসর বয়সের মধ্যে পত্নীরহিত হইয়া গার্হস্থ্যাশ্রমে থাকেন, তাহা হইলে তাহাকে 'রণ্ডাশ্রমী' বলে; তাহার কোনও বৈদিক কর্ম্মে অধিকার থাকে না. সেই অধিকার সূচনার জন্যই আদিপুরুষ "জায়া মে স্যাৎ—কর্ম্ম কুর্ব্বীয়" এইরূপ প্রার্থনা করিয়াছিলেন।

গবাদি পশু হউক, অনন্তর আমি অভ্যুদয় ( স্বর্গাদি ) ও মুক্তির উপায়স্বরূপ কর্ম্ম করিব, যাহা দ্বারা আমি ঋণবিমুক্ত হইয়া দেবতা প্রভৃতির লোক ( বাসস্থান ) লাভ করিতে পারি, আমি সেইরূপ কর্ম্ম করিব, এবং পুত্র বিত্ত ও স্বর্গাদিলাভের উপায় স্বরূপ কাম্য কর্ম্মেরও অনুষ্ঠান করিব। ১

কাম অর্থাৎ প্রার্থনীয় বিষয় এতাবৎই—এইপর্য্যন্তই অর্থাৎ এ সমস্তই পরিচ্ছিন্ন বা সীমাবদ্ধ; এইপরিমাণ বিষয়ই কাময়িতব্য বা প্রার্থনীয়—জায়া, পুত্র, বিত্ত এবং বিত্তসাধ্য কর্ম্ম, সাধ্য-সাধনাত্মক এই ত্রিবিধ এষণা (কামনা), এবং পূর্ব্বোক্ত সাধনৈষণার ফলস্বরূপ ত্রিবিধ লোক—মনুষ্যলোক, পিতৃলোক ও দেবলোক; এই ত্রিবিধ লোকপ্রাপ্তিই জায়া, পুত্র, বিত্ত ও কর্ম্মস্বরূপ সাধনৈষণার উদ্দেশ্য। অতএব সেই যে লোকৈষণা, একমাত্র তাহাই প্রকৃত এষণা। এষণা একই বটে, কেবল সাধন বা সিদ্ধির উপায়ানুসারে তাহার দ্বৈবিধ্য কল্পিত হইয়া থাকে মাত্র। এই জন্যই পরে অবধারণ করিয়া বলিবেন যে, 'এই উভয় এষণাই [ এক ]' ইতি।

আরম্ভমাত্রই ফলার্থক, অর্থাৎ ফলোদ্দেশ্যেই কার্য্যারম্ভ হইয়া থাকে; সুতরাং লোকৈষণাও ফলেফলে উক্তই হইয়াছে; কাজেই অবধারণ করা হইতেছে যে, 'কাম এই পরিমাণই বটে'। ভোজনের কথা বলিলে যেমন তৃপ্তির কথা আর পৃথক্ করিয়া বলিতে হয় না; কারণ, তৃপ্তিলাভই ভোজনের উদ্দেশ্য, [ তেমনি এখানেও পুত্রৈষণা ও বিত্তৈষণার কথা বলাতেই লোকৈষণার কথাও বুঝিয়া লইতে হইবে। (২) সাধ্য ও সাধনাত্মক এই উভয় প্রকার এষণাই কাম, অবিদ্বান্ পুরুষ ইহা দ্বারা প্রেরিত হইয়াই যেন অবশভাবে কোশকার কীটের ন্যায় আপনাকে বেষ্টিত ( আবদ্ধ ) করিয়া থাকে—কেবলই কর্ম্মমার্গে মনোনিবেশ করত বহির্মুখ হইয়া স্ব-লোক—আত্মাকে জানে না। তৈত্তিরীয় শ্রুতিতেও এইরূপ কথাই আছে—'অগ্নি দ্বারা বিমোহিত এবং ধূম দ্বারা ক্লান্ত হইয়া [ অবিদ্বান্ পুরুষ ] স্বলোক-পদবাচ্য আত্মাকে দেখিতে পায় না' ইতি। ৩

---

(২) তাৎপর্য্য—জগতে তিন প্রকার কামনা দেখিতে পাওয়া যায়,—এক পুত্রৈষণা, দ্বিতীয় বিত্তৈষণা, তৃতীয় লোকৈষণা।—পুত্রকামনা, বিত্তকামনা এবং ঐহিক ও পারলৌকিক সম্পৎকামনা। এখানে শ্রুতির মধ্যে কেবল পুত্রৈষণা ও বিত্তৈষণা, এই দ্বিবিধ এষণারই উল্লেখ রহিয়াছে, কিন্তু লোকৈষণার উল্লেখ নাই; এই জন্য ভাষ্যকার বলিলেন যে, লোকৈষণা যখন কর্ম্মানুষ্ঠানেরই ফল, ফলোদ্দেশ ব্যতীত যখন আদৌ কর্ম্ম প্রবৃত্তিই হইতে পারে না, তখন এই দ্বিবিধ এষণা দ্বারাই লোকৈষণাও তৎফলরূপে প্রাপ্ত হওয়া গিয়াছে।

[ আচ্ছা, জিজ্ঞাসা করি, ] কামনার বিষয় যখন অনন্ত, তখন কামনাও নিশ্চয়ই অনন্ত ; সুতরাং এষণার ( কামের ) 'এতাবত্ত্ব' ( নির্দ্দিষ্ট পরিমাণ ) অবধারিত হইতেছে কি প্রকারে ? এইরূপ আশঙ্কা করিয়া তাহার উত্তরে বলিতেছেন—যেহেতু, ইচ্ছা করিলেও ইহার অধিক—ফল ও সাধনাত্মক কামের অধিকতর কোনও কাম লাভ করিতে পারা যায় না ; কেন না, জগতে ঐহিক বা পারলৌকিক যে কোনপ্রকার লব্ধব্য ( প্রাপ্য ) বিষয় আছে, তাহার কিছুই ফল ও সাধনের অতিরিক্ত নহে ; কাম দ্বারা লব্ধব্য ফল ও সাধন ব্যতীত অপর কোন বিষয়ের অস্তিত্বই যখন অসিদ্ধ, তখন "এতাবান্ বৈ কামঃ" এইরূপ নির্দ্ধারণ করা যুক্তিযুক্তই হইয়াছে। এই কথা বলা হইতেছে যে, অবিদ্বান্ পুরুষের অধিকারভুক্ত সাধ্য ( ফল ) ও সাধনাত্মক যে দ্বিবিধ এষণা (কামনা), তাহার নাম কাম ; ইহার প্রয়োজন ঐহিকও হইতে পাবে, পারলৌকিকও হইতে পারে। ইহা হইতে—উক্ত দ্বিবিধ এষণাত্মক কাম হইতে ব্যুত্থান করিতে হইবে অর্থাৎ উক্ত দ্বিবিধ কামনা পরিত্যাগ করিতে হইবে। ৪

যেহেতু, এবংবিধ আত্মকামী প্রথমোৎপন্ন অবিদ্বান্ পুরুষ যেরূপ কামনা করিয়াছিলেন, তৎপূর্ব্ববর্ত্তী পুরুষও সেইরূপই [ করিয়াছিলেন ] ; কারণ, ইহাই হইতেছে লোকরক্ষার উপায় বা ব্যবস্থা। পূর্ব্বোক্ত প্রজাপতির সৃষ্টিও ঠিক এইরূপই হইয়াছিল ; যথা—তিনি অবিদ্যা বা অজ্ঞান বশতঃ ভীত হইলেন, তাহার পর কামযুক্ত বা ভোগাভিলাষী হইয়া একাকী অবস্থায় প্রীতিলাভ করিতে না পারিয়া সেই অপ্রীতি অপনয়নের ইচ্ছায় স্ত্রী পাইতে ইচ্ছা করিলেন ; সেই স্ত্রীতে উপগত হইলেন ; তাহা হইতেই এই সৃষ্টি হইল ; এ কথা পূর্ব্বেই উক্ত হইয়াছে। সেই কারণেই তাঁহার সৃষ্ট এই জগতে এখনও—বর্ত্তমান সময়েও দারপরিগ্রহের পূর্ব্বে একাকী থাকিয়া লোকে কামনা করিয়া থাকে—'আমার জায়া হউক, আমি ধর্ম্ম-কর্ম্ম করিব', ইহার অর্থ পূর্ব্বেই উক্ত হইয়াছে। সেই পুরুষ এইরূপ কামনা করিয়া এবং জায়া-প্রভৃতি সমস্ত কাম্য বিষয় সম্পাদন করিতে যাইয়া যতক্ষণ উক্ত জায়াদির একটী বিষয়ও প্রাপ্ত না হয়, ততক্ষণ সে আপনাকে অকৃৎস্নই —'আমি অসম্পূর্ণ আছি' এইরূপই মনে করিয়া থাকে। ইহা হইতেই বুঝা যাইতেছে যে, যখন সে ইহার সমস্তগুলি সম্পাদন করিতে পারে, তখনই তাহার পূর্ণতা হয়। ৫

যখন কিছুতেই আর কৃৎস্নতা ( পূর্ণতা ) সম্পাদন করিতে সমর্থ হয় না, সেই অবস্থায় তাহার পূর্ণতা-সম্পাদনার্থ বলিতেছেন—অকৃৎস্নত্বাভিমানী সেই পুরুষের

এই প্রকারে কৃৎস্নতা লাভ হইয়া থাকে। কি প্রকারে? [ তাহার পূর্ণতা সম্পাদনের জন্য ] এই দেহেন্দ্রিয়াদি-সমষ্টিকেই বিভক্ত করা হইয়া থাকে। তন্মধ্যে দৈহিক সমস্ত অংশই মনের অনুগত ; এই কারণে মনই তাহাদের মধ্যে প্রধান ; প্রধানত্ব নিবন্ধন মন হইতেছে আত্মা—আত্মারই মত,—গৃহস্বামী যেরূপ জায়া-পুত্রাদির আত্মতুল্য ; কারণ, জায়া-পুত্রাদি সকলেই সেরূপ তাহার অনুসরণ করিয়া থাকে, তদ্রূপ এখানেও পূর্ণতা-সম্পাদনের নিমিত্ত মনকে আত্মারূপে কল্পনা করা হইয়া থাকে। বাক্য সাধারণতঃ মনেরই অনুগামী, এই জন্য বাক্য হইতেছে জায়ার তুল্য। এখানে বাক্ অর্থ—বিধিনিষেধাত্মক শব্দ, মন শ্রবণেন্দ্রিয় দ্বারা তাহা গ্রহণ করে, অবধারণ করে, এবং প্রয়োগও করে ; এই কারণে বাক্ মনের জায়াস্থানীয়। ৬

জায়া-পতিস্থানীয় সেই বাক্ ও মন দ্বারা কর্ম্মের জন্য প্রাণ প্রেরিত হইয়া থাকে ; এই জন্য প্রাণ হইতেছে প্রজাস্থানীয়। সেই প্রাণের চেষ্টা বা ব্যাপারাত্মক কর্ম্ম সাধারণতঃ চক্ষু-গ্রাহ্য বিত্ত দ্বারা নিষ্পাদিত হইয়া থাকে ; এই জন্য চক্ষু হইতেছে মানুষ বিত্ত ; তাহা আবার দ্বিবিধ,—মানুষ-সম্বন্ধী ও তদ্ভিন্ন ; এই জন্য অপর বিত্তের নিষেধার্থ বিশেষ করিয়া বলিতেছেন—'মানুষ বিত্ত' ইতি। কারণ, মনুষ্যসম্বন্ধী গবাদি বিত্তই চক্ষুর্গ্রাহ্য এবং কর্ম্মনিষ্পাদনের উপায়স্বরূপ, সেই হেতু গবাদি বিত্তের সহিত সম্বন্ধ থাকায় চক্ষু হইতেছে—গবাদিস্থানপাতী মানুষ বিত্ত ; কারণ, চক্ষুর সাহায্যেই মনুষ্য-বিত্ত গবাদি পশুর উপলব্ধি হইয়া থাকে। ভাল, অপর বিত্তটি কি? [ বলিতেছি— ] শ্রোত্র হইতেছে—দৈব বিত্ত ; কারণ, দেবতাই প্রধানতঃ শ্রোত্রবিজ্ঞানের বিষয় ; এই জন্য ঐ বিজ্ঞান হইতেছে—দৈব বিত্ত। জগতে শ্রোত্রই সম্পত্তি বিষয়ে প্রধান ; কারণ? যেহেতু, শ্রোত্র দ্বারাই সেই দৈব বিত্ত শ্রবণ করিয়া থাকে ; অতএব দেবতা-বিজ্ঞান শ্রোত্রাধীন বলিয়া শ্রোত্রই সেই দৈব বিত্ত। ৭

এই আত্মা হইতে আরম্ভ করিয়া বিত্তপর্য্যন্ত যাহা উক্ত হইল, ইহা দ্বারা এখানে কোন্ কর্ম্ম নিষ্পাদন করিতে হইবে? তাহা বলিতেছেন—আত্মাই—এখানে 'আত্মা' শব্দে শরীর অভিহিত হইয়াছে। আত্মা কর্ম্মস্থানীয় হয় কি প্রকারে? যেহেতু, এই আত্মাই কর্ম্মনিষ্পত্তির হেতু ; কর্ম্মনিষ্পত্তিরই বা হেতু হয় কি প্রকারে? যেহেতু আত্মা শরীর দ্বারা কর্ম্ম করিয়া থাকে। বাহ্য জগতে জায়াদি দ্বারা যেরূপ কৃৎস্নতা সম্পাদিত হইয়া থাকে, তদ্রূপ এই অকৃৎস্নতাভিমানী পুরুষেরও এইরূপেই কৃৎস্নতা সম্পন্ন হয়। অতএব ইহা হইতেছে—

কর্ম্মানুষ্ঠানরহিত পুরুষেরও কেবল জ্ঞানমাত্র সম্পাদিত পাঙ্ক্ত কর্ম্ম—উক্ত পাঁচটি বিষয় দ্বারা সম্পাদিত বলিয়া পাঙ্ক্ত যজ্ঞ। ৮

ভাল কথা, কেবল পঞ্চত্বসম্পাদন দ্বারাই ইহার যজ্ঞত্ব সম্পন্ন হয় কি প্রকারে? হাঁ, বলা হইতেছে—যেহেতু লোকপ্রসিদ্ধ যজ্ঞকার্য্য, যে পশু ও পুরুষ দ্বারা নিষ্পাদন করিতে হয়, সেই পশু ও পুরুষ ত নিশ্চয়ই পাঙ্ক্ত, কারণ, উক্ত মনঃপ্রভৃতি পাঁচটি পদার্থের সহিত উহাদের ঘনিষ্ঠ সম্বন্ধ রহিয়াছে। তাহাই বলিয়া দিতেছেন যে, গবাদি পশুও পাঙ্ক্ত (উক্ত পঞ্চাবয়বসম্পন্ন), এবং পুরুষও পাঙ্ক্ত। পুরুষে পশুত্ব ধর্ম্ম থাকিলেও তাহার কর্ম্মাধিকাররূপ বিশেষত্ব আছে; এই জন্য পৃথক্‌ভাবে পুরুষের উল্লেখ করা হইয়াছে। অধিক কি, কর্ম্মসাধন ও কর্ম্মফল সমস্তই—এই যাহা কিছু আছে, তৎসমস্তই পাঙ্ক্ত। যে ব্যক্তি এইরূপ জানে—আপনাতে এই পাঙ্ক্ত যজ্ঞ সম্পাদন করে, সে দৃশ্যমান সমস্ত জগৎকেই আত্মস্বরূপে লাভ করিতে পারে। ৫৮ ॥ ১৭ ॥

ইতি প্রথমাধ্যায়ে চতুর্থ ব্রাহ্মণের ভাষ্যানুবাদ। ১ ॥ ৪ ॥

---

## পঞ্চমং ব্রাহ্মণম্।

যৎ সপ্তান্নানি মেধয়া তপসাজনয়ৎ পিতা। একমস্য সাধারণং দ্বে দেবানভাজয়ৎ ত্রীণ্যাত্মনেঽকুরুত পশুভ্য একং প্রাযচ্ছৎ। তস্মিন্ সর্ব্বং প্রতিষ্ঠিতং যচ্চ প্রাণিতি যচ্চ ন। কস্মাত্তানি ন ক্ষীয়ন্তেঽদ্যমানানি সর্ব্বদা। যো বৈতামক্ষিতিং বেদ সোঽন্নমত্তি প্রতীকেন। স দেবানপিগচ্ছতি স ঊর্জ্জমুপজীবতীতি শ্লোকাঃ॥ ৫৫ ॥ ১ ॥

**সরলার্থঃ।** পিতা (জগৎকারণম্ ঈশ্বরঃ) মেধয়া (জ্ঞানেন) তপসা (কর্ম্মণা) যৎ (যানি) সপ্ত অন্নানি (জীবভোগ্যানি) অজনয়ৎ; অস্য (অন্নস ঘস্য) একং (অন্নং) সাধারণং (সর্ব্বভোগ্যং), দ্বে (অন্নে) দেবান্ অভাজয়ৎ (প্রাপিতবান্), ত্রীণি (অন্নানি) আত্মনে (স্বস্মৈ) অকুরুত (কৃতবান্), একং (অন্নং) পশুভ্যঃ প্রাযচ্ছৎ (দত্তবান্); তস্মিন্ (একস্মিন্ অন্নে) সর্ব্বং প্রতিষ্ঠিতং (স্থিতং)। [কিং তৎ সর্ব্বম্? ইত্যাহ—] যৎ চ (অপি) প্রাণিতি (প্রাণান্ ধারয়তি), যৎ চ ন (প্রাণান্ ন ধারয়তি) তানি (অন্নানি) সর্ব্বদা অদ্যমানানি (ভোজ্যমানানি) [অপি] কস্মাৎ (হেতোঃ) ন ক্ষীয়ন্তে (ন ক্ষয়ং যান্তি)? যো বা এতাং অক্ষিতিং (অন্নানামক্ষয়ং) বেদ (জানাতি), সঃ (বেত্তা) প্রতীকেন (উপাসনাবিশেষেণ) অন্নং অত্তি (ভক্ষয়তি); সঃ দেবান্ অপ্যেতি (প্রাপ্নোতি), সঃ ঊর্জ্জং (উৎকর্ষং) উপজীবতি, ইতি (অস্মিন্ বিষয়ে) শ্লোকাঃ (বক্ষ্যমাণা মন্ত্রাঃ) [সন্তীত্যর্থঃ]॥ ৫৫ ॥ ১ ॥

**মূলানুবাদ।**—পিতা অর্থাৎ আদিকর্ত্তা, মেধা ও তপস্যা দ্বারা প্রথমে যে সপ্তবিধ অন্ন সৃষ্টি করিয়াছিলেন, তাহার একটী অন্ন সর্ব্বসাধারণের জন্য দিয়াছিলেন, দুইটী অন্ন দেবগণের জন্য দিয়াছিলেন, তিনটী অন্ন নিজের ভোগ্য করিয়াছিলেন, আর পশুগণের উদ্দেশ্যে একটী অন্ন দিয়াছিলেন। যাহারা প্রাণধারণ করে, আর যাহারা করে না, অর্থাৎ যাহারা চেতন ও যাহারা অচেতন সকলেই সেই অন্নে

প্রতিষ্ঠিত, অর্থাৎ অন্নাশ্রিত। সর্ব্বদা জীবভক্ষ্য হইয়াও সেই সমুদয় অন্ন ক্ষয়প্রাপ্ত হয় না কেন, যে ব্যক্তি এই অক্ষয়-রহস্য জানেন, তিনি অংশ-ক্রমে অন্ন ভোগ করিয়া থাকেন; তিনি দেবত্ব লাভ করেন, তিনি তেজস্বি-জীবন প্রাপ্ত হন; এ বিষয়ে এই সমস্ত শ্লোক অর্থাৎ সংক্ষিপ্তা-র্থক মন্ত্র আছে ॥ ৫৫ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যৎ সপ্তান্নানি মেধয়া। অবিদ্যা প্রস্তুতা; তত্রাবিদ্বান্ অন্যাং দেবতামুপাস্তে—অন্যোঽসাবন্যোঽহমস্মীতি; স বর্ণাশ্রমা-ভিমানঃ কর্ম্মকর্ত্তব্যতয়া নিয়তো জুহোত্যাদিকর্ম্মভিঃ কামপ্রযুক্তো দেবাদীনা-মুপকুর্ব্বন্ সর্ব্বেষাং ভূতানাং লোক ইত্যুক্তম্। যথা চ স্বকর্ম্মভিরেকৈকেন সর্ব্বৈর্ভূতৈরবশৈ লোকো ভোজ্যত্বেন সৃষ্টঃ, এবমসাবপি জুহোত্যাদি-পাঙ্ক্ত কর্ম্মভিঃ সর্ব্বাণি ভূতানি সর্ব্বঞ্চ জগৎ আত্মভোজ্যত্বেনাসৃজত। এবমেকৈকঃ স্বকর্ম্ম-বিদ্যানুরূপ্যেণ সর্ব্বস্য জগতো ভোক্তা ভোজ্যঞ্চ, সর্ব্বস্য সর্ব্বঃ কর্ত্তা কার্য্যঞ্চেত্যর্থঃ। এতদেব চ বিদ্যাপ্রকরণে মধুবিদ্যায়াং বক্ষ্যামঃ,—সর্ব্বং সর্ব্বস্য কার্য্যং মধ্বিতি আত্মৈকত্ববিজ্ঞানার্থম্। যদসৌ জুহোতীত্যাদিনা পাঙ্ক্তেন কাম্যেন কর্ম্মণা আত্মভোজ্যত্বেন জগদসৃজত বিজ্ঞানেন চ তৎ জগৎ সর্ব্বং সপ্তধা প্রবিভজ্যমানং কার্য্য-কারণত্বেন সপ্তান্নান্যুচ্যন্তে, ভোজ্যত্বাৎ; তেনাসৌ পিতা তেষামন্নানাম্। এতেষামন্নানাং সবিনিয়োগানাং সূত্রভূতাঃ সংক্ষেপতঃ প্রকাশকত্বাদিমে মন্ত্রাঃ ॥ ৬৫ ॥ ১ ॥

টীকা। ব্রাহ্মণান্তরমবতার্য সঙ্গতিং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—যৎ সপ্তান্নানীত্যাদিনা। তত্রেত্যতিক্রান্তব্রাহ্মণোক্তিঃ। উপাস্তিশব্দিতঃ ভেদদর্শনমবিদ্যাকার্য্যমনেনানূদ্য ন স বেদেতি তদ্ধেতুরবিদ্যা পূর্ব্বত্র প্রস্তুতেতি যোজনা। অথো অয়মিত্যত্রোক্তমনুবদতি—স বর্ণাশ্রমাভিমান ইতি। আত্মৈবেদমগ্র আসীদিত্যাদাবুক্তং স্মারয়তি—কামপ্রযুক্ত ইতি। বৃত্তমনূদ্যোত্তরগ্রন্থ-মবতারয়িতুমপেক্ষিতং পূরয়তি—যথা চেতি। সৃষ্টিপো জগতশ্চ পরস্পরং স্বকর্ম্মোপার্জ্জিতত্ব-মেষ্টব্যম্, অন্যথাঽন্যোন্যমুপকারকত্বাযোগাদিত্যর্থঃ। নমু সূত্রস্যৈব জগৎকর্ত্তৃত্বং জ্ঞানক্রিয়াতি-শয়বত্ত্বাৎ, নেতরেষাম্, তদভাবাৎ; অত আহ—এবমিতি। পূর্ব্বকল্পীয়বিহিতপ্রতিষিদ্ধজ্ঞান-কর্ম্মানুষ্ঠাতা সর্ব্বো জন্তুরন্তরসর্গস্য পিতৃত্বেনাত্র বিবক্ষিতঃ, ন তু প্রজাপতিরেবেত্যুক্তমর্থং সঙ্ক্ষিপ্যাহ—সর্ব্বস্যেতি। সর্ব্বস্য মিথোহেতুহেতুমত্ত্বে প্রমাণমাহ—এতদেবেতি। সর্ব্বস্যান্যোন্য-কার্য্যকারণত্বোক্তা কল্পিতত্ববচনং কুত্রোপযুজ্যতে, তত্রাহ—আত্মৈকত্বেতি। এবং ভূমিকাং কৃত্বোত্তরব্রাহ্মণতাৎপর্য্যমাহ—যদসাবিতি। উচ্যন্তে ধ্যানার্থমিতি শেষঃ। অন্নত্বে হেতুঃ—ভোজ্যত্বাদিতি। তেন জ্ঞানকর্ম্মভ্যাং জনকত্বেনেতি যাবৎ। ব্রাহ্মণমবতার্য্য মন্ত্রমবতারয়তি—এতেষামিতি ॥ ৫৫ ॥ ১ ॥

**ভাষ্যানুবাদ।**—"যৎ সপ্ত অন্নানি মেধয়া" ইত্যাদি। অবিদ্যার কথা বলা হইয়াছে; তাহাতে বলা হইয়াছে যে, অবিদ্বান্ পুরুষ 'আমি অন্য, এবং আমার উপাস্য অন্য' ইত্যাকারে আত্মাতিরিক্ত দেবতার উপাসনা করিয়া থাকে; বর্ণাশ্রমাভিমানী এবং কর্তব্যবুদ্ধিতে 'কর্ম্মনিরত ও কামনাবান্ সেই অবিদ্বান্ পুরুষ হোমাদি কর্ম্ম দ্বারা দেবগণের উপকার সাধন করত সর্ব্বভূতের ভোগ্য হয়। সমস্ত ভূতবর্গ এক একটী করিয়া নিজ নিজ কর্ম্ম দ্বারা এই লোককে যেমন ভোজ্যরূপে সৃষ্টি করিয়াছে, তেমনি তিনি নিজেও আবার পূর্ব্বোক্ত হোমাদি পাঙ্ক্ত কর্ম্ম দ্বারা সমস্ত ভূত ও সমস্ত জগৎ সৃষ্টি করিয়াছেন। এইরূপে প্রত্যেকেই স্বীয় বিদ্যা ও কর্ম্মানুসারে সর্ব্বজগতের ভোক্তাও বটে, ভোজ্যও বটে, এবং কর্ত্তাও বটে, কার্য্যও বটে। বিদ্যাপ্রকরণে মধুবিদ্যার প্রসঙ্গে (২য় অধ্যায়ে, ৫ম ব্রাহ্মণে) আমরা বলিব যে, কার্য্যমাত্রই কারণের মধুস্বরূপ; কারণ, তাহা দ্বারা আত্মৈকত্বজ্ঞানের সুবিধা হইতে পারে। তিনি পাঙ্ক্ত (পঞ্চাত্মক) হোমাদি কাম্যকর্ম্ম ও বিজ্ঞান দ্বারা আপনার ভোজ্যরূপে যে জগৎ সৃষ্টি করিয়াছেন, সেই সমস্ত জগৎও কার্য্য-কারণভাবে বিভক্ত হইয়া সপ্ত অন্ন নামে অভিহিত হইয়া থাকে; কারণ, ইহাও জীবের ভোজ্য বা ভোগার্হ। এইরূপে বিভাগ করাতেই তিনি সেই অন্ন সমূহের পিতা নামে কথিত হন। সূত্রাকারে সংক্ষেপতঃ উক্ত অন্নসমূহ ও তাহাদের বিনিয়োগ প্রকাশ করিতেছে বলিয়া উক্ত বাক্যগুলি শ্লোক অর্থাৎ মন্ত্রপদবাচ্য ॥ ৫৫ ॥ ১ ॥

যৎ সপ্তান্নানি মেধয়া তপসাজনয়ৎ পিতেতি, মেধয়া হি তপসাজনয়ৎ পিতা। একমস্য সাধারণমিতীদমেবাস্য তৎ সাধারণমন্নং যদিদমদ্যতে। স য এতদুপাস্তে ন স পাপ্মনো ব্যাবর্ত্ততে, মিশ্রং হ্যেতৎ।

দ্বে দেবানভাজয়দিতি হুতঞ্চ প্রহুতঞ্চ, তস্মাদ্দেবেভ্যো জুহ্বতি চ প্র চ জুহ্বত্যথো আহুর্দর্শপূর্ণমাসাবিতি। তস্মান্নেষ্টিযাজুকঃ স্যাৎ, পশুভ্য একং প্রায়চ্ছদিতি তৎ পয়ঃ। পয়ো হ্যেবাগ্রে মনুষ্যাশ্চ পশবশ্চোপজীবন্তি, তস্মাৎ কুমারং জাতং ঘৃতং বৈ বাগ্রে প্রতিলেহয়ন্তি স্তনং বানুধাপয়ন্ত্যথ বৎসং জাতমাহুরতৃণাদ ইতি, তস্মিন্ সর্ব্বং প্রতি-

ষ্ঠিতম্—যচ্চ প্রাণিতি যচ্চ নেতি, পয়সি হীদꣳ সর্ব্বং প্রতিষ্ঠিতং যচ্চ প্রাণিতি যচ্চ ন।

তদ্যদিদমাহুঃ সংবৎসরং পয়সা জুহ্বদপ পুনর্ম্মৃত্যুং জয়তীতি, ন তথা বিদ্যাদ্যদহরেব জুহোতি তদহঃ পুনর্ম্মৃত্যুমপজয়ত্যেবং বিদ্বান্ সর্ব্বꣳ হি দেবেভ্যোঽন্নাদ্যং প্রযচ্ছতি।

কস্মাৎ তানি ন ক্ষীয়ন্তেঽদ্যমানানি সর্ব্বদেতি; পুরুষো বা অক্ষিতিঃ, স হীদমন্নং পুনঃপুনর্জ্জনয়তে।

যো বৈতামক্ষিতিং বেদেতি, পুরুষো বা অক্ষিতিঃ, স হীদমন্নং ধিয়া ধিয়া জনয়তে কর্ম্মভির্যদ্ধৈতন্ন কুর্য্যাৎ ক্ষীয়েত হ; সোঽন্নমত্তি প্রতীকেনেতি, মুখং প্রতীকং মুখেনেত্যেতৎ। স দেবানপিগচ্ছতি স উর্জ্জমুপজীবতীতি প্রশংসা ৫৬ ॥ ২ ॥

**সরলার্থঃ**।—[ মন্ত্রার্থস্য দুর্ব্বিজ্ঞেয়ত্বাৎ শ্রুতিঃ স্বয়মেব তদর্থমাহ—'যৎ' ইত্যাদি। 'যৎ সপ্তান্নানি মেধয়া তপসাজনয়ৎ পিতা-ইতি' ইতি প্রতীকম্। অস্যায়মর্থঃ—হি-শব্দঃ প্রসিদ্ধিসূচকঃ; ] পিতা (মেধয়া (জ্ঞানেন) তপসা কর্ম্মণা চ) যৎ অজনয়ৎ (সৃষ্টবান্) [ সপ্ত অন্নানি ইতি ] হি প্রসিদ্ধম। 'একম্ অস্য সাধারণম্ ইতি' ইতি; [ অস্যায়মর্থঃ— ] অস্য (পিতুঃ) ইদং (বক্ষ্যমাণম্) এব তৎ সাধারণম্ (সর্ব্বভোজ্যং) অন্নম্,—যৎ ইদং (লোক-প্রসিদ্ধং অন্নম্) অদ্যতে (ভুজ্যতে) [ সর্ব্বৈঃ জনৈঃ ], সঃ যঃ (জনঃ) এতৎ (সাধারণম্ অন্নম্) উপাস্তে (অন্নভোগপরায়ণঃ ভবতি), সঃ পাপ্মনঃ (পাপাৎ) ন ব্যাবর্ত্ততে (ন মুচ্যতে); হি (যস্মাৎ) এতৎ (অন্নম্) মিশ্রং (পুণ্য-পাপ সমন্বিতম্)। 'দ্বে দেবান্ অভাজয়ৎ ইতি' ইতি; [ কিং তৎ দ্বয়ম্? ইত্যাহ—] হুতং (অগ্নৌ প্রক্ষিপ্তং) চ, প্রহুতং (হোমানন্তরবলিসমর্পণং) চ; তস্মাৎ (যস্মাৎ পিত্রা এব তদন্নদ্বয়ং দেবেভ্যঃ প্রদত্তং, তস্মাৎ হেতোঃ) দেবেভ্যঃ জুহ্বতি (হোমং কুর্ব্বন্তি), প্রজুহ্বতি (বলিম্ অর্পয়ন্তি) চ।

অন্যে আহুঃ (কথয়ন্তি)—দর্শ-পূর্ণমাসৌ (দর্শঃ পূর্ণমাসশ্চ যাগৌ দ্বে অন্নে) ইতি; তস্মাৎ (হেতোঃ) ইষ্টিযাজুকঃ (কাম্যযাগশীলঃ) ন স্যাৎ (ন ভবেৎ), [ অপিতু দর্শপূর্ণমাসপর এব স্যাদিতি ভাবঃ ]। 'পশুভ্যঃ একং প্রাযচ্ছৎ-ইতি' ইতি—[ কিং তদেকম্? ] তৎ (একং অন্নং) পয়ঃ

( দুগ্ধং ) ; হি ( যস্মাৎ ) মনুষ্যাঃ চ পশবঃ চ অগ্রে ( প্রথমং ) পয়ঃ এব উপ-জীবন্তি ( পিবন্তি ), [ নতু অন্নং ] ; তস্মাৎ ( হেতোঃ ) জাতং। ( ভূমিষ্ঠং ) কুমারং ( শিশুং ) অগ্রে ঘৃতং বা ( বিকল্পে ) প্রতিলেহয়ন্তি, স্তনং অনু ধাপয়ন্তি ( পায়য়ন্তি ) ; অথ ( তস্মাৎ ) জাতং বৎসং ( শিশুং ) অতৃণাদঃ ( ন তৃণভোক্তা ) ইতি আহুঃ ( কথয়ন্তি ) [ জনাঃ ] । 'তস্মিন্ সর্ব্বং প্রতিষ্ঠিতং যচ্চ প্রাণিতি, যচ্চ ন ইতি' ইতি—হি [ যস্মাৎ ) যৎ চ প্রাণিতি ( প্রাণধারণ করোতি ), যৎ চ ( অপি ) ন [ প্রাণিতি ], ইদং সর্ব্বং পয়সি ( দুগ্ধে ) প্রতিষ্ঠিতম্ ; তৎ ( তস্মাৎ ) যৎ ইদং আহুঃ—সংবৎসরং [ ব্যাপ্য ] পয়সা ( দুগ্ধেন ) জুহ্বৎ ( হোমং কুর্ব্বন্ ) পুনর্মৃত্যুং ( পুনর্মরণং ) অপজয়তি ( মৃত্যুম্ অতিক্রামতীত্যর্থঃ ) ইতি ; তথা ন বিদ্যাৎ ( জানীয়াৎ )—যদহঃ ( যস্মিন্ অহনি ) এব জুহোতি, তদহঃ ( তস্মিন্ অহনি—সদ্য এব ) মৃত্যুং পুনঃ অপজয়তি—এব বিদ্বান্ ( জানন্ ) হি ( নিশ্চয়ে ) দেবেভ্যঃ সর্ব্বং অন্নাদ্যং ( অদনীয়ম্ অন্নং প্রযচ্ছতি ( দদাতি, যথোক্তবিজ্ঞানমেব দেবেভ্যঃ সর্ব্বান্নদানমিতি ভাবঃ ) । 'কস্মাৎ তানি ন ক্ষীয়ন্তে অদ্যমানানি সর্ব্বদা—ইতি' ইতি ? পুরুষঃ ( আত্মা ) বৈ ( প্রসিদ্ধৌ অক্ষিতিঃ ( অক্ষয়হেতুঃ ), সঃ ( পুরুষঃ ) হি ( নিশ্চয়ে ) ইদম্ অন্নং পুনঃ পুনঃ জনয়তি ( উৎপাদয়তি ), [ তস্মাৎ ন ক্ষীয়তে ইতি ভাবঃ ] । 'যো বা এতাম্ অক্ষিতিং বেদ—ইতি'—পুরুষো বা অক্ষিতিঃ ; সঃ ( পুরুষঃ ) হি ধিয়া ধিয়া ( জ্ঞানেন ) কর্ম্মভিঃ ইদং অন্নং জনয়তে ; যৎ ( যদি ) হ ( প্রসিদ্ধৌ ) এতৎ (জ্ঞান-কর্ম্মানুষ্ঠানং) ন কুর্য্যাৎ, [ তদা ] ক্ষীয়েত [ অন্নম্ ], হ-শব্দঃ (অবধারাণর্থঃ) । 'সঃ অন্নম্ অত্তি প্রতীকেন-ইতি' ইতি—মুখং (প্রধানং) প্রতীক (প্রতীক-শব্দার্থঃ, তেন ) মুখেন [ অন্নম্ অত্তি ] ইত্যেতৎ। সঃ দেবান্ অপিগচ্ছতি, সঃ ঊর্জ্জম্ উপজীবতি' ইতি ( এতৎ ) প্রশংসা ( অন্নবিজ্ঞানস্য স্তুতিরিত্যর্থঃ ) ॥ ৫৬ ॥ ২ ॥

**মূলানুবাদ** ।—[ পূর্ব্বোক্ত মন্ত্রের প্রকৃত অর্থ লোকের হৃদয়ঙ্গম না হইতে পারে, এই আশঙ্কায় শ্রুতি নিজেই তাহার অর্থ প্রকাশ করিয়া বলিতেছেন—] "যৎ + + + পিতা-ইতি।" ইহার অর্থ এই—পিতা আদিকর্ত্তা মেধা দ্বারা ( বিজ্ঞানের সাহায্যে ) এবং তপস্যা দ্বারা অর্থাৎ বিহিত কর্ম্ম দ্বারা সপ্তপ্রকার অন্ন উৎপাদন করিয়াছিলেন। 'একম্ + + + ইতি' ইহার অর্থ—তাঁহার সৃষ্ট অন্নের মধ্যে একটী সাধারণ—সর্ব্বভোজ্য অন্ন,—যাহা সাধারণতঃ লোকে ভক্ষণ করিয়া থাকে ; যে

ব্যক্তি এই সাধারণ অন্নের উপাসনা করে, অর্থাৎ ইহাতেই অনুরক্ত থাকে, সে ব্যক্তি কখনই পাপ হইতে বিমুক্ত হইতে পাবে না; কারণ, ঐ অন্ন হইতেছে পাপমিশ্রিত। "দ্বে + + + অভাজয়দিতি' ইহার অর্থ—হুত ও প্রহুত, [ এই দুইটী অন্ন দেবগণকে দিয়াছিলেন। হুত অর্থ—অগ্নিতে ঘৃতাদি ত্যাগ করা, আর প্রহুত অর্থ—হোমের পর বলি প্রভৃতি উপহার প্রদান করা ]; সেই কারণেই দেবতা উদ্দেশ্যে হোমও করিয়া থাকে, এবং প্রহোম (হোমের পরবর্ত্তী বলিসমর্পণও) করিয়া থাকে। এখানে কেহ কেহ বলিয়া থাকেন যে, ঐ দুইটী অন্ন—দর্শ ও পূর্ণমাস নামক দুইটি যাগ; সেইহেতু কাম্যকর্ম্মের অনুষ্ঠানবিষয়ে তৎপর হইবে না, (পরন্তু নিত্যকর্ম্মেই মন দিবে)। 'পশুভ্যঃ + + + প্রাযচ্ছৎ ইতি' ইহার অর্থ—লোকপ্রসিদ্ধ দুগ্ধ; কারণ, অন্যান্য দ্রব্য ভক্ষণ করিবার অগ্রে [ শিশু ] মনুষ্য ও পশুগণ দুগ্ধই পান করিয়া থাকে; এইজন্য নবশিশু জন্মিলে পর প্রথমেই ঘৃত পান করায়, অনন্তর স্তন্যপান করায়; এই কারণেই নবজাত গবাদি বৎসকে 'অতৃণাদ' ( তৃণভোক্তা নয় ) বলা হইয়া থাকে। 'তস্মিন্ + + + যচ্চ নেতি, ইহার অর্থ—যাহারা প্রাণন—শ্বাসপ্রশ্বাস ত্যাগ করে, আর যাহারা শ্বাসপ্রশ্বাস ত্যাগ করে না ( স্থাবর পদার্থ ), সে সমুদয়ই এই দুগ্ধরূপ অন্নে প্রতিষ্ঠিত; অতএব, কেহ কেহ যে বলিযা থাকেন, একবৎসর কাল দুগ্ধ দ্বারা হোম করিলে পুনর্মৃত্যু জয় করে, অর্থাৎ সে দেবত্ব লাভ করে, তাহা এরূপ বুঝিবে না যে, যেই দিন হোম করে, ঠিক সেই দিনই পুনর্ম্মরণ জয় করে, [ তাহাকে আর সংবৎসর অপেক্ষা করিতে হয় না ]। যিনি এইরূপ জানেন, তিনি সমস্ত অন্নই দেবগণের উদ্দেশ্যে প্রদান করেন। "কস্মাৎ + + + সর্ব্বদেতি"। [ ইহার উত্তর— ] পুরুষ ( ভোক্তা ) হইতেছে —অক্ষিতি—ক্ষয় না হইবার কারণ; কেন না, পুরুষই জ্ঞান দ্বারা পুনঃ পুনঃ এই অন্ন উৎপাদন করিয়া থাকে। "যো বা + + + বেদেতি", ইহার অর্থ—এই যে, পুরুষই অক্ষিতি অর্থাৎ অক্ষয়ের হেতু; কারণ, পুরুষই জ্ঞান ও কর্ম্ম দ্বারা পুনঃ পুনঃ এই অন্ন সমুৎপাদন করিয়া থাকে। পুরুষ যদি এইরূপ না করিত, তাহা হইলে নিশ্চয়ই অন্ন ক্ষয় হইয়া

যাইত। "সঃ + + + প্রতীকেনেতি"—মুখই প্রতীক (প্রধান); সেই মুখ দ্বারা (অন্ন ভোজন করিয়া থাকেন)। "সঃ + + + জীবতীতি", ইহা বিদ্যার প্রশংসা মাত্র॥ ৫৬॥ ২॥

**শাঙ্করভাষ্যম্।**—যৎ সপ্তান্নানি—যৎ অজনয়দিতি-ক্রিয়াবিশেষণম্, মেধয়া প্রজ্ঞয়া বিজ্ঞানেন তপসা চ কর্ম্মণা; জ্ঞানকর্ম্মণী এব হি মেধাতপঃ-শব্দবাচ্যে, তয়োঃ প্রকৃতত্বাৎ; নেতরে মেধা-তপসী, অপ্রকরণাৎ। পাঙ্‌ক্তং হি কর্ম্ম জায়াদিসাধনম্; "য এবং বেদ" ইতি চানন্তরমেব জ্ঞানং প্রকৃতম্; তস্মান্ন প্রসিদ্ধয়োর্ম্মেধাতপসোরাশঙ্কা কার্য্যা; অতো যানি সপ্তান্নানি জ্ঞানকর্ম্মভ্যাং জনিতবান্ পিতা, তানি প্রকাশয়িষ্যাম ইতি বাক্যশেষঃ। তত্র মন্ত্রাণামর্থস্তিরোহিতত্বাৎ প্রায়েণ দুর্বিজ্ঞেয়ো ভবতীতি তদর্থব্যাখ্যানায় ব্রাহ্মণং প্রবর্ত্ততে। তত্র যৎ, সপ্তান্নানি মেধয়া তপসাজনয়ৎ পিতেতি, অস্য কোঽর্থঃ? উচ্যতে—ইতি, হি শব্দেনৈব ব্যাচষ্টে প্রসিদ্ধার্থাবদ্যোতকেন; প্রসিদ্ধো হ্যস্য মন্ত্রস্যার্থ ইত্যর্থঃ। যদজনয়দিতি চ অনুবাদস্বরূপেণ মন্ত্রেণ প্রসিদ্ধার্থতৈব প্রকাশিতা; অতো ব্রাহ্মণমবিশঙ্কয়ৈবাহ—মেধয়া হি তপসাজনয়ৎ পিতেতি। ১

টীকা। তত্রাদ্যমন্ত্রভাগমাদায় ব্যাচষ্টে—যৎ সপ্তান্নানীতি। অজনয়দিতি ক্রিয়ায়া বিশেষণং—যদিতি পদম্। তথা চ তদযুক্তং পিতৃত্বাদিতি শেষঃ। গ্রন্থার্থধারণশক্তির্ম্মেধা, কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি তপঃ, তে কস্মাদত্র ন গৃহ্যেতে, তত্রাহ—জ্ঞানকর্ম্মণী ইতি। তয়োঃ প্রকৃতত্বং প্রকটয়তি—পাঙ্‌ক্তং হীতি। ইতরয়োরপ্রকৃতত্বং হেতুকৃতমনূদ্য ফলিতমাহ—তস্মাদিতি। জ্ঞানকর্ম্মণো প্রকৃতত্বমুক্তং হেতুমাদায় বাক্যং পূরয়তি—অত ইতি। যৎসপ্তান্নানীত্যাদিমন্ত্রভাগং ব্যাখ্যায় ব্রাহ্মণবাক্যসমুদায়তাৎপর্য্যমাহ—তত্রেতি। মন্ত্রব্রাহ্মণাত্মকো গ্রন্থঃ সপ্তম্যার্থঃ। মেধয়া হীত্যাদি ব্রাহ্মণমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্থাপয়তি—তত্র যদিতি। প্রকৃতমন্ত্রসমুদায়ঃ সপ্তম্যা পরামৃশ্যতে। ব্যাখ্যানমেব সংগৃহ্ণাতি—প্রসিদ্ধো হীতি। ন কেবলং হিশব্দাৎ মন্ত্রস্য প্রসিদ্ধার্থত্বং, কিন্তু মন্ত্রস্বরূপালোচনায়ামপি তৎ সিধ্যতীত্যাহ—যদিতি। মন্ত্রার্থস্য প্রসিদ্ধত্বে মন্ত্রস্যানুবাদত্বং হেতুকৃত ফলিতমাহ—অত ইতি। ১

নন্বু কথং প্রসিদ্ধতা অস্যার্থস্যেতি? উচ্যতে—জায়াদিকর্ম্মান্তানাং লোকফলসাধনানাং পিতৃত্বং তাবৎ প্রত্যক্ষমেব; অভিহিতঞ্চ—"জায়া মে স্যাৎ" ইত্যাদিনা। তত্র চ দৈবং বিত্তং বিদ্যা কর্ম্ম পুত্রশ্চ ফলভূতানাং লোকানাং সাধনস্রষ্টৃত্বং প্রতীত্যাভিহিতম্; বক্ষ্যমাণঞ্চ প্রসিদ্ধমেব। তস্মাদ্ যুক্তং বক্তুং—মেধয়েত্যাদি। ২

তৎপ্রসিদ্ধিমুপপাদয়িতুং পৃচ্ছতি—নন্বিতি। সাধ্যসাধনাত্মকে জগতি যৎ পিতৃত্বমবিদ্যাবতো ভাবি, তৎ প্রত্যক্ষত্বাৎ প্রসিদ্ধম্ অনুভূয়তে হি জায়াদি সম্পাদয়ন্নবিদ্বানিত্যাহ—উচ্যত ইতি।

শ্রুত্যা চ প্রাগুক্তত্বাৎ প্রসিদ্ধমেতদিত্যাহ—অভিহিতং চেতি । যচ্চ মেধাতপোভ্যাং স্রষ্টৃত্বং মন্ত্রব্রাহ্মণয়োরুক্তং, তদপি প্রসিদ্ধমেব, বিদ্যাকর্ম্মপুত্রাণামভাবে লোকত্রয়োৎপত্ত্যনুপপত্তেরিত্যাহ—তত্র চেতি । পূর্ব্বোত্তরগ্রন্থঃ সপ্তম্যর্থঃ । পুত্রেণৈবায়ং লোকো জয্য ইত্যাদৌ বক্ষ্যমাণত্বাচ্চাস্যার্থস্য প্রসিদ্ধতেত্যাহ—বক্ষ্যমাণং চেতি । মন্ত্রার্থস্যেত্থং প্রসিদ্ধত্বে মন্ত্রস্য প্রসিদ্ধার্থবিষয়ং ব্রাহ্মণমুপপন্নমিত্যুপসংহরতি—তস্মাদিতি । ২

এষণা হি ফলবিষয়া প্রসিদ্ধৈব চ লোকে ; এষণা চ জায়াদীত্যুক্তম্ "এতাবান্ বৈ কামঃ" ইত্যনেন ; ব্রহ্মবিদ্যাবিষয়ে চ সর্ব্বৈকত্বাৎ কামানুপপত্তেঃ । এতেন অশাস্ত্রীয়প্রজ্ঞা-তপোভ্যাং স্বাভাবিকাভ্যা জগৎস্রষ্টৃত্বমুক্তমেব ভবতি ; স্থাবরান্তস্য চানিষ্টফলস্য কর্ম্মবিজ্ঞাননিমিত্তত্বাৎ । বিবক্ষিতস্তু শাস্ত্রীয় এব সাধ্য-সাধনভাবঃ, ব্রহ্মবিদ্যাবিধিৎসয়া তদ্বৈরাগ্যস্য বিবক্ষিতত্বাৎ—সর্ব্বো হ্যয়ং ব্যক্তাব্যক্তলক্ষণঃ স সারোঽশুদ্ধোঽনিত্যঃ সাধ্যসাধনরূপো দুঃখোঽবিদ্যাবিষয় ইত্যেতস্মাদ্বিরক্তস্য ব্রহ্মবিদ্যারব্ধব্যেতি । ৩

প্রকারান্তরেণ মন্ত্রার্থস্য প্রসিদ্ধত্বমাহ—এষণা হীতি । ফলবিষয়ত্বং তস্যাঃ স্বানুভবসিদ্ধমিতি বক্তুং হি শব্দঃ । তস্যা লোকপ্রসিদ্ধত্বেঽপি কথং মন্ত্রার্থস্য প্রসিদ্ধত্বমত আহ—এষণা চেতি । জায়াদ্যাত্মকস্য কামস্য সংসারারম্ভকত্বেঽপি মোক্ষেঽপি কামঃ সংসারমাবহেত, কামত্বাবিশেষাদিতি প্রসঙ্গমাশঙ্ক্যাহ—ব্রহ্মবিদ্যেতি । তস্যা বিষয়ো মোক্ষঃ । তস্মিন্নদ্বিতীয়ত্বাদ্রাগাদিপরিপন্থিনি কাম্যপরপর্য্যায়ো রাগো নাবকল্পতে । ন হি মিথ্যাজ্ঞাননিদানো রাগঃ সম্যগ্জ্ঞানাধিগম্যে মোক্ষে সম্ভবতি । শ্রদ্ধা তু তত্র ভবতি তত্ত্ববোধাধীনতয়া সংসারবিরোধিনী, তন্ন সংসারানুষক্তির্মুক্তাবিত্যর্থঃ । শাস্ত্রীয়স্য জায়াদেঃ সংসারহেতুত্বে কর্ম্মাদেরশাস্ত্রীয়স্য কথং তদ্ধেতুত্বমিত্যাশঙ্ক্যাহ—এতেনেতি । অবিদ্যোত্থস্য কামস্য সংসারহেতুত্বোপদর্শনেনেতি যাবৎ । স্বাভাবিকাভ্যামবিদ্যাধীনকামপ্রযুক্তাভ্যামিত্যর্থঃ ।

ইতশ্চ তয়োর্জগৎসৃষ্টিপ্রযোজকত্বমেষ্টব্যমিত্যাহ—স্থাবরান্তস্যেতি । যৎ সপ্তান্নানীত্যাদিমন্ত্রপদস্য মেধয়া হীত্যাদিব্রাহ্মণস্য চাক্ষরোত্থমর্থমুক্ত্বা তাৎপর্য্যমাহ—বিবক্ষিতস্ত্বিতি । শাস্ত্রপরবশস্য শাস্ত্রবশাদেব সাধ্যসাধনভাবাদশাস্ত্রীয়াদ্বৈমুখ্যসম্ভবান্ন তস্যাত্র বিবক্ষিতত্বমিত্যর্থঃ । শাস্ত্রীয়স্য সাধ্যসাধনভাবস্য বিবক্ষিতত্বে হেতুমাহ—ব্রহ্মেতি । তদেব প্রপঞ্চয়তি—সর্ব্বো হীতি । দুঃখরূপতাতি দুঃখস্যহেতুরিতি যাবৎ । প্রকৃতমন্ত্রব্রাহ্মণব্যাখ্যাসমাপ্তাবিতিশব্দো বিবক্ষিতার্থপ্রদর্শনসমাপ্তৌ বা । ৩

তত্রান্নানাং বিভাগেন বিনিয়োগ উচ্যতে—একমস্য সাধারণ ইতি মন্ত্রপদম্ । তস্য ব্যাখ্যানম্—ইদমেবাস্য তৎ সাধারণমন্নমিত্যুক্তম্ ; অস্য ভোক্তৃসমুদায়স্য । কিং তৎ ? যদিদমদ্যতে ভুজ্যতে সর্ব্বৈঃ প্রাণিভিরহন্যহনি, তৎ সাধারণং সর্ব্বভোক্তৃর্থমকল্পয়ৎ পিতা সৃষ্ট্বা অন্নম্ । স য এতৎ সাধারণং সর্ব্বপ্রাণভৃৎস্থিতিকরং ভুজ্যমানমন্নম্ উপাস্তে—তৎপরো ভবতীত্যর্থঃ ; উপাসনং হি নাম তাৎপর্য্যং দৃষ্টং

লোকে—'গুরুমুপাস্তে' 'রাজানমুপাস্তে' ইত্যাদৌ, তস্মাচ্ছরীরস্থিত্যর্থান্নোপভোগপ্রধানঃ, নাদৃষ্টার্থকর্ম্মপ্রধান ইত্যর্থঃ। স এবম্ভূতো ন পাপ্মনোঽধর্ম্মাদ্ ব্যাবর্ত্ততে ন বিমুচ্যত ইত্যেতৎ। তথাচ মন্ত্রবর্ণঃ—"মোঘমন্নং বিন্দতে" ইত্যাদিঃ; স্মৃতিরপি—"নাত্মার্থং পাচয়েদন্নম্।" "অপ্রদায়ৈভ্যো যো ভুঙ্‌ক্তে স্তেন এব সঃ।" "অন্নাদে ভ্রূণহা মাষ্টি" ইত্যাদিঃ। ৪

মন্ত্রব্রাহ্মণয়োঃ শ্রুত্যর্থাভ্যামর্থমুক্ত্বা সমনন্তরগ্রন্থমবতারয়তি—তত্রেতি। সপ্তবিধেঽন্নে স্বস্যেতীতি যাবৎ। ব্যাখ্যানমেব বিবৃণোতি—অস্যেত্যাদিনা।

সাধারণমন্নমসাধারণীকুর্ব্বতো দোষং দর্শয়তি—স য ইতি। তৎপরো ভবতীত্যুক্তং বিবৃণোতি—উপাসনং হীতি। ব্রাহ্মণোক্তেঽর্থে মন্ত্রং প্রমাণয়তি—তথা চেতি। মোঘং বিফলং দেবাদ্যনুপভোগ্যমন্নং যদি জ্ঞানদুর্ব্বলো লভতে, তদা স বধ এব তস্যেতি সাধারণান্নস্যাসাধারণীকরণং নিন্দিতমিত্যর্থঃ। তত্রৈব স্মৃতীরুদাহরতি—স্মৃতিরপীতি। 'ন বৃথা ঘাতয়েৎ পশুম্। ন চৈকঃ স্বয়মশ্নীয়াদ্বিধিবর্জ্জং ন নির্ব্বপেৎ' ইতি পাদত্রয়ং দ্রষ্টব্যম্। 'ইষ্টান্ ভোগান্ হি বো দেবা দাস্যন্তে যজ্ঞভাবিতাঃ। তৈর্দত্তান্' ইতি শেষঃ। 'অনেনা অভিশংসতি। স্তেনঃ প্রমুক্তে রাজনি যাবন্নানৃতসঙ্করঃ' ইত্যুত্তরং পাদত্রয়ম্। তত্রাদ্যপাদস্যার্থো ভ্রূণহা শ্রেষ্ঠব্রাহ্মণঘাতকঃ। যথাহঃ—'বরিষ্ঠব্রহ্মহা চৈব ভ্রূণহেত্যভিধীয়তে' ইতি। স্বস্যান্নভক্ষকে স্বপাপং মাষ্টি শোধয়তীত্যন্নদাতুঃ পাপক্ষয়োক্তেরিতরস্যাসাধারণীকৃতান্নভুঞ্জানস্য পাপিতেতি।

"অদত্ত্বা তু য এতেভ্যঃ পূর্ব্বং ভুঙ্‌ক্তেঽবিচক্ষণঃ।
স ভুঞ্জানো ন জানাতি শ্বগৃধ্রৈর্জ্জগ্ধিমাত্মনঃ॥"
ইত্যাদিবাক্যমাদিশব্দার্থঃ। ৪

তস্মাৎ পুনঃ পাপ্মনো ন ব্যাবর্ত্ততে। মিশ্রং হ্যেতৎ—সর্ব্বেষাং হি স্বং তদপ্রবিভক্তং, যৎ প্রাণিভির্ভুজ্যতে, সর্ব্বভোজ্যত্বাদেব যো মুখে প্রক্ষিপ্যমাণোঽপি গ্রাসঃ পরস্য পীড়াকরো দৃশ্যতে—মমেদং স্যাদিতি হি সর্ব্বেষাং তত্রাশা প্রতিবদ্ধা; তস্মান্ন পরম্ অপীড়য়িত্বা গ্রসিতুমপি শক্যতে; "দুষ্কৃতং হি মনুষ্যাণাম্" ইত্যাদি স্মরণাচ্চ। ৫

আকাঙ্ক্ষাপূর্ব্বকং হেতুমবতারয় ব্যাকরোতি—কস্মাদিত্যাদিনা। সর্ব্বভোজ্যত্বং সাধয়তি—যো মুখ ইতি। পরস্য শ্বমার্জ্জারাদেরিতি যাবৎ। পীড়াকরত্বে হেতুমাহ—মমেদমিতি। প্রাগুক্তদৃষ্টফলমাচষ্টে—তস্মাদিতি। সাধারণমন্নমসাধারণীকুর্ব্বাণস্য পাপানিবৃত্তিরিত্যত্র হেত্বন্তরমাহ—দুষ্কৃতং হীতি। যদা হি মনুষ্যাণাং দুষ্কৃতমন্নমাশ্রিত্য তিষ্ঠতি, তদা তদসাধারণীকুর্ব্বতো মহত্তরং পাপং ভবতীত্যর্থঃ। ৫

গৃহিণা বৈশ্বদেবাখ্যমন্নং যদহরহর্নি নিরূপ্যত ইতি কেচিৎ। তন্ন, সর্ব্বভোক্তৃসাধারণত্বং বৈশ্বদেবাখ্যস্যান্নস্য ন সর্ব্বপ্রাণভৃদ্ভুজ্যমানান্নবৎ প্রত্যক্ষম্; নাপি 'যদিদমদ্যতে' ইতি তদ্বিষয়ং বচনমনুকূলম্। সর্ব্বপ্রাণভৃদ্ভুজ্যমানান্নান্তঃপাতিত্বাচ্চ বৈশ-

দেবাখ্যস্য যুক্তং শ্বচাণ্ডালাদ্যান্নস্য অন্নস্য গ্রহণম্, বৈশ্বদেবব্যতিরেকেণাপি শ্বচাণ্ডালাদ্যাদ্যান্নদর্শনাৎ তত্র যুক্তং যদিদমদ্যত ইতি বচনম্। ৬

একমস্যেত্যাদিমন্ত্রব্রাহ্মণয়োঃ স্বপক্ষার্থমুক্ত্বা ভর্তৃপ্রপঞ্চপক্ষমাহ—গৃহিণেতি। যদন্নং গৃহিণা প্রত্যহমগ্নৌ বৈশ্বদেবাখ্যং নির্ব্বর্ত্ত্যতে, তৎ সাধারণমিতি ভর্তৃপ্রপঞ্চৈরুক্তমিত্যর্থঃ। সাধারণপদানুপপত্তের্ন যুক্তমিদং ব্যাখ্যানমিতি দূষয়তি—তন্নেতি। বৈশ্বদেবস্য সাধারণত্বমপ্রামাণিকমিত্যুক্তম্, ইদানীং তস্যাপ্রত্যক্ষত্বাদিদমা পরামর্শশ্চ ন যুক্তিমানিত্যাহ—নাপীতি। ইতশ্চ সাধারণশব্দেন সর্ব্বপ্রাণ্যন্নং গ্রাহ্যমিত্যাহ—সর্ব্বেতি। বৈশ্বদেবগ্রহেঽপীতরগ্রহঃ স্যাদিতি চেন্নেত্যাহ—বৈশ্বদেবেতি। যত্তু পরপক্ষে যদিদমদ্যত ইতি বচো নানুকূলমিতি, তন্নাস্মৎপক্ষেঽস্তীত্যাহ—তত্রেতি। প্রত্যক্ষং সাধারণান্নং সপ্তম্যর্থঃ। ৬

যদি হি তন্ন গৃহ্যেত, সাধারণশব্দেন পিত্রা অসৃষ্টত্বাবিনিযুক্তত্বে তস্য প্রসজ্যেয়াতাম্। ইষ্যতে হি তৎস্রষ্টৃত্ব তদ্বিনিযুক্তত্বঞ্চ সর্ব্বস্যান্নজাতস্য। ন চ বৈশ্বদেবাখ্যং শাস্ত্রোক্তং কর্ম্ম কুর্ব্বতঃ পাপ্মনোঽবিনিবৃত্তির্যুক্তা; ন চ তস্য প্রতিষেধোঽস্তি। ন চ মৎস্যবন্ধনাদিকর্ম্মবৎ স্বভাবজুগুপ্সিতমেতৎ, শিষ্টনির্ব্বর্ত্ত্যত্বাৎ অকরণে চ প্রত্যবায়শ্রবণাৎ, ইতরত্র চ প্রত্যবায়োপপত্তেঃ; "অহমন্নমন্নমদন্তমদ্মি" ইতি মন্ত্রবর্ণাৎ। ৭

বিপক্ষে দোষমাহ—যদি হীতি। প্রসঙ্গস্যেষ্টত্বং নিরাচষ্টে—ইষ্যতে হীতি। পরপক্ষে বাক্যশেষবিরোধং দোষান্তরমাহ—ন চেতি। শ্যেনাদিতুল্যত্বং তস্য ব্যাবর্ত্তয়তি—ন চ তস্যেতি। অনিষিদ্ধস্যাপি তস্য স্বভাবজুগুপ্সিতত্বাত্তদনুষ্ঠায়িনঃ পাপানিবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—ন চেতি।

'অবশ্যং যাতি তির্য্যক্ত্বং জগ্ধ্বা চৈবাহুতং হবিঃ।'

ইত্যকরণে বৈশ্বদেবস্য প্রত্যবায়শ্রবণাচ্চ তদনুষ্ঠায়িনো ন পাপ্মলেশোঽস্তীত্যাহ—অকরণে চেতি। সর্ব্বসাধারণান্নগ্রহে তু তৎপরস্য নিন্দাবচনমুপপদ্যতে, তেন তদেব গ্রাহ্যমিত্যাহ—ইতরত্রেতি। তত্রৈব শ্রুত্যন্তরং সংবাদয়তি—অহমিতি। অপিত্তোঽবিভজ্যান্নমদত্বা স্বয়মেব ভুঞ্জানং নরমহমন্নমেব ভক্ষয়ামি তমনর্থভাজং করোমীত্যর্থঃ। ৭

দ্বে দেবানভাজয়দিতি মন্ত্রপদম। যে দ্বে অন্নে সৃষ্ট্বা দেবানভাজয়ৎ, কে তে দ্বে? ইতি, উচ্যতে,—হুতঞ্চ প্রহুতঞ্চ। হুতমিত্যগ্নৌ হবনম্, প্রহুতং হুত্বা বলিহরণম্। যস্মাৎ দ্বে এতে অন্নে হুত-প্রহুতে দেবানভাজয়ৎ পিতা, তস্মাদেতর্হি অপি গৃহিণঃ কালে দেবেভ্যো জুহ্বতি, দেবেভ্য ইদমন্নমস্মাভির্দ্দীয়মানমিতি মন্বানাঃ জুহ্বতি, প্রজুহ্বতি চ—হুত্বা বলিহরণঞ্চ কুর্ব্বত ইত্যর্থঃ। অথো অপ্যন্যে আহুঃ—দ্বে অন্নে পিত্রা দেবেভ্যঃ প্রত্তে, ন হুত-প্রহুতে, কিং তর্হি? দর্শপূর্ণমাসাবিতি। বিত্বশ্রবণাবিশেষাদত্যন্তপ্রসিদ্ধত্বাচ্চ হুত-প্রহুতে ইতি প্রথমঃ পক্ষঃ। ৮

মন্ত্রান্তরমাদায়াকাঙ্ক্ষায়া ব্রাহ্মণমুখাপ্য ব্যাচষ্টে—দ্বে দেবানিত্যাদিনা। হুতপ্রহুতয়োর্দ্দেবান্নত্বে সম্প্রতিতনমনুষ্ঠানমনুকূলয়তি—যস্মাদিতি। পক্ষান্তরমুপন্যস্য ব্যাকরোতি—অথো

ইতি। যদি দর্শপূর্ণমাসৌ দেবান্নে, কথং তর্হি হুতপ্রহুতে ইতি পক্ষস্য প্রাপ্তিস্তত্রাহ— দ্বিত্বেতি। ৮

যদ্যপি দ্বিত্বং হুতপ্রহুতয়োঃ সম্ভবতি, তথাপি শ্রৌতয়োরেব তু দর্শপূর্ণমাসয়োর্দ্দেবান্নত্বং প্রসিদ্ধতরম্, মন্ত্রপ্রকাশিতত্বাৎ। গুণপ্রধানপ্রাপ্তৌ চ প্রধানে প্রথমতরাবগতিঃ; দর্শপূর্ণমাসয়োশ্চ প্রাধান্যং হুত-প্রহুতাপেক্ষয়া; তস্মাৎ তয়োরেব গ্রহণং যুক্তম্—দ্বে দেবানভাজয়দিতি। যস্মাদ্দেবার্থমেতে পিত্রা প্রকৃপ্তে দর্শপূর্ণমাসাখ্যে অন্নে, তস্মাৎ তয়োর্দ্দেবার্থত্বাবিঘাতায় ন ইষ্টিযাজুকঃ ইষ্টিযজনশীলঃ। ইষ্টিশব্দেন কিল কাম্যা ইষ্টয়ঃ; শাতপথী ইয়ং প্রসিদ্ধিঃ; তাচ্ছীল্যপ্রত্যয়প্রয়োগাৎ কাম্যেষ্টিযজনপ্রধানো ন স্যাদিত্যর্থঃ। ৯

তর্হি দ্বে দেবানিতি শ্রুতদ্বিত্বস্য হুতপ্রহুতয়োরপি সম্ভবাৎ প্রথমপক্ষস্য পূর্ব্বপক্ষত্বমত আহ—যদ্যপীতি। প্রসিদ্ধতরত্বে হেতুমাহ—মন্ত্রেতি। 'অগ্নয়ে জুষ্টং নির্ব্বপামগ্নিরিদং হবিরজুষত' ইত্যাদিমন্ত্রেষু দর্শপূর্ণমাসয়োর্দ্দেবান্নত্বস্য প্রতিপন্নত্বাদিতি যাবৎ। ইতশ্চ দর্শপূর্ণমাসয়োরেব দেবান্নত্বমিতি বক্তুং সামান্যন্যায়মাহ—গুণেতি। গুণপ্রধানয়োরেকত্র সাধারণশব্দাৎ প্রাপ্তৌ সত্যাং প্রথমতরা প্রধানে ভবত্যবগতির্গৌণমুখ্যয়োর্মুখ্যে কার্য্যসংপ্রত্যয় ইতি ন্যায়াদিত্যর্থঃ। অস্ত্বেবং, প্রস্তুতে কিং জাতং, তদাহ—দর্শপূর্ণমাসয়োশ্চেতি। তয়োর্নিরপেক্ষশ্রুতিদৃষ্টতয়া সাপেক্ষস্মৃতিসিদ্ধ-হুতাদ্যপেক্ষয়া প্রাধান্যং সিদ্ধং, তথা চ প্রধানয়োস্তয়োরিতরয়োশ্চ গুণযোরেকত্র প্রাপ্তৌ প্রধানয়োরেব দ্বে দেবানিতি মন্ত্রেণ গ্রহো যুক্তিমানিত্যর্থঃ।

দর্শপূর্ণমাসয়োর্দ্দেবান্নত্বে সমনন্তরনিষেধবাক্যমনুকূলয়তি—যস্মাদিতি। ইষ্টিযজনশীলো ন স্যাদিতি সম্বন্ধঃ। নন্বিষ্টিযজনশীলত্বাভাবে কৃতো দর্শপূর্ণমাসয়োর্দ্দেবার্থত্বং, ন হি তাবনিষ্পন্নৌ তদর্থাবিত্যাশঙ্ক্যাহ—ইষ্টিশব্দেনেতি। কিং পুনরস্মিন্ বাক্যে কাম্যেষ্টিবিষয়ত্বমিষ্টিশব্দস্যেত্যত্র নিয়ামকং, তত্র কিলশব্দসূচিতাং পাঠকপ্রসিদ্ধিমাহ—শাতপথীতি। কাম্যেষ্টীনামনুষ্ঠাননিষেধে স্বর্গকামবাক্যবিরোধঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—তাচ্ছীল্যেতি। তত্র বিহিতস্তোকঞ-প্রত্যয়স্যাত্র প্রয়োগাৎ কাম্যেষ্টিযজনপ্রধানত্বমিহ নিষিধ্যতে, তচ্চ দেবপ্রধানয়োর্দর্শপূর্ণমাসয়োরবজ্ঞানুষ্ঠানত্বসিদ্ধ্যর্থং, ন তু তাঃ স্বতো নিষিধ্যন্তে, তন্ন স্বর্গকামবাক্যবিরোধোঽস্তীত্যর্থঃ। ৯

পশুভ্য একং প্রাযচ্ছদিতি—যৎ পশুভ্য একং প্রাযচ্ছৎ পিতা, কিং পুনস্তদন্নম্? তৎ পয়ঃ। কথং পুনরবগম্যতে পশবোঽস্যান্নস্য স্বামিনঃ? ইতি, অত আহ—পয়ো হি অগ্রে প্রথমং যস্মাৎ মনুষ্যাশ্চ পশবশ্চ পয় এবোপজীবন্তীতি, উচিতং হি তেষাং তদন্নম্, অন্যথা কথং তদেবাগ্রে নিয়মেনোপজীবেয়ুঃ। ১০

পশ্বন্নবিষয়ং মন্ত্রপদমাদায় প্রশ্নপূর্ব্বকং তদর্থং কথয়তি—পশুভ্য ইতি। পশূনাং পয়োঽন্নমিত্যেতদুপপাদয়িতুং পৃচ্ছতি—কথং পুনরিতি। পয়ো হীতি প্রতীকমুপাদায় ব্যাকরোতি—অগ্র ইতি। 'পশবো দ্বিপাদশ্চতুষ্পাদশ্চ' ইতি শ্রুতিমাশ্রিত্য মনুষ্যাশ্চেত্যুক্তম্। উচিতং হীত্যত্র হিশব্দস্যার্থো, যস্মাদিত্যুপক্রমাৎ। ঔচিত্যং ব্যতিরেকদ্বারা সাধয়তি—অন্যথেতি। ১০

কথমগ্রে তদেবোপজীবন্তীত্যুচ্যতে—মনুষ্যাশ্চ পশবশ্চ যস্মাৎ তেনৈবান্নেন বর্ত্তন্তে অদ্যত্বেঽপি, যথা পিত্রা আদৌ বিনিয়োগঃ কৃতঃ; তস্মাৎ কুমারং বালং জাতং ঘৃতং বা ত্রৈবর্ণিকা জাতকর্ম্মণি জাতরূপসংযুক্তং প্রতিলেহয়ন্তি প্রাশয়ন্তি, স্তনং বা অনুধাপয়ন্তি পশ্চাৎ পায়য়ন্তি যথাসম্ভবমন্যেষাম্; স্তনমেবাগ্রে ধাপয়ন্তি মনুষ্যেভ্যোঽন্যেষাং পশূনাম্। অথ বৎসং জাতমাহুঃ—কিয়ৎপ্রমাণো বৎসইতি?—এবং পৃষ্টাঃ সন্তঃ—অতৃণাদ ইতি—নাদ্যাপি তৃণমত্তি, অতীব বালঃ পয়সৈবাদ্যাপি বর্ত্তত ইত্যর্থঃ। ১১

নিয়মেন প্রথমং পশূনাং তদুপজীবনমসম্প্রতিপন্নমিতি শঙ্কতে—কথমিতি—মনুষ্যবিষয়ে বা প্রশ্নস্তদিতরপশুবিষয়ে বেতি পৃচ্ছতি—উচ্যত ইতি। তত্রাদ্যমনুভবাবষ্টম্ভেন প্রত্যাচষ্টে—মনুষ্যাশ্চেতি। চকারো মনুষ্যমাত্রসংগ্রহার্থঃ। তেনৈব পয়সৈবেতি যাবৎ। ঘৃতং বেতি বাশব্দো বক্ষ্যমাণবিকল্পদ্যোতকঃ। জাতরূপং হেম, ত্রৈবর্ণিকেভ্যোঽন্যেষাং জাতকর্ম্মাভাবাদ্ যোগ্যতামনতিক্রম্য স্তনমেব জাতং কুমারং প্রথমং পায়য়ন্তীত্যাহ—যথাসম্ভবমিতি। যদ্বা তেষাং জাতকর্ম্মানধিকৃতানাং জাতং কুমারং ঘৃতং বা স্তনং বা প্রথমং পায়য়ন্তীতি যাবৎ। পশুবিষয়ং প্রশ্নং পশবশ্চেতি সূচিতসমাধানং প্রত্যাহ—স্তনমেবেতি। পশূনাং জাতং বৎসমিতি সম্বন্ধঃ। পশূনাং পয়োঽন্নমিত্যত্র লোকপ্রসিদ্ধিং প্রমাণয়তি—অথেতি। দ্বিপাৎপশ্বধিকারবিচ্ছেদার্থোঽথশব্দঃ। প্রতিবচনং ব্যাচষ্টে—নাদ্যাপীতি। ১১

যচ্চাগ্রে জাতকর্ম্মাদৌ ঘৃতমুপজীবন্তি, যচ্চেতরে পয় এব, তৎ সর্ব্বথাপি পয় এবোপজীবন্তি; ঘৃতস্যাপি পয়োবিকারত্বাৎ পয়স্ত্বমেব। কস্মাৎ পুনঃ সপ্তমং সৎ পশ্বন্নং চতুর্থত্বেন ব্যাখ্যায়তে? কর্ম্মসাধনত্বাৎ; কর্ম্ম হি পয়ঃসাধনাশ্রয়মগ্নিহোত্রাদি; তচ্চ কর্ম্মসাধনং বিত্তসাধ্যং বক্ষ্যমাণস্যান্নত্রয়স্য সাধ্যস্য, যথা দর্শপূর্ণমাসৌ পূর্ব্বোক্তাবন্নে; অতঃ কর্ম্মপক্ষত্বাৎ কর্ম্মণা সহ পিণ্ডীকৃত্যোপদেশঃ; সাধনত্বাবিশেষাদর্থসম্বন্ধাদানন্তর্য্যমকারণমিতি চ। ব্যাখ্যানে প্রতিপত্তিসৌকর্য্যাচ্চ—সুখং হি নৈরন্তর্য্যেণ ব্যাখ্যাতুং শক্যন্তেঽন্নানি, ব্যাখ্যাতানি চ সুখং প্রতীয়ন্তে। ১২

ননু যেষামগ্রে ঘৃতোপজীবিত্বমুপলভ্যতে, পয়স্তে নোপজীবন্তি, ঘৃতপয়সোর্ভেদাৎ, অতঃ পশ্বন্নং পয়সো ভাগাসিদ্ধমত আহ—যচ্চেতি। ননু ঘৃতমুপজীবন্তোঽপি পয় এবোপজীবন্তীত্যযুক্তং, তদ্ভেদস্যোক্তত্বাৎ, তত্রাহ—ঘৃতস্যাপীতি। মন্ত্রপাঠক্রমমতিক্রম্য পশ্বন্নে ব্যাখ্যাতে প্রত্যবতিষ্ঠতে—কস্মাদিতি। যে যেষামভাজয়দিতি ব্যাখ্যাতে সাধনে সাধনত্বাবিশেষাৎ পয়োঽপি বুদ্ধিস্থমিত্যার্থক্রমমাশ্রিত্য পরিহরতি—কর্ম্মেতি। তদেব স্পষ্টয়তি—কর্ম্ম হীতি। যদ্যপি পয়োরূপং সাধনমাশ্রিত্য কর্ম্ম প্রবৃত্তং, তথাপি দর্শপূর্ণমাসানন্তর্য্যং কথং পয়সঃ সিধ্যতি, তত্রাহ—তচ্চেতি। বিত্তেন পয়সা সাধ্যং কর্ম্মান্নত্রয়স্য সাধনমিত্যত্র দৃষ্টান্তমাহ—যথেতি। পূর্ব্বোক্তৌ দর্শপূর্ণমাসৌ

যে দেবায়ে বক্ষ্যমাণস্তান্নত্রয়স্ত যথা সাধনং, তথা পয়সোঽপ্যগ্নিহোত্রাদি দ্বারা তৎসাধনত্বাৎ কর্ম্মকোটিনিবিষ্টত্বাত্তদ্ব্যাখ্যানানন্তর্য্যং পয়োব্যাখ্যানস্ত যুক্তমিত্যর্থঃ।

পাঠক্রমস্তর্হি কথমিত্যাশঙ্ক্যার্থক্রমেণ তদ্বাধমভিপ্রেত্যাহ—সাধনত্বেতি। আনন্তর্য্যং পাঠক্রমঃ। অকারণত্বমবিবক্ষিতত্বম্। পাঠক্রমাদর্থক্রমস্ত বলীয়স্ত্বাৎ, তেনেতরস্ত বাধ্যত্বমিত্যেতৎ প্রথমে তন্ত্রে স্থিতমিত্যভিপ্রেত্যাহ—ইতি চেতি। পশ্বন্নস্ত চতুর্থত্বেন ব্যাখ্যানে হেত্বন্তরমাহ—ব্যাখ্যান ইতি। ব্যাখ্যানসৌকর্য্যং সাধয়তি—সুখং হীতি। প্রতিপত্তিসৌকর্য্যং প্রকটয়তি—ব্যাখ্যাতানীতি। চত্বারি সাধনানি, ত্রীণি সাধ্যানীতি বিভজ্যোক্তৌ বক্তৃশ্রোত্রোঃ সৌকর্য্যেণ ধীর্ভবতি, ততশ্চ পাঠক্রমাতিক্রমঃ শ্রেয়ানিত্যর্থঃ। ১২

'তস্মিন্ সর্ব্বং প্রতিষ্ঠিতং যচ্চ প্রাণিতি যচ্চ ন' ইতি, অস্ত কোঽর্থ ইত্যুচ্যতে—তস্মিন্ পশ্বন্নে পয়সি, সর্ব্বমধ্যাত্মাধিভূতাধিদৈবলক্ষণং কৃৎস্নং জগৎ প্রতিষ্ঠিতম্—যচ্চ প্রাণিতি প্রাণচেষ্টাবৎ, যচ্চ ন—স্থাবরং শৈলাদি। তত্র হি-শব্দেনৈব প্রসিদ্ধাবদ্যোতকেন ব্যাখ্যাতম্। কথং পয়োদ্রব্যস্ত সর্ব্বপ্রতিষ্ঠাত্বম্? কারণত্বোপপত্তেঃ; কারণত্বঞ্চ অগ্নিহোত্রাদিকর্ম্মসমবায়িত্বম্; অগ্নিহোত্রাত্মাহুতিবিপরিণামাত্মকঞ্চ জগৎ কৃৎস্নমিতি শ্রুতিস্মৃতিবাদাঃ শতশো ব্যবস্থিতাঃ; অতো যুক্তমেব হি-শব্দেন ব্যাখ্যানম্॥ ১৩

পশ্বন্নস্য সর্ব্বাধিষ্ঠানবিষয়ং মন্ত্রমবতার্য্য প্রশ্নপূর্ব্বকং তদীয়ং ব্রাহ্মণং ব্যাচষ্টে—তস্মিন্নিত্যাদিনা। মন্ত্রান্তেদো ব্রাহ্মণে ন প্রতিভাতীত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। পয়সি হীতি ব্রাহ্মণে হি-শব্দস্য প্রসিদ্ধাবদ্যোতকত্বমস্তি। তেন চ হেতুনা হি-শব্দেন তস্মিন্নিত্যাদিকং মন্ত্রপদং ব্যাখ্যাতমিতি যোজনা।

মন্ত্রার্থস্য লোকপ্রসিদ্ধ্যভাবান্ন প্রসিদ্ধাবদ্যোতিনা হিশব্দেন ব্যাখ্যানং যুক্তমিতি শঙ্কতে—কথমিতি। কার্য্যং কারণে প্রতিষ্ঠিতমিতি ন্যায়েন বৈদিকীং প্রসিদ্ধিমাদায় সমাধত্তে—কারণত্বেতি। পয়সো দ্রবদ্রব্যমাত্রস্য কুতঃ সর্ব্বজগৎকারণত্বমিত্যাশঙ্ক্যাহ—কারণত্বং চেতি। তৎসমবায়িত্বেঽপি কুতো জগতঃ কারণতেত্যাশঙ্ক্যাহ—অগ্নিহোত্রাদীতি। 'তে বা এতে আহুতী হুতে উৎক্রামতস্তে অন্তরিক্ষমাবিশতঃ' ইত্যাদয়ঃ শ্রুতিবাদা দ্যুপর্জ্জন্যব্রীহ্যাদিক্রমেণাগ্নিহোত্রাহুত্যোগর্ভাকারপ্রাপ্তিং দর্শয়ন্তি।—

"অগ্নৌ প্রাস্তাহুতিঃ সম্যগাদিত্যমুপতিষ্ঠতে।
আদিত্যাজ্জায়তে বৃষ্টির্বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ।"

ইত্যাদয়ঃ স্মৃতিবাদাঃ। পয়সি হীত্যাদি ব্রাহ্মণমুপসংহরতি—অত ইতি। পয়সঃ সর্ব্বজগদাধারত্বস্য শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধত্বাদিতি যাবৎ। ১৩

যত্তদ্ব্রাহ্মণান্তরেষ্বিদমাহুঃ—সংবৎসরং পয়সা জুহ্বদপ পুনর্মৃত্যুং জয়তীতি; সংবৎসরেণ কিল ত্রীণি ষষ্টিশতান্যাহুতীনাং সপ্ত চ শতানি বিংশতিশ্চেতি যাজুষ্মতীরিষ্টকা অভিসম্পদ্যমানাঃ সংবৎসরস্য চাহোরাত্রাণি, সংবৎসরমগ্নিং প্রজা-

পতিমাপ্নুবন্তি ; এবং কৃত্বা সংবৎসরং জুহ্বদপজয়তি পুনর্মৃত্যুম্—ইতঃ প্রেত্য দেবেষু সম্ভূতঃ পুনর্ন ম্রিয়তে ইত্যর্থঃ—ইত্যেবং ব্রাহ্মণবাদা আহুঃ। ১৪

সর্ব্বং পয়সি প্রতিষ্ঠিতমিতি বিবিৎসিতদর্শনস্তুতয়ে শাখান্তরীয়মতং নিন্দিতুমুক্তাবয়তি—যত্তদিতি। ন কেবলেন কর্ম্মণা মৃত্যুজয়ঃ কিন্তু দর্শনসহিতেনেতি দর্শয়িতুমগ্নিহোত্রাহুতিষু সংখ্যাং কথয়তি—সংবৎসরেণেতি। উক্তাহুতিসংখ্যায়াং সম্বৎসরাবচ্ছিন্নায়ামগ্নিহোত্রবিদাং সম্প্রতিপত্ত্যর্থং কিলেত্যুক্তম্। নমু প্রত্যহং সায়ং প্রাতশ্চেত্যাহুতী যে বিহ্নেতে, তৎ কথমাহুতীনাং ষষ্ট্যধিকানি ত্রীণি শতানি সম্বৎসরেণ ভবন্তি, তত্রাহ—সপ্ত চেতি। প্রত্যেকমহোরাত্রাবচ্ছিন্নাহুতিপ্রয়োগাণামেকস্মিন্ সম্বৎসরে পূর্ব্বোক্তা সংখ্যা, তত্রৈব প্রয়োগার্দ্ধানাং বিংশত্যধিকা সপ্তশতরূপা সংখ্যেতি সিদ্ধমিত্যর্থঃ। আহুতীনাং সংখ্যামুক্ত্বা তাসু যাজুষ্মতীনামিষ্টকানাং দৃষ্টিমাহ—যাজুষ্মতীরিতি। তাসামপি ষষ্ট্যধিকানি ত্রীণি শতানি সংখ্যয়া ভবন্তি, তথা চ প্রত্যহমাহুতীরভিনিষ্পদ্যমানাঃ সংখ্যাসামান্যেন যাজুষ্মতীরিষ্টকাশ্চিন্তয়েদিত্যর্থঃ। আহুতিময়ীনামিষ্টকানাং সম্বৎসরাবয়বাহোরাত্রেষু সংখ্যাসামান্যেদেব দৃষ্টিমথাচষ্টে—সংবৎসরস্যেতি। তান্যপি ষষ্ট্যধিকানি ত্রীণি শতানি প্রসিদ্ধানি, তথা চ তেষু যথোক্তেষ্টিকাদৃষ্টিঃ শ্লিষ্টেত্যর্থঃ। চিতোঽগ্নৌ সম্বৎসরাত্মপ্রজাপতিদৃষ্টিমাহ—সংবৎসরমিতি। যঃ সংবৎসরঃ প্রজাপতিস্তং চিত্যমগ্নিং বিদ্বাংসঃ সম্পাদয়ন্তি। অহোরাত্রেষ্টকাদ্বারা তয়োঃ সংখ্যাসামান্যাদিত্যর্থঃ।

দৃষ্টিমনূদ্য ফলং দর্শয়তি—এবমিতি। উক্তসংখ্যাসামান্যেনাগ্নিহোত্রাহুতীরগ্ন্যবয়বভূতযাজুষ্মতীসংজ্ঞকেষ্টকাঃ সম্পাদ্য তদ্রূপেণাহুতীর্ধ্যায়ন্নাহুতিময়ীশ্চেষ্টকাঃ সংবৎসরাবয়বাহোরাত্রাণি তেনৈব সম্পাদ্য পুরুষনাড়ীস্থসংখ্যাসামান্যেন তন্নাড়ীস্তান্যেবাহোরাত্রাণ্যাপাদ্য তদ্রূপেণাহুতীরিষ্টকা নাড়ীশ্চানুসন্দধানো নাড্যহোরাত্রযাজুষ্মতীদ্বারা পুরুষসম্বৎসরচিত্যানাং সমত্বমাপাদ্যাঽগ্নিঃ সম্বৎসরাত্মা প্রজাপতিরেবেতি ধ্যায়ন্নগ্নিহোত্রং পয়সা সম্বৎসরং জুহ্বদ্বিদ্বান্ সহিতহোমবশাৎ প্রজাপতিং সম্বৎসরাত্মকং প্রাপ্য মৃত্যুমপজয়তীত্যর্থঃ। ১৪

ন তথা বিদ্যাৎ ন তথা দ্রষ্টব্যম্ ; যদহরেব জুহোতি, তদহঃ পুনর্মৃত্যুমপজয়তি, ন সংবৎসরাভ্যাসমপেক্ষতে। এবং বিদ্বান্ সন্—যত্নক্তং—পয়সি হীদং সর্ব্বং প্রতিষ্ঠিতং পয় আহুতিবিপরিণামাত্মকত্বাৎ সর্ব্বস্যেতি ; তৎ—একেনৈবাহ্না জগদাত্মত্বং প্রতিপদ্যতে, তদুচ্যতে—অপজয়তি পুনর্মৃত্যুং পুনর্ম্মরণম্ সকৃৎ মৃত্বা বিদ্বান্ শরীরেণ বিযুজ্য সর্ব্বাত্মা ভবতি, ন পুনর্মরণায় পরিচ্ছিন্নং শরীরং গৃহ্নাতীত্যর্থঃ। ১৫

একীয়মতমুপসংহৃত্য তন্নিন্দাপূর্ব্বকং মতান্তরমাহ—ইত্যেবমিত্যাদিনা। এবংবিদ্বানিত্যুক্তং ব্যক্তীকরোতি—যদুক্তমিতি। তত্রৈব বিদ্বানেকাহোরাত্রাবচ্ছিন্নাহুতিমাত্রেণ জগদ্রূপং প্রজাপতিং প্রাপ্য মৃত্যুমপজয়তীত্যাহ—তদেকেনেতি। উক্তেঽর্থে শ্রুতিমবতার্য্য ব্যাচষ্টে—তদুচ্যত ইতি। ১৫

কঃ পুনর্হেতুঃ, সর্ব্বাত্মাপ্ত্যা মৃত্যুমপজয়তীতি? উচ্যতে—সর্ব্বং সমস্তং হি যস্মাৎ দেবেভ্যঃ সর্ব্বেভ্যোঽন্নাদ্যমন্নমেব তদাদ্যঞ্চ সায়ং প্রাতরাহুতিপ্রক্ষেপেণ

প্রযচ্ছতি ; তদ্‌বুক্তং সর্ব্বমাহুতিময়মাত্মানং কৃত্বা সর্ব্বদেবাত্মরূপেণ সর্ব্বৈর্দ্দেবৈরেকাত্মভাবং গত্বা সর্ব্বদেবময়ো ভূত্বা পুনর্ন ম্রিয়ত ইতি। অথৈতদপ্যুক্তং ব্রাহ্মণেন—"ব্রহ্ম বৈ স্বয়ম্ভু তপোঽতপ্যত, তদৈক্ষত, ন বৈ তপস্যানন্ত্যমস্তি, হন্তাহং ভূতেষাত্মানং জুহবানি ভূতানি চাত্মনীতি, তৎ সর্ব্বেষু ভূতেষাত্মানং হুত্বা ভূতানি চাত্মনি সর্ব্বেষাং ভূতানাং শ্রৈষ্ঠ্যং স্বারাজ্যমাধিপত্যং পর্য্যৈৎ" ইতি॥ ১৬

সর্ব্বং হীত্যাদিহেতুবাক্যমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্থাপ্য ব্যাকরোতি—কঃ পুনরিত্যাদিনা। যথোক্তদর্শনবশাদেকস্যৈবাহুত্যা মৃত্যুমপজয়তীত্যত্র ব্রাহ্মণান্তরং সংবাদয়তি—অথেতি। যথা সংবৎসরমিত্যাদ্যুক্তং, তথা যদহরেবেত্যাদ্যপি ব্রাহ্মণান্তরে সূচিতমিত্যর্থঃ। ব্রহ্ম হিরণ্যগর্ভভাবী জীবঃ স্বয়ম্ভুঃ, পরস্যৈব তদাত্মনাবস্থানাত্তপোঽতপ্যত কর্ম্মাণ্যতিষ্ঠৎ। যৎ কৃতকং তদনিত্যমিতি ন্যায়েন কর্ম্মনিন্দাপ্রকারমাহ—তদৈক্ষতেতি। কর্ম্মসহায়ভূতামুপাসনামুপদিশতি—হন্তেতি। উপাসনামনূদ্য সমুচ্চয়ফলং কথয়তি—তৎ সর্ব্বেষ্বিতি। শ্রেষ্ঠত্বেঽপি রাজকুমারবদস্বাতন্ত্র্যমাশঙ্ক্যাহ—স্বারাজ্যমিতি। অধিষ্ঠায় পালয়িতৃত্বমাধিপত্যম্। ১৬

কস্মাত্তানি ন ক্ষীয়ন্তেঽদ্যমানানি সর্ব্বদেতি। যদা পিত্রান্নানি সৃষ্ট্বা সপ্ত পৃথক্ পৃথগ্‌ভোক্তৃভ্যঃ প্রত্তানি, তদাপ্রভৃত্যেব তৈর্ভোক্তৃভিরদ্যমানানি তন্নিমিত্তত্বাত্তেষাং স্থিতেঃ—সর্ব্বদা নৈরন্তর্য্যেণ ; কৃতক্ষয়োপপত্তেশ্চ যুক্তস্তেষাং ক্ষয়ঃ ; ন চ তানি ক্ষীয়মাণানি, জগতোঽবিভ্রষ্টরূপেণৈবাবস্থানদর্শনাৎ ; ভবিতব্যঞ্চাক্ষয়কারণেন ; তস্মাৎ কস্মাৎ পুনস্তানি ন ক্ষীয়ন্তে ইতি প্রশ্নঃ। ১৭

পঞ্চমে ব্যাখ্যাতে প্রশ্নরূপং ষষ্ঠপদমাদত্তে—কস্মাদিতি। ননু চত্বার্য্যন্নানি ব্যাখ্যাতানি, ত্রীণি ব্যাচিখ্যাসিতানি, তেষ্বব্যাখ্যাতেষু কস্মাদিত্যাদিপ্রশ্নঃ কস্মাদিত্যাশঙ্ক্য সাধনেষূক্তেষু সাধ্যানামপি তেষামর্থাদুক্তত্বমস্তীত্যভিপ্রেত্য প্রশ্নপ্রবৃত্তিং মত্বানো ব্যাচষ্টে—যদেতি। সর্ব্বদেত্যস্য ব্যাখ্যা নৈরন্তর্য্যেণেতি। অন্নানাং যদা ভোক্তৃভিরদ্যমানত্বে হেতুমাহ—তন্নিমিত্তত্বাদিতি। ভোক্তৃণাং স্থিতেরন্ননিমিত্তত্বাত্তৈঃ সদাদ্যমানানি তানি যবপূর্ণকুসূলবত্তবন্তি ক্ষীণানীত্যর্থঃ। কিঞ্চ জ্ঞানকর্ম্মফলত্বাদন্নানাং যৎ কৃতকং তদনিত্যমিতি ন্যায়েন ক্ষয়ঃ সম্ভবতীত্যাহ—কৃতেতি। অস্তু তর্হি তেষাং ক্ষয়ঃ নেত্যাহ—ন চেতি। ভবতু তর্হি স্বভাবাদেব সপ্তান্নাত্মকস্য জগতোঽক্ষীণত্বং, নেত্যাহ—ভবিতব্যং চেতি। স্বভাববাদস্যাতিপ্রসঙ্গিত্বাদিত্যর্থঃ। প্রশ্নং নিগময়তি—তস্মাদিতি। ১৭

তস্যেদং প্রতিবচনম্—পুরুষো বা অক্ষিতিঃ। যথাসৌ পূর্ব্বমন্নানাং স্রষ্টাসীৎ পিতা মেধয়া জায়াদিসম্বন্ধেন চ পাঙ্‌ক্তকর্ম্মণা ভোক্তা চ, তথা যেভ্যো দত্তান্যন্নানি, তেঽপি তেষামন্নানাং ভোক্তারোঽপি সন্তঃ পিতর এব—মেধয়া তপসা চ যতো জনয়ন্তি তান্যন্নানি। তদেতদভিধীয়তে—পুরুষো বৈ যোঽন্নানাং ভোক্তা, সঃ অক্ষিতিরক্ষয়হেতুঃ। কথমস্যাক্ষিতিত্বমিত্যুচ্যতে—স হি যস্মাদিদং ভুজ্যমানং সপ্তবিধং কার্য্যকরণলক্ষণং ক্রিয়াফলাত্মকং পুনঃ পুনর্ভূয়োভূয়ো জনয়তে উৎপাদ-

য়তি, ধিয়া ধিয়া তত্তৎকালভাবিন্যা তয়া তয়া প্রজ্ঞয়া, কর্ম্মভিশ্চ বাঙ্মনঃকায়চেষ্টিতৈঃ; যদ্ যদি হ—যদ্যেতৎ সপ্তবিধমন্নমুক্তং ক্ষণমাত্রমপি ন কুর্য্যাৎ প্রজ্ঞয়া কর্ম্মভিশ্চ, ততো বিচ্ছিদ্যেত ভুজ্যমানত্বাৎ সাতত্যেন ক্ষীয়েত হ। তস্মাদ্যথৈবায়ং পুরুষো ভোক্তা অন্নানাং নৈরন্তর্য্যেণ যথাপ্রজ্ঞং যথাকর্ম্ম চ করোত্যপি; তস্মাৎ পুরুষোঽক্ষিতিঃ, সাতত্যেন কর্তৃত্বাৎ; তস্মাদ্ভুজ্যমানান্যপি অন্নানি ন ক্ষীয়ন্ত ইত্যর্থঃ॥ ১৮

প্রতিবচনমাদায় ব্যাচষ্টে—তস্যেত্যাদিনা। তেষাং পিতৃত্বে হেতুমাহ—মেধয়েতি। ভোগকালেঽপি বিহিতপ্রতিষিদ্ধজ্ঞানকর্ম্মসম্ভবাৎ প্রবাহরূপেণান্নাক্ষয়ঃ সম্ভবতীত্যর্থঃ। তত্র প্রতিজ্ঞাভাগমুপাদায়াক্ষরাণি ব্যাচষ্টে—তদেতদিতি। হেতুভাগমুত্থাপ্য বিভজতে—কথমিত্যাদিনা। তস্মাত্তদক্ষয়ঃ সম্ভবতি প্রবাহাত্মনেতি শেষঃ। উক্তহেতুং ব্যতিরেকদ্বারোপপাদয়িতুং যদ্ধৈতদিত্যাদি বাক্যং, তদ্ব্যাচষ্টে—যদিতি। অন্বয়ব্যতিরেকসিদ্ধং হেতুং নিগময়তি—তস্মাদিতি। তথা যথাপ্রজ্ঞমিতি পঠিতব্যম্। সাধ্যং নিগময়তি—তস্মাদিতি। অক্ষয়হেতৌ সিদ্ধে ফলিতমাহ—তস্মাদভুজ্যমানানীতি। ১৮

অতঃ প্রজ্ঞাক্রিয়ালক্ষণপ্রবন্ধারূঢ়ঃ সর্ব্বো লোকঃ সাধ্যসাধনলক্ষণঃ ক্রিয়াফলাত্মকঃ সংহতানেকপ্রাণিকর্ম্মবাসনাসন্তানাবষ্টব্ধত্বাৎ ক্ষণিকোঽশুদ্ধোঽসারো নদীস্রোতঃ প্রদীপসন্তানকল্পঃ কদলীস্তম্ভবদসারঃ ফেনমায়ামরীচ্যম্ভঃ-স্বপ্নাদিসমঃ তদাত্মগতদৃষ্টীনামবিবেকিনাং যমানোঽনিত্যঃ সারবানিব লক্ষ্যতে, তদেতদ্বৈরাগ্যার্থমুচ্যতে—ধিয়া ধিয়া জনয়তে কর্ম্মভিঃ, যদ্ হৈতন্ন কুর্য্যাৎ, ক্ষীয়েত হেতি—বিরক্তানাং হি অস্মাদ্ ব্রহ্মবিদ্যা আরব্ধব্যা চতুর্থপ্রমুখেনেতি॥ ১৯

ধিয়া ধিয়েত্যাদিশ্রুতেঃ স হীদমিত্যত্রোক্তং পরিহারং প্রপঞ্চয়ন্ত্যাঃ সপ্তবিধান্নস্য কার্য্যত্বাৎ প্রতিক্ষণধ্বংসিত্বেঽপি পুনঃ পুনঃ ক্রিয়মাণত্বাৎ প্রবাহাত্মনা তদচলং মন্বাঃ পঞ্চম্যাত্যস্মিন্নর্থে তাৎপর্য্যমাহ—অত ইতি। প্রজ্ঞাক্রিয়াভ্যাং হেতুভ্যাং লক্ষ্যতে ব্যাবর্ত্ত্যতে—নিষ্পাদ্যতে যঃ প্রবন্ধঃ সমুদায়স্তদারূঢস্তদাত্মকঃ সর্ব্বো লোকশ্চেতনাচেতনাত্মকো দ্বৈতপ্রপঞ্চঃ সাধ্যত্বেন সাধনত্বেন চ বর্ত্তমানো জ্ঞানকর্ম্মফলভূতঃ ক্ষণিকোঽপি নিত্য ইব লক্ষ্যতে। তত্র হেতুঃ—সংহতেতি। সংহতানাং মিথঃ সহায়ত্বেন স্থিতানামনেকেষাং প্রাণিনামনন্তানি কর্ম্মাণি বাসনাশ্চ, তৎসন্তানেনাবষ্টব্ধত্বাদ্দৃঢীকৃতত্বাদিতি যাবৎ। প্রাতীতিকমেব সংসারস্য স্থৈর্য্যং ন তাত্ত্বিকমিতি বক্তুং বিশিনষ্টি—নদীতি। অসারোঽপি সারবত্ত্বাতীত্যত্র দৃষ্টান্তমাহ—কদলীতি। অশুদ্ধোঽপি শুদ্ধবত্তাতীত্যত্রোদাহরণমাহ—মায়েত্যাদিনা। অনেকোদাহরণং সংসারস্যানেকরূপত্বদ্যোতনার্থম্। কেষাং পুনরয়ং সংসারোঽন্যথা ভাতীত্যপেক্ষায়াং সংসারাশ্রয় পরাগ্দৃশামিতি স্থায়েনাহ—তদাত্মেতি। কিমিতি প্রতিক্ষণপ্রধ্বংসি জগদিতি প্রত্যোচ্যতে, তত্রাহ—তদেতদিতি। বৈরাগ্যমপি কুত্রোপযুজ্যতে, তত্রাহ—বিরক্তানাং হীতি। ইতি বৈরাগ্যমর্থবদিতি শেষঃ। ১৯

যো বৈ তামক্ষিতিং বেদেতি। বক্ষ্যমাণান্যপি ত্রীণ্যন্নান্যস্মিন্নবসরে ব্যাখ্যা-

তান্যেবেতি কৃত্বা তেষাং যাথাত্ম্যবিজ্ঞানফলমুপসংহ্রিয়তে—যো বৈ এতামক্ষিতি-মক্ষয়হেতুং যথোক্তং বেদ—পুরুষো বা অক্ষিতিঃ, স হীদমন্নং ধিয়া ধিয়া জনয়তে কর্ম্মভিঃ, যদ্ধৈতন্ন কুর্য্যাৎ, ক্ষীয়েত হেতি—সোঽন্নমত্তি প্রতীকেনেত্যস্যার্থ উচ্যতে—মুখং মুখ্যত্বং প্রাধান্যমিত্যেতৎ, প্রাধান্যেনৈবান্নানাং পিতুঃ পুরুষস্যা-ক্ষিতিত্বং যো বেদ, সোঽন্নমত্তি, নান্নং প্রতি গুণভূতঃ সন্, যথা অজ্ঞঃ, ন তথা বিদ্বান্, অন্নানামাত্মভূতো ভোক্তৈব ভবতি, ন ভোজ্যতামাপদ্যতে। স দেবান্ অপিগচ্ছতি স উর্জ্জমুপজীবতি—দেবানপিগচ্ছতি দেবাত্মভাবং প্রতিপদ্যতে, উর্জ্জমমৃতঞ্চোপজীবতীতি যদুক্তং, সা প্রশংসা, নাপূর্ব্বার্থোঽন্যোঽস্তি॥ ৫৬॥ ২॥

পুরুষোঽন্নানামক্ষয়হেতুরিত্যুপপাদ্য তজ্জ্ঞানমনূদ্য তৎফলমাহ—যো বৈতামিত্যাদিনা। যথোক্তমনুবদতি—পুরুষ ইতি। ফলবিষয়ং মন্ত্রপদমুপাদায় তদীয়ং ব্রাহ্মণমবতার্য্য ব্যাকরোতি—সোঽন্নমিত্যাদিনা। যথোক্তোপাসনবতো যথোক্তং ফলম্। প্রাধান্যেনৈব সোঽন্নমত্তীতি সম্বন্ধঃ। বিদুষোঽন্নং প্রতি গুণত্বাভাবে হেতুমাহ—অন্নানামিতি। উক্তমর্থং প্রতিগৃহ্ণাতি—ভোক্তৈবেতি। প্রশস্তিসিদ্ধয়ে প্রপঞ্চয়তি—স দেবানিত্যাদিনা॥ ৫৬॥ ২॥

**ভাষ্যানুবাদ।**—'যৎ সপ্ত অন্নানি' ইত্যাদি। 'যৎ'পদটি 'অজনয়ৎ' ক্রিয়ার বিশেষণ; 'মেধা' অর্থ—জ্ঞান, এবং 'তপঃ' অর্থ—কর্ম্ম; এখানে জ্ঞান ও কর্ম্মেরই প্রসঙ্গ চলিতেছে; এইজন্য জ্ঞান ও কর্ম্মই মেধা ও তপঃ শব্দের অর্থ; কিন্তু অন্যপ্রকার মেধা ও তপস্যা অর্থ নহে; কারণ, এখানে তাহাদের কোনই প্রসঙ্গ নাই। জায়াদি-লাভের উপায়স্বরূপ পাঙ্ক্ত কর্ম্ম [ পূর্ব্বে বর্ণিত হইয়াছে ], এবং পরেও "য এবং বেদ" বলিয়া জ্ঞানের প্রসঙ্গ করা হইয়াছে; অতএব এখানে লোকপ্রসিদ্ধ মেধা ও তপস্যার আশঙ্কা করা উচিত হয় না। অতএব, পিতা জ্ঞান ও কর্ম্ম দ্বারা যে সপ্তপ্রকার অন্ন উৎপাদন করিয়াছেন, 'সে সমুদয় প্রকাশ করিব' এইরূপ বাক্যশেষ পূরণ করিয়া লইতে হইবে।

উক্ত মন্ত্রসমূহের অর্থ প্রচ্ছন্ন থাকায়; সহজে সাধারণের বুদ্ধিগম্য হয় না; এই কারণে ব্রাহ্মণ ( উপনিষদ্ভাগ ) দয়া করিয়া নিজেই সেই মন্ত্রার্থ-প্রকাশে প্রবৃত্ত হইতেছেন ( ১ )।

---

( ১ ) বেদ সাধারণতঃ দুই ভাগে বিভক্ত;—( ১ ) মন্ত্র, ও ( ২ ) ব্রাহ্মণ। মন্ত্রভাগের অধিকাংশই কর্ম্মবিধায়ক ও কর্ম্মে বিনিযুক্ত; আর ব্রাহ্মণভাগের অধিকাংশই মন্ত্রার্থপ্রকাশনে ও জ্ঞানোপদেশে প্রবৃত্ত। সাধারণতঃ ব্রাহ্মণেরাই মন্ত্রের ব্যাখ্যা করিয়া থাকেন; এইজন্য বেদেরও, যে অংশ মন্ত্রের রহস্য প্রকাশ করিয়াছে, সে অংশকে 'ব্রাহ্মণ' নামে অভিহিত করা হইয়াছে। এখানেও এই দ্বিতীয় শ্রুতিতে প্রথমোক্ত মন্ত্রগুলির ব্যাখ্যা রহিয়াছে; এইজন্য ভাষ্যকার ইহাকে 'ব্রাহ্মণ' শব্দে উল্লিখিত করিয়াছেন।

তন্মধ্যে "যৎ সপ্তান্নানি মেধয়া তপসাঽজনয়ৎ পিতা" এই মন্ত্রের অর্থ কি? বলা হইতেছে—প্রসিদ্ধার্থ-প্রতিপাদক হি-শব্দেই উত্তর-প্রদানের কথা বলিয়া দিতেছে; অভিপ্রায় এই যে, উক্ত মন্ত্র-সমূহের অর্থ ত প্রসিদ্ধই আছে। আর "যৎ অজনয়ৎ" ( তিনি যে উৎপাদন করিয়াছিলেন, ) এই বাক্যটিও অনুবাদাকারে প্রযুক্ত হইয়াছে; [ প্রসিদ্ধের পুনরুল্লেখকে অনুবাদ বলে। ] সুতরাং তাহা দ্বারাও ইহার প্রসিদ্ধত্বই প্রকাশ করা হইয়াছে ( ২ ); এই কারণে উক্ত ব্রাহ্মণ-শ্রুতি নিঃশঙ্কভাবেই বলিয়াছেন—"মেধয়া হি তপসা অজনয়ৎ পিতা" ইতি। ১

ভাল, জিজ্ঞাসা করি, এ কথাটী প্রসিদ্ধার্থক কিসে? হাঁ, বলা হইতেছে—জায়া হইতে কর্ম্মপর্য্যন্ত যে সমস্ত লোক-ফলের সাধন উক্ত হইয়াছে, পুরুষই সে সমুদায়ের প্রত্যক্ষসিদ্ধ পিতা, "আমার জায়া হউক" ইত্যাদি বাক্যেও সে কথাই অভিহিত হইয়াছে; আর দৈব বিত্ত বিদ্যা, কর্ম্ম ও পুত্র, এই তিনটি যে, ফলস্বরূপ লোকসমূহের সৃষ্টি-সাধন, এ কথাও বলা হইয়াছে; এবং পরেও যাহা বলা হইবে, তাহাও প্রসিদ্ধ আছে; অতএব "মেধয়া" ইত্যাদি কথা অবশ্যই বলা যাইতে পারে। ২

ফলের উদ্দেশ্যেই যে, এষণা বা কামনার প্রবৃত্তি হইয়া থাকে, ইহাও জগতে সুপ্রসিদ্ধ; আর জায়া প্রভৃতি বিষয়ই যে, এষণা বা এষণার বিষয়, এ কথাও "এতাবান্ বৈ কামঃ" এই বাক্যেই অভিহিত হইয়াছে, কেননা, ব্রহ্মবিদ্যালাভে সর্ব্বত্র একত্ব দর্শনলাভ অর্থাৎ একাত্মভাব দর্শন হইয়া থাকে; সুতরাং সেখানে আর কোন প্রকার কামনা হইতে পারে না; ইহা দ্বারা এ কথাও বলা হইল যে, স্বভাবসিদ্ধ আশাস্ত্রীয় জ্ঞান ও কর্ম্ম দ্বারা জগৎসৃষ্টি হইয়া থাকে; কেননা, স্থাবরত্বপ্রাপ্তি পর্য্যন্ত যে সকল অনিষ্ট ফল, কর্ম্ম-বিজ্ঞানই তাহার নিদান। প্রকৃতপক্ষে কিন্তু শাস্ত্রোক্ত সাধ্য-সাধনভাবই অর্থাৎ শাস্ত্রেতে যে যে কর্ম্ম ও বিজ্ঞানকে যে যে ফলের হেতু বলিয়া নির্দ্দেশ করিয়াছে, সেইরূপ কার্য্য-কারণভাবই শ্রুতির অভিপ্রেত, ( কিন্তু অশাস্ত্রীয় সাধ্যসাধনভাব নহে ); কারণ, ব্রহ্মবিদ্যার বিধান করাই যখন শ্রুতির অভিপ্রেত, তখন অশাস্ত্রীয় বিষয়ে বৈরাগ্য-সমুৎপাদন করাও তাহার অবশ্যই অভিপ্রেত; অতএব বুঝিতে হইবে যে, ব্যক্তাব্যক্তময় এই সমস্ত সংসারই অশুদ্ধ, অনিত্য,

---

( ২ ) তাৎপর্য্য—প্রসিদ্ধ বিষয়ের প্রকাশক বাক্যকে 'অনুবাদ' বলে। আলোচ্য স্থলে কেবল সপ্তপ্রকার অন্নের উৎপাদন মাত্র উল্লেখ করা হইয়াছে, কিন্তু কি প্রকারে বা কখন হইয়াছে, সে সম্বন্ধে বিশেষ কোন কথাই নাই; কাজেই ইহাকে একপ্রকার সিদ্ধবৎ নির্দ্দেশ বলা যাইতে পারে; এই জন্যই ভাষ্যকার এই কথাটীকে অনুবাদের তুল্য বলিয়াছেন।

সাধ্য-সাধনভাবাপন্ন দুঃখময় এবং অবিদ্যার অধিকারভুক্ত; এইরূপ জ্ঞানবশতঃ যাহার হৃদয়ে বৈরাগ্যের সঞ্চার হইয়াছে, তাহার জন্য ব্রহ্মবিদ্যা নিরূপণ করা আবশ্যক; [ কাজেই বলিতে হইবে যে, ব্রহ্মবিদ্যার জন্য বৈরাগ্য সমুৎপাদন করাই শ্রুতির অভিপ্রেত ]। ৩

তন্মধ্যে এখন প্রথমতঃ অন্নসমূহের বিভাগক্রমে বিনিয়োগ বলা হইতেছে,—"একমস্য সাধারণম্‌" এইটুকু হইল মন্ত্র-পদ ( মন্ত্রাক্ষর ), তাহার ব্যাখ্যা এইরূপ—এই মন্ত্রে 'ইহাই সামান্যতঃ ভোক্তৃগণের সাধারণ অন্ন' এইরূপ অর্থ কথিত হইয়াছে। ভাল, জিজ্ঞাসা করি, সেই অন্নটী কি? [ উত্তর— ] সমস্ত প্রাণীরা প্রত্যহ এই যাহা ভক্ষণ করে, পিতা অন্ন সৃষ্টির পর ইহাকেই সাধারণ—সর্ব্ব-ভোক্তার ভোজ্যরূপে নিরূপিত করিয়াছিলেন। যে ব্যক্তি, সর্ব্বপ্রাণীর স্থিতির হেতুভূত এই সাধারণ অন্নের উপাসনা করে, অর্থাৎ এই অন্নেই একনিষ্ঠ হয়, এবংভূত সেই লোক পাপ—অধর্ম্ম হইতে ব্যাবৃত্ত হয় না—পাপমুক্ত হয় না। জগতে তৎপরতা বা একনিষ্ঠা অর্থেও 'উপাসনা' শব্দের প্রয়োগ দেখিতে পাওয়া যায়, যেমন—'গুরুর উপাসনা করে' 'রাজার উপাসনা করে' ইত্যাদি। অতএব বুঝিতে হইবে যে, শরীর-পোষণ করাই যাহার অন্নভক্ষণের উদ্দেশ্য, কিন্তু অদৃষ্টজনক ( পুণ্যোৎপাদক ) কর্ম্মানুষ্ঠানে মনোযোগ নাই, এতাদৃশ লোক পাপ বিমুক্ত হয় না ]। এতদনুরূপ মন্ত্রও আছে—'মোঘ—বিফল অন্ন লাভ করে' ইত্যাদি। স্মৃতি শাস্ত্রেও আছে—'কেবল আপনার জন্য অন্ন পাক করাইবে না', 'যে লোক ইহাদের ( দেবগণের ) উদ্দেশে দান না করিয়া ভোজন করে, সে ব্যক্তি নিশ্চয়ই চোর'। 'ভ্রূণহা অর্থাৎ শ্রেষ্ঠ ব্রাহ্মণঘাতক ( ১ ) ব্যক্তিও তদীয় অন্নভক্ষক লাভ করিয়া পাপ হইতে বিশুদ্ধি লাভ করে' ইত্যাদি। ৪

ভাল, পাপবিমুক্ত হয় না কেন? যেহেতু, ইহা হইতেছে পাপমিশ্রিত; কারণ, প্রাণিগণ যাহা ভোজন করিয়া থাকে, প্রকৃতপক্ষে তাহা সর্ব্বসাধারণের অবিভক্ত সম্পত্তি; সেই কারণেই ইহা মিশ্র বা অবিভক্ত ধন। দেখিতে পাওয়া যায়, যখনই কেহ একটি গ্রাস মুখমধ্যে নিক্ষেপ করে, তখনই তাহা অপরের পীড়াজনক হইয়া থাকে; কারণ, ঐ গ্রাসটি হইতেছে সর্ব্বভোজ্য অর্থাৎ সকলেরই ভোজনের যোগ্য; সেই গ্রাসের উপর সকলেই 'ইহা আমার হউক'

---

( ১ ) তাৎপর্য্য—এখানে 'ভ্রূণহা' শব্দে শ্রেষ্ঠব্রাহ্মণহত্যাকারী বুঝিতে হইবে; শাস্ত্র বলিতেছেন—"বরিষ্ঠ-ব্রহ্মহা চৈব ভ্রূণহেত্যভিধীয়তে" অর্থাৎ যে ব্যক্তি শ্রেষ্ঠ ব্রাহ্মণকে হত্যা করে, সে 'ভ্রূণহা' বলিয়া আখ্যাত হয়।

এইরূপ আশা করিয়া থাকে, অতএব পরপীড়া সমুৎপাদন না করিয়া একটী গ্রাসও গলাধঃকরণ করা যায় না। স্মৃতিশাস্ত্রেও আছে—'মনুষ্যগণের পাপ [অন্নাশ্রিত]' ইত্যাদি। ৫

কেহ কেহ ব্যাখ্যা করিয়া থাকেন যে, গৃহস্থগণ প্রত্যহ যে, বৈশ্বদেব যাগে অন্ন প্রদান করিয়া থাকে, [ইহা হইতেছে সেই অন্ন]। বস্তুতঃ সে অর্থ ঠিক নহে, কারণ, 'বৈশ্বদেব' যজ্ঞে যে অন্ন প্রদত্ত হইয়া থাকে, সর্ব্বপ্রাণিভোজ্য অন্নের ন্যায় তাহাতেও যে, সমস্ত ভোক্তার সাধারণ স্বত্ব আছে, ইহা ত প্রত্যক্ষতঃ পাওয়া যায় না, তাহার পর "যৎ ইদম্ অদ্যতে" বাক্যটিও ঐরূপ অর্থের পক্ষে অনুকূল হইতেছে না (২)। বিশেষতঃ বৈশ্বদেব যজ্ঞীয় অন্নও যখন সর্ব্বপ্রাণীর ভুজ্যমান অন্নেরই অন্তর্গত, তখন কুক্কুর ও চাণ্ডালাদির ভক্ষণযোগ্য অন্নেরই গ্রহণ করা উচিত, পক্ষান্তরে, বৈশ্বদেবযজ্ঞাঙ্গ অন্ন ছাড়াও কুক্কুর ও চণ্ডালাদির ভক্ষণীয় অন্নের সদ্ভাব দেখিতে পাওয়া যায়, সুতরাং তদ্বিষয়ে প্রত্যক্ষবোধক 'ইদম্' শব্দের প্রয়োগ যুক্তিযুক্তই হয়। ৬

পক্ষান্তরে, এখানে সাধারণ অন্নবোধক অন্ন শব্দে যদি সর্ব্বপ্রাণিভোজ্য অন্ন গ্রহণ না করা হয়, তাহা হইলে ইহার অর্থ হয় এই যে, পিতা ইহার সৃষ্টিও করেন নাই, এবং কাহারো জন্য বিনিয়োগও করেন নাই, অথচ অন্নমাত্রই যে, তাহার সৃষ্ট এবং প্রাণিবিশেষের জন্য নির্দ্দিষ্ট, ইহা সকলেরই অনুমোদিত। বিশেষতঃ শাস্ত্রোক্ত বৈশ্বদেবনামক কর্ম্মানুষ্ঠাতার পাপস্পর্শ হওয়াও যুক্তিসঙ্গত হয় না। আর বৈশ্বদেব যাগের যে, কোথাও নিষেধ আছে, তাহাও নহে, এবং মৎস্য হিংসাদি কার্য্যের ন্যায় ইহা যে, স্বভাবতই নিন্দিত, তাহাও নহে, কারণ, শিষ্ট লোকেরা ইহার অনুষ্ঠান করিয়া থাকেন, পক্ষান্তরে, বৈশ্বদেব যাগের অকরণে প্রত্যবায়েরও উল্লেখ আছে, অথচ অন্নশব্দের সর্ব্বসাধারণ অন্ন অর্থ করিলে 'যে লোক অতিথিগণকে অন্ন না দিয়া নিজে অন্ন ভক্ষণ করে, আমি তাহাকে ভক্ষণ করি' এই মন্ত্রবচনানুসারে অত্রত্য প্রত্যবায়োক্তিও সুসঙ্গত হয়, অতএব অন্ন শব্দের সাধারণ অন্ন অর্থ গ্রহণ করাই সমীচীন। ৭

'দ্বে দেবান্ অভাজয়ৎ' ইতি মন্ত্র,—যে দুইটি অন্ন সৃষ্টি করিয়া দেবগণের

(২) তাৎপর্য্য—'ইদম্' শব্দে সাধারণতঃ প্রত্যক্ষগম্য বিষয় বুঝাইয়া থাকে, কিন্তু বৈশ্বদেব যজ্ঞে যে, সকল প্রাণীই অন্ন ভক্ষণ করে, ইহা ত প্রত্যক্ষ হয় না, কাজেই শ্রুতির "যৎ ইদম্ অদ্যতে" এই 'ইদম্' শব্দের অর্থ সঙ্গত হয় না, এই জন্য ভাষ্যকার বলিলেন যে, এ পক্ষে "যদিদমদ্যতে" বাক্যটিও অনুকূল হইতেছে না।

ভোগে বিনিযুক্ত করিয়াছিলেন, সেই দুইটি অন্ন কি কি, তাহা বলা হইতেছে—তাহা হুত ও প্রহুত ; হুত অর্থ—অগ্নিতে হোম করা, আর প্রহুত অর্থ—হোমানন্তর বলি বা উপহার প্রদান করা। যেহেতু, পিতা এই দুইটি অন্নদান করিয়াছিলেন ; সেই হেতু এখনও গৃহস্থগণ উপযুক্ত সময়ে দেবগণের উদ্দেশ্যে হোম করিয়া থাকে,—'আমরা এই অন্ন দেবগণের উদ্দেশ্যে প্রদান করিতেছি' মনে করিয়া আহুতি দিয়া থাকে, এবং হোমশেষে বলিপ্রদান করিয়া থাকে। অপরে বলেন, পিতা যে, দেবগণের উদ্দেশে দুইটি অন্ন দিয়াছিলেন, তাহা হুত ও প্রহুত নহে, তবে কি ? না, সে দুইটি হইতেছে দর্শ ও পূর্ণমাস নামক দুইটি যাগ। [ দ্বে অন্নে এই ] দ্বিত্ব-শ্রুতির কিছুমাত্র বিশেষ না থাকায়ও [ বুঝিতে হইবে, ] হুত ও প্রহুতের উল্লেখ প্রাথমিক অর্থাৎ আপাত উত্তরমাত্র, ( কিন্তু উহা প্রকৃত উত্তর নহে )। ৮

যদিও হুত-প্রহুত সম্বন্ধেও দ্বিত্বশ্রুতির উপপত্তি সম্ভবপর হয় সত্য, তথাপি শ্রুতিপ্রসিদ্ধ দর্শ ও পূর্ণমাস যাগেরই দেবান্নত্ব অপেক্ষাকৃত প্রসিদ্ধ ; কারণ, মন্ত্রেই ঐরূপ অর্থ প্রকাশিত আছে। আর মুখ্য ও গৌণ, উভয়ের প্রাপ্তিসম্ভাবনাস্থলে প্রথমেই মুখ্যার্থের প্রতীতি হইয়া থাকে ; এবং হুত ও প্রহুত অপেক্ষা দর্শ ও পূর্ণমাস যাগের প্রাধান্যও আছে ; অতএব "দ্বে দেবান্ অভাজয়ৎ" মন্ত্রে তদুভয়েরই গ্রহণ করা যুক্তিসঙ্গত হয়। যেহেতু, পিতা এই দর্শ-পূর্ণমাসনামক অন্ন দুইটি দেবতাগণের উদ্দেশ্যে নির্দ্দিষ্ট করিয়া দিয়াছেন, সেই হেতু যাহাতে সেই দুইটি অন্নের দেবভোগ্যত্ব ব্যাহত না হয়, তজ্জন্য লোকে ইষ্টিযাজুক অর্থাৎ কাম্যযাগানুষ্ঠানে তৎপর হইবে না।—ইষ্টি শব্দের অর্থ কাম্য ( ফলাভিলাষে অনুষ্ঠেয় ) যাগ, শতপথ ব্রাহ্মণে এইরূপই প্রসিদ্ধি আছে। যজ্ ধাতুর উত্তর 'তাচ্ছীল্য' প্রত্যয় ( 'উকঞ্' ) থাকায় বুঝিতে হইবে যে, যজ্ঞানুষ্ঠানকে প্রধান কর্ত্তব্য মনে করিবে না। ৯

"পশুভ্য একং প্রাযচ্ছৎ" ইতি।—পিতা পশুগণের উদ্দেশ্যে যে অন্ন প্রদান করিয়াছিলেন, সেই অন্নটি কি ? সেই অন্ন—পয়স্ ( দুগ্ধ )। ভাল, পশুগণ যে, এই অন্নের স্বামী বা অধিকারী, ইহা কিসে জানা যায় ? তদুত্তরে বলিতেছেন—যেহেতু, মনুষ্য ও পশুগণ অগ্রে—ভূমিষ্ঠ হইবার পর প্রথমেই দুগ্ধ ভক্ষণ করিয়া থাকে ; এই দুগ্ধরূপ অন্নই তাহাদের অভ্যস্ত বা স্বাদ্য, নচেৎ প্রথমেই সকলে তাহা উপজীব্য ( ভক্ষণীয় ) করিবে কেন ?। ১০

অগ্রে যে, তাহাই ভক্ষণ করে কেন, তাহা বলা হইতেছে—যেহেতু, পিতা

প্রথমে যেরূপ নির্দ্দিষ্ট করিয়া দিয়াছিলেন, মনুষ্য ও পশুগণ আজও ঠিক সেই রূপেই সেই অন্ন দ্বারাই জীবন ধারণ করিতেছে; সেই হেতু ত্রৈবর্ণিকগণ (ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য) জাতকর্ম্মের সময় (১) নবজাত বালককে সুবর্ণসংযুক্ত ঘৃত লেহন করাইয়া থাকে—ভক্ষণ করাইয়া থাকে; যাহাদের জাতকর্ম্মে অধিকার নাই, তাহারাও যথাসম্ভব ঘৃত-প্রাশনের পরে বা অগ্রে স্তন্যপান করাইয়া থাকে; মনুষ্যেতর প্রাণিগণ অগ্রেই স্তন্যপান করাইয়া থাকে। এই কারণেই নবজাত পশুবৎসকে লক্ষ্য করিয়া—'এই বৎসটির বয়স কত?' জিজ্ঞাসা করিলে, তদুত্তরে জিজ্ঞাসিত ব্যক্তি বলিয়া থাকে যে, এটি 'অতৃণাদ' 'এখনও তৃণ ভক্ষণ করে না, অর্থাৎ অতীব শিশু—কেবল দুগ্ধ দ্বারাই জীবন ধারণ করিতেছে'। ১১

প্রথমে যে, জাতকর্ম্ম-সময়ে ঘৃত ভক্ষণ করে, এবং অপর সকলে যে, দুগ্ধ পান করে, ইহা দ্বারা তাহারা সর্ব্বতোভাবে দুগ্ধসেবনই করিয়া থাকে; কারণ, ঘৃত ত দুগ্ধেরই বিকার বা পরিণতি; সুতরাং উহাও দুগ্ধেরই অন্তর্ভূত। ভাল, পশুর অন্ন হইতেছে সপ্তম, তবে তাহাকে চতুর্থরূপে ব্যাখ্যা করা হইতেছে কেন? [উত্তর—] যেহেতু, ইহা কর্ম্মসাধন অর্থাৎ কর্ম্মনিষ্পত্তির সহায়; অগ্নি-হোত্রাদি কর্ম্মগুলি সাধারণতঃ দুগ্ধরূপ সাধনসাপেক্ষ এবং বিত্তসাধ্য, সেই কর্ম্মই আবার পরবর্ত্তী ত্রিবিধ অন্নের সাধন, অর্থাৎ বিত্ত দ্বারা কর্ম্ম সম্পাদন করিতে হয়, এবং সেই কর্ম্ম দ্বারা আবার বক্ষ্যমাণ তিন প্রকার অন্ন সমুৎপাদন করিতে হয়। পূর্ব্বোক্ত দর্শ-পূর্ণমাস নামক দুইটি অন্ন ইহার উদাহরণ। অতএব কর্ম্মের সহিত সম্বন্ধ থাকায় কর্ম্মের সঙ্গে মিলাইয়া একত্রে উপদেশ করা হইয়াছে; বিশেষতঃ ঘৃত ও দুগ্ধের কর্ম্মসাধনত্ব যখন তুল্য, কিছুমাত্র বিশেষ নাই, অতএব অর্থগত সান্নিধ্য অপেক্ষা পাঠলব্ধ আনন্তর্য্য বা সান্নিধ্য অনুপযোগী অর্থাৎ উপেক্ষণীয়। ব্যাখ্যা-সৌকর্য্যও ঐরূপ ক্রমলঙ্ঘনের অপর কারণ,—যাহার সঙ্গে যাহার পৌর্ব্বাপর্য্য আছে, পৌর্ব্বাপর্য্যক্রমে সে সমুদয়ের ব্যাখ্যা করিতেও সুবিধা হয়, কোন কষ্ট হয় না, এবং ঐরূপে ব্যাখ্যা করিলে বুঝিবার পক্ষেও বিশেষ সাহায্য হয়। ১২

"তস্মিন্ সর্ব্বং প্রতিষ্ঠিতং যচ্চ প্রাণিতি, যচ্চ ন" এই অংশের অর্থ কি, তাহা

---

(১) তাৎপর্য্য—'জাতকর্ম্ম' দশবিধসংস্কারের অন্যতম সংস্কার। পুত্র-সন্তান ভূমিষ্ঠ হইবামাত্র, পিতাকে এই সংস্কার সম্পাদন করিতে হয়। এই সংস্কারে সদ্যোজাত শিশুকে প্রথমেই স্বর্ণপাত্রস্থ ঘৃত লেহন করাইতে হয়, পরে স্তন্যপান করাইতে হয়, ঘৃত ভোজনের পূর্ব্বে শিশুকে আর কিছুই খাইতে দিবে না।

বলা হইতেছে—যাহা প্রাণধারণ করে অর্থাৎ শ্বাসপ্রশ্বাসাদি প্রাণ-চেষ্টা করে, এবং যাহা প্রাণ ধারণের চেষ্টা করে না—স্থাবরপদার্থ—পর্ব্বতপ্রভৃতি, অধ্যাত্ম, অধিভূত ও অধিদৈবতাত্মক সেই নিখিল জগৎই তাহাতে—দুগ্ধে প্রতিষ্ঠিত বা আশ্রিত। যাহা বলা হইল, তাহা যে লোকপ্রসিদ্ধ, তাহা প্রসিদ্ধিজ্ঞাপক হি-শব্দে সূচিত হইয়াছে। ভাল, পয়ঃ-দ্রব্যটি সর্ব্বজগতের আশ্রয় হয় কিরূপে? হাঁ, যে হেতু উহা কারণ; এখানে কারণ অর্থ অগ্নিহোত্রাদি কর্ম্মনিষ্পাদক; এই নিখিল জগৎই যে, অগ্নিহোত্রাদি কর্ম্মে প্রদত্ত আহুতির পরিণাম বা ফলস্বরূপ, ইহা শত শত শ্রুতি ও স্মৃতিশাস্ত্রের স্থিরতর সিদ্ধান্ত। অতএব হি-শব্দ দ্বারা উক্তপ্রকার প্রসিদ্ধিখ্যাপন করা যুক্তিসঙ্গতই হইয়াছে। ১৩

অপরাপর ব্রাহ্মণেও এই কথাই বলিয়াছেন—সংবৎসরকাল দুগ্ধ দ্বারা হোম করিলে পুনর্ম্মরণ জয় করে। অভিপ্রায় এই যে, এক বৎসরে অগ্নিহোত্রযাগের আহুতি হয়—তিন শত ষাট্, [ আবার সায়ংকালের আহুতি ধরিলে সমষ্টি সংখ্যা হয়— ] সাত শত কুড়ি। [ যাজুষ্মতী যাগের আহুতিসংখ্যাও এততুল্য, সুতরাং ] সংবৎসরের দিন ও রাত্রি মিলিত হইয়া যাজুষ্মতী ইষ্টিস্বরূপ ( যাগস্থানীয় ) নিষ্পন্ন হয়; তাহারা সংবৎসরাত্মক অগ্নিসংজ্ঞক প্রজাপতিত্ব প্রাপ্ত হয়; এই প্রকার চিন্তাপূর্ব্বক এক বৎসর হোম করিলে পুনর্মৃত্যুকে জয় করে, অর্থাৎ ইহলোক হইতে প্রস্থান করিয়া দেবলোকে জন্ম ধারণ করিয়া—পুনর্ব্বার আর মরে না, বেদের ব্রাহ্মণসমূহ এই প্রকার বলিয়া থাকেন। ১৪

কিন্তু এরূপ বুঝিবে না, অর্থাৎ এরূপ মনে করিবে না যে, যে দিনে হোম করে, ঠিক সেই দিনই পুনর্ম্মরণ জয় করে, আর সংবৎসরব্যাপী হোমের অপেক্ষা করে না। এইরূপ জ্ঞানলাভ করিয়া জ্ঞানবান্ পুরুষ পুনর্ম্মরণ জয় করে। পূর্ব্বে যে বলা হইয়াছে, এই সমস্ত জগৎই আহুতির পরিণামস্বরূপ, সুতরাং সমস্ত জগৎই আহুতি-সাধন পয়োঽবস্থিত ( দুগ্ধাশ্রিত ); অতএব এক দিনেই অর্থাৎ একদিনমাত্র হোমেই সর্ব্বজগদাত্মভাব লাভ করিয়া থাকে, 'পুনর্ম্মরণ জয় করে' কথায় তাহাই বলা হইতেছে; অর্থাৎ বিদ্বান্ পুরুষ একবার মরিয়া—শরীরবিযুক্ত হইয়া সর্ব্বাত্মভাব প্রাপ্ত হইয়া পুনর্ব্বার মৃত্যু লাভ করিবার জন্য আর পরিচ্ছিন্ন ( মনুষ্যাদি শরীর ) গ্রহণ করে না। ১৫

সর্ব্বাত্মভাবপ্রাপ্তিতে যে, মৃত্যুকে জয় করা যায়, তাহার হেতু কি? বলিতেছি —যেহেতু, সে লোক সায়ং ও প্রাতঃকালীন আহুতি-সমর্পণ দ্বারা সমস্ত দেবতার উদ্দেশে সমস্ত অন্নাদ্য অর্থাৎ ভক্ষণীয় দ্রব্য প্রদান করে; অতএব ইহা যুক্তিযুক্তই

বটে যে, সমস্ত দেবতার অন্নরূপে আপনাকে আহুতিময় করিয়া—সমস্ত দেবতার সঙ্গে একাত্মভাব বা অভিন্নভাব প্রাপ্ত হইয়া—নিজে সর্ব্বদেবময় হইয়া যান, কাজেই পুনর্ব্বার আর মৃত্যু লাভ করে না। স্বয়ং ব্রাহ্মণও এ কথা বলিয়াছেন—'স্বয়ম্ভূ ব্রহ্মা তপস্যা করিয়াছিলেন; তিনি বুঝিতে পারিয়াছিলেন যে, তপস্যাতে অনন্ত ফল লাভ হয় না, আমি ভূতগণের উদ্দেশ্যে আপনাকে এবং ভূতসমূহকেও আমাতে আহুতি প্রদান করিব। এইরূপে আপনাকে সর্ব্বভূতে এবং সর্ব্বভূতকে আপনাতে আহুত করিয়া সর্ব্বভূতের শ্রেষ্ঠস্বরূপ স্বারাজ্য আধিপত্য লাভ করিব' ইত্যাদি। ১৬

'সর্ব্বদা ভক্ষিত হইয়াও সেই অন্নসমূহ ক্ষয় প্রাপ্ত হয় না কেন?' এ কথার অর্থ এইরূপ—পিতা যে সময়ে সপ্তপ্রকার অন্ন সৃষ্টি করিয়া বিভিন্ন প্রাণীর উদ্দেশ্যে ভিন্ন ভিন্ন অন্ন প্রদান করিলেন, সেই সময় হইতেই সেই সমস্ত ভোক্তৃগণকর্ত্তৃক অন্নসমূহ নিরন্তর ভক্ষিত হইতেছে; অতএব ক্ষয়ের কারণ বিদ্যমান থাকায় সে সমুদায়ের ক্ষয় হওয়াই উচিত, অথচ সে সমস্ত অন্ন আজও ক্ষয় প্রাপ্ত হইতেছে না; কারণ, আজও অন্ন-জগতের অক্ষুণ্ণরূপে অবস্থিতি দেখা যাইতেছে, অতএব, ইহা ক্ষয় না হইবার নিশ্চয়ই একটা কারণ আছে; এইজন্য জিজ্ঞাসা হইতেছে যে, কি কারণে সে সমুদয় অন্নের ক্ষয় হইতেছে না? ১৭

ইহার প্রত্যুত্তর এই—"পুরুষঃ অক্ষিতিঃ",—এই পিতা প্রথমে যেমন জ্ঞান ও প্রজ্ঞাসাপেক্ষ পাঙ্ক্ত কর্ম্ম দ্বারা উক্ত অন্নসমূহের সৃষ্টি ও ভোগ করিতে সমর্থ হইয়াছিলেন, তেমনি তিনি যাহাদের উদ্দেশ্যে অন্নপ্রদান করিয়াছিলেন, তাহারাও নিশ্চয়ই সেই সমুদয় অন্নের ভোক্তা ও পিতা (স্রষ্টা) বটে; কারণ, তাহারাও স্বীয় জ্ঞান ও কর্ম্ম দ্বারা সেই সমুদয় অন্ন উৎপাদন করিতেছে। সেই এই কথাই বলা হইতেছে যে, পুরুষ—যিনি অন্ন ভোজন করিয়া থাকেন, সেই ভোক্তাই অক্ষিতি অর্থাৎ অন্নক্ষয় না হইবার কারণ। ভাল কথা, এই পুরুষই অক্ষয়ের হেতু হয় কি প্রকারে? তদুত্তরে বলিতেছেন—যেহেতু, এই পুরুষ (জীবগণ) কর্ম্মের ফলস্বরূপ কার্য্যকরণাত্মক এই দৃশ্যমান সপ্তপ্রকার অন্ন ভোজন করত সেই পুরুষই আবার বিবিধ বুদ্ধি দ্বারা—সময়োচিত বিশেষ বিশেষ জ্ঞান দ্বারা, এবং কর্ম্ম দ্বারা অর্থাৎ বাক্য, মন ও শরীর চেষ্টার সাহায্যে বারংবার উৎপাদন করিয়া থাকে। জ্ঞান ও কর্ম্মের সাহায্যে যদি ক্ষণকালও যথোক্ত এই সপ্তপ্রকার অন্ন সমুৎপাদন না করিত, তাহা হইলে অবশ্যই বিচ্ছিন্ন হইত,

অর্থাৎ নিরন্তর ভক্ষিত হইয়া নিশ্চয়ই ক্ষয় প্রাপ্ত হইত। অতএব বুঝিতে হইবে যে, এই পুরুষ (প্রাণিগণ) যেমন সর্ব্বদা অন্ন ভক্ষণ করে, তেমনি যথাযোগ্য জ্ঞান ও কর্ম্ম দ্বারা ইহার সৃষ্টিও করে; সেই জন্যই পুরুষ 'অক্ষিতি' অর্থাৎ নিরন্তর অন্ন সমুৎপাদন করে, ইহাই অন্নক্ষয় না হইবার কারণ; এই হেতুই সর্ব্বদা ভক্ষিত হইয়াও অন্নসমূহ ক্ষয় প্রাপ্ত হইতেছে না। ১৮

অতএব বুঝিতে হইবে যে, জ্ঞান ও ক্রিয়াপ্রবাহানুগত কার্য্য-কারণাত্মক ও ক্রিয়াফলস্বরূপ এবং সমষ্টিভূত বহুপ্রাণীর কর্ম্মজন্য বাসনা হইতে সমুৎপন্ন বলিয়াই ইহা ক্ষণিক অশুদ্ধ অনিত্য নদী-স্রোতঃ ও জলপ্রবাহের তুল্য, কদলীস্তম্ভের ন্যায় অসার (সত্যতারহিত) জলের ফেনা, মায়াময় মরীচিকা ও স্বপ্নাদির সদৃশ, কিন্তু তথাপি, সংসারাসক্ত ভ্রান্ত লোকদিগের নিকট অবিকৃতভাবে অবস্থিত নিত্য সারবানের ন্যায় প্রতীত হইয়া থাকে; লোকের হৃদয়ে বৈরাগ্যসমুৎপাদনার্থ "ধিয়া ধিয়া জনয়তে" কথায় এই তত্ত্বই জ্ঞাপন করা হইতেছে। এইরূপে বিষয়-বিরক্ত লোকদিগের জন্য চতুর্থ অন্ন হইতেই ব্রহ্মবিদ্যার প্রস্তাবনা আরম্ভ করা সঙ্গত হইয়াছে। ১৯

"যো বা এতামক্ষিতিং বেদ" ইতি। যথোক্ত ব্যাখ্যা দ্বারাই অপর অন্ন-ত্রয়েরও ব্যাখ্যা সিদ্ধ হইয়া গিয়াছে; এইরূপ মনে করিয়া শ্রুতি সেই অন্নত্রয়ের তত্ত্ববিজ্ঞানের কথা না বলিয়া কেবল মাত্র ফলের উপসংহার করিয়া নিবৃত্ত হইয়া-ছেন,—যে ব্যক্তি এই অক্ষিতি অর্থাৎ অন্নক্ষয় না হইবার যথোক্ত কারণ অবগত হন, পুরুষই এই অন্নসমূহের অক্ষিতি, পুরুষই স্বীয় জ্ঞান ও কর্ম্ম দ্বারা পুনঃ পুনঃ এই অন্নসৃষ্টি করিয়া থাকে; পুরুষ যদি সৃষ্টি না করিত, তাহা হইলে নিশ্চয়ই অন্নের ক্ষয় হইয়া যাইত—এই রহস্য জানেন, তিনি প্রতীক দ্বারা অন্নভক্ষণ করেন। এ কথার অর্থ বলা হইতেছে—মুখ অর্থ—মুখ্য—প্রধান; যে লোক অন্নস্রষ্টা পুরুষকেই অ-ক্ষয়ের প্রধান হেতু বলিয়া জানেন, তিনি অন্ন ভোগ করেন, কখনই অন্নের অধীন হন না, অর্থাৎ যথোক্ত বিদ্যাসম্পন্ন পুরুষ অন্ন-সমূহের আত্মভূত হইয়া অন্নসমূহের ভোক্তাই হন, কিন্তু কখনও অন্য লোকের ন্যায় ভোজ্যতা প্রাপ্ত হন না। 'তিনি দেবতাগণকে প্রাপ্ত হন এবং উত্তম জীবিকা লাভ করেন', একথার অর্থ—দেবতাগণকে প্রাপ্ত হন—দেবভাব প্রাপ্ত হন; ঊর্জ্জ—অমৃত ভোগ করেন; ইহা কেবল প্রশংসামাত্র; কারণ, তাহার পক্ষে কিছুই অপূর্ব্ব—অভিনব ভোগ্য বা প্রাপ্য থাকে না॥ ৫৩॥ ২॥

ত্রীণ্যাত্মনেঽকুরুতেতি মনো বাচং প্রাণং তান্যাত্মনেঽকুরুতান্যত্রমনা অভূবং নাদর্শমন্যত্রমনা অভূবং নাশ্রৌষমিতি মনসা হ্যেব পশ্যতি মনসা শৃণোতি।

কামঃ সঙ্কল্পো বিচিকিৎসা শ্রদ্ধাঽশ্রদ্ধা ধৃতিরধৃতির্হ্রীর্ধীর্ভীরিত্যেতৎ সর্ব্বং মন এব, তস্মাদপি পৃষ্ঠত উপস্পৃষ্টো মনসা বিজানাতি, যঃ কশ্চ শব্দো বাগেব সা।

এষা হ্যন্তমায়ত্তৈষা হি ন, প্রাণোঽপানো ব্যান উদানঃ সমানোঽন ইত্যেতৎ সর্ব্বং প্রাণ এবৈতন্ময়ো বা অয়মাত্মা বাঙ্ময়ো মনোময়ঃ প্রাণময়ঃ ॥ ৫৭ ॥ ৩ ॥

**সরলার্থঃ।**— ত্রীনি আত্মনে অকুরুত" ইতি, ইদং প্রতীকমাদায় ব্যাচষ্টে— মনং বাচং প্রাণং —তানি (ত্রীনি অন্নানি) আত্মার্থং (আত্মনঃ ভোগায়) অকুরুত অজনয়ৎ (পিতা ইতি শেষঃ)। [মনসোঽস্তিত্বে লিঙ্গমাহ] অন্যত্রমনাঃ (বিষয়ান্তরাসক্তচেতাঃ) অভূবম, [অতএব] ন অদর্শং (ন দৃষ্টবান অস্মি), অন্যত্রমনা অভূবং, ন অশ্রৌষং (ন শ্রুতবান অস্মি)। (কুত এতৎ?) হি (যস্মাৎ মনসা এব পশ্যতি, মনসা এব শৃণোতি। [মনসঃ স্বরূপমাহ] কামং (স্ত্রীসম্ভোগাদ্যভিলাষঃ), সংকল্পঃ (নীল পীতাদিভেদবিকল্পনম), বিচিকিৎসা (সংশয়জ্ঞান), শ্রদ্ধা (শাস্ত্রোক্তকর্ম্মাদিষু আস্তিক্যবুদ্ধিঃ), অশ্রদ্ধা (তত্রাসত্যতাবুদ্ধিঃ), ধৃতিঃ (দেহাদীনামবসাদে উত্তম্ভনং ধারণমিতি যাবৎ), অধৃতিঃ (তদ্বিপর্য্যয়ঃ), হ্রীঃ (লজ্জা), ধীঃ (জ্ঞানং), ভীঃ (ভয়ং), এতৎ সর্ব্বং মন এব (মনসঃ অন্তঃকরণস্য এতে ধর্ম্মা ইত্যর্থঃ)। তস্মাৎ (মনসঃ সত্ত্বাৎ হেতোঃ) পৃষ্ঠতঃ (চক্ষুরগোচরে) উপস্পৃষ্টঃ (অপি সন্) বিজানাতি (বিশেষেণ অবগচ্ছতি—হস্তোয়ং স্পর্শ ইতি)। বাচঃ সদ্ভাবং প্রমাণয়তি— ] যঃ কশ্চ (যঃ কশ্চিৎ) শব্দঃ (ধ্বনিঃ), সা (সঃ) বাক এব; [অতঃ বাচঃ কার্য্যম্ উচ্যতে—] এষা (বাক্) হি (এব) অন্তং (বাচ্যাভিধাননির্ণয়ং) আয়ত্তা (অনুগতা—বক্তব্যপ্রকাশিকা), হি (যস্মাৎ) এষা (বাক্ পুনঃ) ন [অন্য প্রকাশ্যা]। [অথেদানীং প্রাণসদ্ভাবং সাধয়তি— ] প্রাণঃ (মুখনাসিকাদিস্থানবর্ত্তী বায়ুবিশেষঃ) অপানঃ (অধোগামী), ব্যানঃ (সর্ব্বদেহবর্ত্তী), উদানঃ (উৎক্রমণহেতুঃ), সমানঃ (রসরুধিরাদি-পরিণামহেতুঃ), অনঃ

( প্রাণানাং চেষ্টাসামান্যং ), ইতি এতৎ সর্ব্বং প্রাণ এব, ( ন প্রাণাদতিরিচ্যতে ইতি ভাবঃ )। অয়ং ( দৃশ্যমানঃ ) আত্মা ( দেহপিণ্ডঃ ) এতন্ময়ঃ ( এভিঃ অন্নৈরারব্ধঃ )—বাঙ্ময়ঃ, মনোময়ঃ প্রাণময় ইত্যর্থঃ ॥ ৫৭ ॥ ৩ ॥

**মূলানুবাদ।**—"ত্রীণি আত্মনে অকুরুত" এই বাক্যের অর্থ বলিতেছেন [ আদিকর্ত্তা ] মনঃ, বাক্ ও প্রাণ, এই তিনটী অন্ন আত্মার জন্য সৃষ্টি করিয়াছিলেন। [ লোকে বলিয়া থাকে— ] 'আমার মন অন্য বিষয়ে ছিল, তাই শুনিতে পাই নাই', [ ইহা হইতে বুঝা যাইতেছে যে, ] মন দ্বারাই দর্শন করে, এবং মন দ্বারাই শ্রবণ করে। তাহার পর, কাম ( ভোগাভিলাষ ), সঙ্কল্প ( ভাল মন্দ চিন্তা ) বিচিকিৎসা ( সংশয় ), শ্রদ্ধা ( শাস্ত্রে ও আচার্য্য-বাক্যে দৃঢ় বিশ্বাস ), অশ্রদ্ধা ( শ্রদ্ধার বিপরীত ), ধৃতি ( ধৈর্য্য ), অধৃতি ( ধৈর্য্যের বিপরীত ), হ্রী ( লজ্জা ), ধী ( বুদ্ধিবৃত্তি ) ও ভী ( ভয় ), এ সমস্ত মনই ( মনেরই ধর্ম্ম ) ; সেই কারণেই পশ্চাদ্ভাগে কেহ স্পর্শ করিলেও বুঝিতে পারা যায় যে, [ ইহা অমুকের স্পর্শ ]। যে কোনও রকম শব্দ হউক, সে সমস্ত বাক-ই ( বাক্যের অতিরিক্ত নহে ), এই বাক্ অন্তের অর্থাৎ বক্তব্য বিষয়ের প্রকাশনে পর্য্যাপ্ত, কিন্তু ইহা অপরের প্রকাশ্য নহে। তাহার পর, প্রাণ, অপান, ব্যান, উদান, সমান ও অন—এ সমস্তও প্রাণই ; আত্মাও এতন্ময়, বাঙ্ময়, মনোময় ও প্রাণময় অর্থাৎ বাক্ মন ও প্রাণই তাহার বিশিষ্টতা-সাধন ॥ ৫৭ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—পাঙ্‌ক্তস্য কর্ম্মণঃ ফলভূতানি যানি ত্রীণ্যন্নান্যুপক্ষিপ্তানি, তানি কার্য্যত্বাৎ বিস্তীর্ণবিষয়ত্বাচ্চ পূর্ব্বেভ্যোঽন্নেভ্যঃ পৃথগুৎকৃষ্টানি ; তেষাং ব্যাখ্যানার্থ উত্তরো গ্রন্থ আ ব্রাহ্মণপরিসমাপ্তেঃ। ত্রীণ্যাত্মনেঽকুরুতেতি। কোঽস্যার্থঃ ? ইত্যুচ্যতে—মনঃ বাক্ প্রাণঃ, এতানি ত্রীণ্যন্নানি ; তানি মনো বাচং প্রাণঞ্চ আত্মনে আত্মার্থমকুরুত কৃতবান্ স্রষ্টা আদৌ পিতা। ১

তেষাং মনসোঽস্তিত্বং স্বরূপঞ্চ প্রতি সংশয় ইত্যত আহ—অস্তি তাবৎ মনঃ শ্রোত্রাদিব্যতিরিক্তম্ ; যত এবং প্রসিদ্ধম্—বাহ্যকরণবিষয়াত্মসম্বন্ধে সত্যপি অভিমুখীভূতং বিষয়ং ন গৃহ্নাতি, কিং দৃষ্টবানসীদং রূপম্ ? ইত্যুক্তো বদতি—অন্যত্র মে গতং মন আসীৎ, সোঽহমন্যত্রমনা আসং নাদর্শম্, তথেদং শ্রুতবানসি মদীয়ং বচঃ ? ইত্যুক্তঃ অন্যত্রমনা অভূবং নাশ্রৌষং ন শ্রুতবানস্মীতি।

তস্মাদ্ যস্যাসন্নিধৌ রূপাদিগ্রহণসমর্থস্যাপি সতশ্চক্ষুরাদেঃ স্বস্ববিষয়সম্বন্ধে রূপশব্দাদিজ্ঞানং ন ভবতি, যস্য চ ভাবে ভবতি, তদন্যদস্তি মনো নামান্তঃকরণং সর্ব্বকরণবিষয়োপযোগীত্যবগম্যতে। তস্মাৎ সর্ব্বো হি লোকো মনসা হ্যেব পশ্যতি মনসা শৃণোতি, তদ্ব্যগ্রত্বে দর্শনাদ্যভাবাৎ। ২

অস্তিত্বে সিদ্ধে মনসঃ স্বরূপার্থমিদমুচ্যতে—কামঃ স্ত্রীব্যতিকরাভিলাষাদিঃ, সঙ্কল্পঃ প্রত্যুপস্থিতবিষয়বিকল্পন শুক্লনীলাদিভেদেন, বিচিকিৎসা সংশয়জ্ঞানম, শ্রদ্ধা অদৃষ্টার্থেষু কর্ম্মসু আস্তিক্যবুদ্ধির্দ্দেবতাদিষু চ, অশ্রদ্ধা তদ্বিপরীতা বুদ্ধিঃ, ধৃতিঃ ধারণ—দেহাদ্যবসাদে উত্তম্ভনম্, অধৃতিঃ তদ্বিপর্য্যয়ঃ, হ্রীঃ লজ্জা, ধীঃ প্রজ্ঞা, ভীঃ ভয়ম, ইত্যেতৎ এবমাদিক সর্ব্ব মন এব—মনসোঽন্তঃকরণস্য রূপাণ্যেতানি। মনোঽস্তিত্বে প্রত্যক্ষচ্চ কারণমুচ্যতে—তস্মান্মনো নামাস্ত্যন্তঃকরণম্, যস্মাৎ চক্ষুষো হ্যগোচরে পৃষ্ঠতোঽপ্যুপস্পৃষ্টঃ কেনচিৎ, হস্তস্যায় স্পর্শঃ জানোরয়মিতি বিবেকেন প্রতিপদ্যতে, যদি বিবেককৃন্মনো নাম নাস্তি, তর্হি ত্বঙ্মাত্রেণ কুতো বিবেকপ্রতিপত্তিঃ স্যাৎ, যত্তদ্বিবেকপ্রতিপত্তিকারণম, তন্মনঃ। ৩

অস্তি তাবন্মনঃ, স্বরূপঞ্চ তস্যাধিগতম। ত্রীণ্যন্নানীহ ফলভূতানি কর্ম্মণাং মনোবাক্প্রাণাখ্যানি অধ্যাত্মমধিভূতমধিদৈবঞ্চ ব্যাচিখ্যাসিতানি। তত্রাধ্যাত্মিকানাং বাঙ্মনঃপ্রাণানাং মনো ব্যাখ্যাতম। অথেদানীং বাগ্বক্তব্যেত্যারম্ভঃ—যঃ কশ্চল্লোকে শব্দো ধ্বনিস্তাল্বাদিব্যঙ্গ্যঃ প্রাণিভির্ব্বর্ণাদিলক্ষণঃ, ইতরো বা বাদিত্রমেঘাদিনিমিত্তঃ, সর্ব্বো ধ্বনির্ব্বাগেব সা। ইদং তাবদ্বাচঃ স্বরূপমুক্তম্। ৪

অথ তস্যাঃ কার্য্যমুচ্যতে—এষা বাক্ হি যস্মাদ্ অন্তমভিধেয়াবসানমভিধেয়নির্ণয়ম্ আয়ত্তা অনুগতা, এষা পুনঃ স্বয়ন্নাভিধেয়বৎ প্রকাশ্যা অভিধেয়প্রকাশিকৈব প্রকাশাত্মকত্বাৎ প্রদীপাদিবৎ, ন হি প্রদীপাদিপ্রকাশঃ প্রকাশান্তরেণ প্রকাশ্যতে, তদ্বদ্বাক্ প্রকাশিকৈব স্বয়ং, ন প্রকাশ্যা-ইত্যনবস্থাং শ্রুতিঃ পরিহরতি এষা হি ন প্রকাশ্যা, প্রকাশকত্বমেব বাচঃ কার্য্যমিত্যর্থঃ। ৫

অথ প্রাণ উচ্যতে—প্রাণো মুখনাসিকাসঞ্চার্য্যো হৃদয়বৃত্তিঃ, প্রণয়নাৎ প্রাণঃ, অপনয়নান্মূত্রপুরীষাদেরপানোঽধোবৃত্তিঃ আ নাভিস্থানঃ, ব্যানো ব্যায়মনকর্ম্মা ব্যানঃ—প্রাণাপানয়োঃ সন্ধির্বীর্য্যবৎকর্ম্মহেতুশ্চ, উদানঃ উৎকর্ষোর্দ্ধগমনাদিহেতুরাপাদতলমস্তকস্থান ঊর্দ্ধবৃত্তিঃ; সমানঃ সম নয়নাদ্ভুক্তস্য পীতস্য চ কোষ্ঠস্থানোঽগ্নিপক্তা। অন ইত্যেষা বৃত্তিবিশেষাণাং সামান্যভূতা সামান্যদেহচেষ্টাসম্বন্ধিনী বৃত্তিঃ, এবং যথোক্তং প্রাণাদিবৃত্তিজাতমেতৎ সর্ব্বং প্রাণ এব। প্রাণ ইতি বৃত্তিমান্ অধ্যাত্মিকোঽন উক্তঃ, কর্ম্ম চাস্য বৃত্তিভেদপ্রদর্শনেনৈব ব্যাখ্যাতম্। ৬

ব্যাখ্যাতান্যাধ্যাত্মিকানি মনোবাক্প্রাণাখ্যান্যন্নানি ;. এতন্ময় এতদ্বিকারঃ প্রাজাপত্যৈরেভৈর্বাঙ্মনঃপ্রাণৈরারব্ধঃ। কোঽসাবয়ং কার্য্যকারণসঙ্ঘাতঃ ? আত্মা পিণ্ড আত্মস্বরূপত্বেনাভিমতোঽবিবেকিভিঃ অবিশেষেণৈতন্ময় ইত্যুক্তস্য বিশেষেণ বাঙ্ময়ো মনোময়ঃ প্রাণময় ইতি স্ফুটীকরণম্ ॥৫৭॥৩॥

টীকা। সাধনাত্মকমন্ত্রচতুষ্টয়মন্নাক্ষয়কারণমক্ষিতিত্বগুণপ্রক্ষেপেণ পুরুষোপাসনস্য ফলং চোক্তমিদানীমা ব্রাহ্মণসমাপ্তেরুত্তরগ্রন্থস্য তাৎপর্য্যমাহ—পাঙ্ক্তস্যেত্যাদিনা। ব্রাহ্মণশেষস্য তাৎপর্য্যমুক্ত্বা মন্ত্রভেদমনূদ্যাকাঙ্ক্ষাদ্বারা ব্রাহ্মণমুখাপ্য ব্যাচষ্টে—ত্রীণীত্যাদিনা। জ্ঞানকর্ম্মভ্যাং সপ্তান্নানি সৃষ্ট্বা চত্বারি ভোক্তৃভ্যো বিভজ্য ত্রীণ্যাত্মার্থং কল্পাদৌ পিতা কল্পিতবানিত্যর্থঃ। ১

অন্যত্রেত্যাদি বাক্যমুপাদত্তে—তেষামিতি। ষষ্ঠী নির্দ্ধারণার্থা। তত্র মনসোঽস্তিত্বমাদৌ সাধয়তি—অস্তি তাবদিতি। আত্মেন্দ্রিয়ার্থসান্নিধ্যে সত্যপি কদাচিদেবার্থধীর্জায়মানা হেত্বন্তরমাক্ষিপতি। ন চাদৃষ্টাদি তদিতি যুক্তং, তস্য দৃষ্টসম্পাদিৎ, তস্মাদর্থাদিসান্নিধ্যে জ্ঞানকাদাচিৎকত্বানুপপত্তির্মনঃসাধিকেত্যর্থঃ। লোকপ্রসিদ্ধিরপি তত্র প্রমাণমিত্যাহ—মত ইতি। অতোঽপি বাহ্যকরণান্ব্যতিরিক্তং বিষয়গ্রাহি করণমিতি শেষঃ। তামেব প্রসিদ্ধিমুদাহরণনিষ্ঠতয়োদাহরতি—দৃষ্টবানিত্যাদিনা। তত্রৈবান্বয়ব্যতিরেকাবুপক্ষিপতি—তস্মাদিতি। যথোক্তার্থাপত্তিলোকপ্রসিদ্ধিবশাদিতি যাবৎ। বিমতমাত্মান্ব্যতিরিক্তাপেক্ষং, তস্মিন্ সত্যপি কাদাচিৎকত্বাদ্ ঘটবদিত্যনুমানং তচ্ছব্দার্থঃ। তস্মাদনুমানাদস্ত্যস্তি মনো নামেতি সম্বন্ধঃ। রূপাদিগ্রহণসমর্থস্যাপি সত ইতি প্রমাতোচ্যতে। অন্তঃকরণস্য চক্ষুরাদিভ্যো বৈলক্ষণ্যমাহ—সর্ব্বেতি। সমনন্তরবাক্যফলিতার্থবিবক্ষয়ৈবানন্তে—তস্মাদিতি। তচ্ছব্দোক্তং হেতুং স্পষ্টয়তি—তদ্গ্রহ ইতি। ২

কামাদিবাক্যান্বয়ত্বাৎ বা হুস্বন্ মনসঃ স্বরূপং প্রতি সংশয়ং নিরস্যতি—অস্তিত্ব ইতি। অশ্রদ্ধাদিবৎকামাদিরপি বিবক্ষিতোঽত্রেতি গম্যা মনোবুদ্ধ্যোরেকত্বমুপেত্যোপসংহরতি—ইত্যেতদিতি। দ্বৈতপ্রবৃত্ত্যনুগুণং মনো ভোক্তৃকর্ম্মবশান্নানার্থাকারেণ বিবর্ত্তত ইত্যভিপ্রেত্যানন্তরবাক্যমবতারয়তি—মনোঽস্তিত্বমিতি। তদেবাস্তিত্বকারণং স্ফোরয়তি—যস্মাদিতি। তস্মাদস্তি বিবেককারণমন্তঃকরণমিতি সম্বন্ধঃ। চক্ষুরসম্প্রয়োগাত্তেন স্পর্শবিশেষাদর্শনেঽপি সম্প্রযুক্তয়া ত্বচা বিনাপি মনো বিশেষদর্শনং স্যাদিত্যাশঙ্ক্যাহ—যদীতি। ত্বঙ্মাত্রস্য স্পর্শমাত্রগ্রাহিত্বেন বিবেচকত্বাযোগাদিত্যর্থঃ। বিবেচকে কারণান্তরে সত্যপি কুতো মনঃসিদ্ধিস্তত্রাহ—যত্তদিতি। ৩

বৃত্তং কীর্ত্তয়তি—অস্তি তাবদিতি। উত্তরগ্রন্থমবতারয়িতুং ভূমিকাং করোতি—ত্রীণীতি। এবং ভূমিকামারচয্যাধ্যাত্মিকবাগ্ব্যাখ্যানার্থং যঃ কশ্চেত্যাদি বাক্যমাদায় ব্যাকরোতি—অথেত্যাদিনা। শব্দপর্য্যায়ো ধ্বনির্দ্বিবিধো বর্ণাত্মকোঽবর্ণাত্মকশ্চ। তত্রাদ্যো ব্যবহর্ত্তৃভিস্তাল্বাদিস্থানব্যঙ্গ্যঃ, দ্বিতীয়ো মেঘাদিকৃতঃ। স সর্ব্বোঽপি প্রকৃতা বাগেবেত্যর্থঃ। প্রকাশকমাত্রং বাগিত্যুক্ত্বা তত্র প্রমাণমাহ—ইদং তাবদিতি। তস্মাদভিধেয়নির্ণায়কত্বান্নাসাবপলাপার্হেতি শেষঃ। ৪

বাচোঽপি প্রকাশ্যত্বাৎ কথং প্রকাশকমাত্রং বাগিত্যুক্তমিত্যাশঙ্ক্যাহ—এষেতি। দৃষ্টান্তং সমর্থয়তে—ন হীতি। প্রকাশান্তরেণ সজাতীয়েনেতি শেষঃ। প্রকাশিকাপি বাক্যপ্রকাশ্যা

চেৎ, তত্রাপি প্রকাশকান্তরমেষ্টব্যমিত্যনবস্থা স্যাৎ, তন্নিরাসার্থমেষা হি নেতি শ্রুতিঃ প্রকাশকমাত্রং বাগিত্যাহ। স্বপরনির্ব্বাহকস্তু শব্দঃ। তস্মাৎ প্রকাশকস্য কার্য্যং যত্র দৃশ্যতে, তত্র বাচঃ স্বরূপমনুগতমেবেত্যাহ—তস্মাদিত্যাদিনা। ৫

আধ্যাত্মিকপ্রাণবিষয়ং বাক্যমবতার্য ব্যাকরোতি—অথেতি মুখাদৌ সঞ্চার্য্য সঞ্চরণাদ্ হৃদয়সম্বন্ধিনী যা বায়ুবৃত্তিঃ, তত্র প্রাণশব্দপ্রবৃত্তৌ নিমিত্তমাহ—প্রণয়নাদিতি। পুরতো নিঃসরণাদিতি যাবৎ। হৃদয়াদধোদেশে বৃত্তিরস্যেত্যধোবৃত্তির্যানাভিস্থানো হৃদয়াদারভ্য নাভিপর্য্যন্তং বর্ত্তমান ইতি যাবৎ। ব্যায়মনং প্রাণাপানয়োর্নিয়মনং কর্ম্মাস্যেতি তথোক্তঃ। বীর্য্যবৎকর্ম্ম অরণ্যমগ্নুৎপাদনাদি উৎকর্ষো দেহে পুষ্টিঃ। আদিপদেনোৎক্রান্তিকর্ত্তা। প্রাণশব্দেনানশব্দস্য পুনরুক্তিমাশঙ্ক্যাহ—অন ইত্যেবামিতি।

তথাপি তুর্তীয়স্য প্রাণশব্দস্য তাভ্যাং পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—প্রাণ ইতীতি। সাধারণাসাধারণবৃত্তিমান প্রাণ ইত্যপৌনরুক্ত্যমিত্যর্থঃ। মনসো দর্শনাদিবদ্বাচোঽভিধেয়প্রকাশনবচ্চ প্রাণস্যাপি কা[illegible] বক্তব্যমিত্যাশঙ্ক্যাহ—কর্ম্ম চেতি। ৬

এ[illegible] [illegible] মা[illegible] বিকারার্থত্বং প্রত্যসঙ্কীর্ত্তনপূর্ব্বক কথয়তি—বা[illegible]তানীতি। আধ্যাত্মিকানা [illegible] [illegible]বস্তুকত্বং [illegible]—প[illegible]রিতি। আত্মস্বরূপং প্রশ্নপূর্ব্বকমনন্তরবাক্যেন নিষ্কারয়তি—ক[illegible]বিতি কার্য্যকরণসঙ্ঘাত কথমাত্মশব্দপ্রবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—[illegible] [illegible] [illegible]দিবাক্যস্য পূর্ব্বেণ পৌনরুক্ত্যমাশঙ্ক্যাহ—অবিশে[illegible] ৩। ৫৭। ৩।

**ভাষ্যানুবাদ।** —পূর্ব্বে পাঙ্ক্ত কর্ম্মের ফলস্বরূপ যে তিনটি অন্ন উল্লিখিত হইয়াছে, সেগুলি নিজে কর্ম্মজন্য এবং তাহাদের বিষয়ও কার্য্যও বিস্তীর্ণ বড়, এইজন্য পূর্ব্ববর্ত্তী অন্নসমূহ অপেক্ষা স্বতন্ত্র ও উৎকৃষ্ট, সেই অন্নত্রয়ের ব্যাখ্যার জন্য পরবর্ত্তী সমগ্র ব্রাহ্মণ আরব্ধ হইতেছে।

"ত্রীণি আত্মনে অকুরুত" এই শ্রুতির অর্থ কি তাহা বলা হইতেছে—মনঃ, বাক্ ও প্রাণ, এই তিনটি অন্ন, পিতা প্রথমে মনঃ, বাক্ ও প্রাণ এই তিনটি অন্ন সৃষ্টি করিয়া আপনার জন্য নির্দ্দিষ্ট রাখিলেন। ১

তন্মধ্যে মনের অস্তিত্ব ও স্বরূপ বিষয়ে লোকের সংশয় আছে, এইজন্য বলিতেছেন—শ্রোত্রাদি বহিরিন্দ্রিয়ের অতিরিক্ত মন নামে একটি বস্তু নিশ্চয়ই আছে, যেহেতু, এইরূপ লোকপ্রসিদ্ধি আছে যে, বহিরিন্দ্রিয় ও বাহ্য বিষয়ের সহিত আত্মার সম্বন্ধ সংঘটিত হইলেও ইন্দ্রিয়গণ সে বিষয় গ্রহণ করে না, যেমন—'তুমি কি এই রূপটি দর্শন করিয়াছ?' এই প্রকার জিজ্ঞাসিত হইয়া লোকে বলিয়া থাকে যে, আমার মন অন্য বিষয়ে সন্নিবিষ্ট ছিল, বিষয়ান্তরে নিবিষ্টচিত্ত থাকায় আমি ইহা দেখি নাই, সেইরূপ, 'তুমি কি আমার উচ্চারিত এই শব্দ শুনিয়াছ?'—জিজ্ঞাসা করিলে লোকে বলিয়া থাকে,—'আমার মন

অন্য বিষয়ে ছিল, তাই [ তোমার শব্দ ] শুনিতে পাই নাই।' অতএব বুঝাইতেছে যে, চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয়নিচয় রূপপ্রভৃতি বাহ্য বিষয়গ্রহণে সমর্থ হইলেও এবং নিজ নিজ বিষয়ের সহিত উপযুক্ত সম্বন্ধ লাভ করিলেও, যাহার অসন্নিধানে রূপ ও শব্দাদি বিষয়ে জ্ঞান হয় না; অথচ যাহার সন্নিধান থাকিলে রূপ ও শব্দাদি বিষয়ে জ্ঞান হয়, চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয়ের অতিরিক্ত এবং সমস্ত ইন্দ্রিয়ের বিষয়গ্রাহিকাশক্তির সহায়ভূত মনঃ নামে একটি স্বতন্ত্র অন্তঃকরণ আছে। অতএব, মনের ব্যগ্রতাবস্থায় যখন দর্শনাদি ব্যাপার নিষ্পন্ন হয় না, তখন মনের সাহায্যেই যে, সকল লোকে দর্শন ও শ্রবণ করিয়া থাকে, ইহা অবশ্যই স্বীকার করিতে হইবে। ২

এইরূপে মনের অস্তিত্ব প্রমাণিত হইল, এখন তাহার স্বরূপবিজ্ঞানার্থ এই কথা বলা হইতেছে—কাম—স্ত্রীসমালিঙ্গনাদির অভিলাষ, সংকল্প—সম্মুখে উপস্থিত বিষয়-বিষয়ে বিকল্পনা অর্থাৎ ইহা শুক্ল বা নীল—ইত্যাদি বিতর্ক, বিচিকিৎসা—সংশয়াত্মক জ্ঞান, শ্রদ্ধা—অদৃষ্টার্থ—পুণ্যপাপাত্মক কর্ম্মে এব দেবতা প্রভৃতি বিষয়ে আস্তিক্যবুদ্ধি (সত্যতাজ্ঞান—বিশ্বাস), অশ্রদ্ধা—শ্রদ্ধার বিপরীত, ধৃতি—ধারণ করা অর্থাৎ দেহাদির অবসন্নতাদশায় উত্তম্ভন—উত্তেজনা করা, অধৃতি—ধৃতির বিপরীত, হ্রী—লজ্জা, ধী—প্রজ্ঞা অর্থাৎ বোধশক্তি, ভী—ভয়, এ সমস্ত মনই, অর্থাৎ এ সমস্তই অন্তঃকরণ মনের স্বরূপ। মনের অস্তিত্ববিষয়ে আরও কারণ বলা হইতেছে—যেহেতু চক্ষুর অগোচরে অর্থাৎ যে স্থান চক্ষু দ্বারা দেখিতে পাওয়া যায় না, সেরূপ স্থানও যদি কেহ স্পর্শ করে, তাহা হইলেও কেবল মনের সাহায্যেই বিস্পষ্ট রূপে বুঝিতে পারা যায় যে, এটি হস্তের স্পর্শ, কিংবা এটি জানুদেশের স্পর্শ। ইহা হইতেও মনোনামক অন্তঃকরণের অস্তিত্ব প্রমাণিত হয়। যদি অনুভবগত পার্থক্য-বোধের উপায়স্বরূপ মন না থাকিত, তাহা হইলে শুধু ত্বগিন্দ্রিয়ের সাহায্যে কখনই ঐরূপ বিবেকবোধ অর্থাৎ স্পর্শগত পার্থক্যজ্ঞান হইত না; অতএব বুঝিতে হইবে যে, যাহা দ্বারা ঐরূপ স্পর্শবিবেক নিষ্পন্ন হইয়া থাকে, তাহাই মন। ৩

এইরূপে মনের অস্তিত্ব সাধিত হইল, এবং তাহার স্বরূপও নিরূপিত হইল, অতঃপর কর্ম্মের ফলস্বরূপ অধ্যাত্ম, অধিভূত ও অধিদৈবাত্মক মনঃ, বাক্ ও প্রাণ-নামক অন্নত্রয়ের ব্যাখ্যা করিতে হইবে। তন্মধ্যে আধ্যাত্মিক বাক্, মনঃ ও প্রাণ-নামক অন্নত্রয়ের মধ্যে মনের স্বরূপ ব্যাখ্যাত হইয়াছে, ইহার পর এখন বাক্-নামক অন্নের স্বরূপাদি বলা আবশ্যক; এতদর্থে পরবর্ত্তী বাক্যের অবতারণা করা হইতেছে।—জগতে যে কোন প্রকার শব্দ—প্রাণিগণের কণ্ঠ ও তালুপ্রভৃতি স্থানে

অভিব্যঙ্গ্য অকারাদি বর্ণাত্মক ধ্বনি, অথবা বাদ্যযন্ত্র ও মেঘাদি-সমুত্থিত অন্য প্রকার ধ্বনি, (১) সে সমস্ত ধ্বনি বাক্‌ই অর্থাৎ বাক্ হইতে পৃথক্ পদার্থ নহে। ৪

অতঃপর তাহার কার্য্য বলা হইতেছে—যেহেতু এই বাক্ অভিধেয়ার্থ-সমর্পিৱ অর্থাৎ বাচ্যার্থ নির্ণয়ের অনুগত,—অভিধেয় বা বাচ্যার্থ যেমন বাক্যের প্রকাশ্য, এই বাক্ কিন্তু সেরূপ কাহারো প্রকাশ্য নহে, পরন্তু বাক্যার্থেরই প্রকাশিকা; কারণ, বাক্ হইতেছে—প্রদীপাদির ন্যায় প্রকাশ-স্বভাব; প্রদীপ প্রভৃতি প্রকাশ বা আলোকপদার্থ যেমন কখনও অপর কোনও প্রকাশ দ্বারা প্রকাশিত হয় না, তেমনি এই বাক্‌ও অপরের প্রকাশকই হয়, কিন্তু নিজে কাহারও প্রকাশ্য হয় না। এইরূপে শ্রুতি নিজেই আশঙ্কিত 'অনবস্থা' দোষের পরিহার করিয়া বলিতেছেন—নিশ্চয়ই এই বাক্ প্রকাশ্য নহে, পরকে প্রকাশিত করাই ইহার স্বাভাবিক কার্য্য (২)। ৫

অতঃপর প্রাণের কথা বলা হইতেছে—প্রাণ অর্থ—মুখ ও নাসিকা-প্রদেশ সঞ্চরণশীল হৃদয়স্থ বায়ুবৃত্তি বা বায়ুর ব্যাপারবিশেষ, সম্মুখদিকে নিঃসরণ করে বলিয়া—প্রাণনামে অভিহিত হয়। অপান অর্থ—অধোদেশগামী বায়ুবৃত্তিবিশেষ, মলমূত্রাদি অপনয়ন করে বলিয়া উহা অপান নামে অভিহিত হয়, হৃদয় হইতে

(১) তাৎপর্য্য—শব্দ সাধারণতঃ দুইপ্রকার, বর্ণ ও ধ্বনি, তন্মধ্যে বর্ণাত্মক শব্দগুলি কণ্ঠ ও তালুপ্রভৃতি স্থানে আভ্যন্তরীণ বায়ুর প্রেরণা দ্বারা অভিব্যক্ত হইয়া থাকে। যে বর্ণ যে স্থানের স্পর্শে প্রকাশ পাইয়া থাকে, তাহাকে সেই নামে অভিহিত করা হয়, যেমন—'অ', কবর্গ, 'হ' ও বিসর্গ, ইহারা কণ্ঠের সাহায্যে অভিব্যক্ত হয় বলিয়া কণ্ঠ্যবর্ণ। বর্ণ উচ্চারণের স্থান আটটি, যথা,—"অষ্টৌ স্থানানি বর্ণানামুরঃ কণ্ঠঃ শিরস্তথা। জিহ্বামূলঞ্চ দন্তাশ্চ নাসিকৌষ্ঠৌ চ তালু চ।" এতদতিরিক্ত আর একপ্রকার শব্দ আছে, তাহার নাম ধ্বনি। ধ্বনি-শব্দ সাধারণতঃ আঘাতমাত্রের ফল; মৃদঙ্গাদি বাদ্যযন্ত্র ও অন্যান্য বস্তুর পরস্পর আঘাতে এই ধ্বনির সৃষ্টি হইয়া থাকে। তাই বিশ্বনাথ বলিয়াছেন—"শব্দো ধ্বনিশ্চ বর্ণশ্চ, মৃদঙ্গাদিভবো ধ্বনিঃ" ইত্যাদি।

(২) তাৎপর্য্য—শব্দসম্বন্ধে অনবস্থাদোষের আশঙ্কা এইরূপে হইয়াছিল—শব্দ যদি স্বপ্রকাশ না হইত, তাহা হইলে শব্দ যেরূপ অর্থ প্রকাশ করে, তদ্রূপ শব্দপ্রকাশের জন্যও অপর প্রকাশকের (শব্দের) আবশ্যক হইত; আবার সেই তৃতীয় প্রকাশকের প্রকাশের জন্যও অপর প্রকাশকের আবশ্যক হইত, এইরূপে চিরকাল প্রকাশকের অপেক্ষা থাকিয়া যাইত, ফলে কোন শব্দই অর্থপ্রকাশনে সমর্থ হইত না, এইজন্য শব্দকে স্বপ্রকাশ বলিয়া স্বীকার করা আবশ্যক হইয়াছে। তাই ভাষ্যকার বলিয়া দিলেন যে, 'বাক্ প্রকাশিকৈব, স্বয়ং ন প্রকাশ্যা' ইতি।

নাভিদেশ পর্য্যন্ত ইহার প্রচারস্থান। শরীরস্থ যন্ত্রসমূহকে বিশেষরূপে সংযমন করা যাহার কার্য্য, তাহার নাম ব্যান; ব্যান বায়ু প্রাণ ও অপানের সন্ধি-স্থানীয় এবং বীর্য্যসাধ্য কর্ম্মের নিষ্পাদক। উদান—উত্তমরূপে ঊর্দ্ধগমনাদি কার্য্য নিষ্পাদনের হেতুস্বরূপ—ঊর্দ্ধগামী বায়ু, পাদতল হইতে মস্তক পর্য্যন্ত ইহার অবস্থিতির স্থান। সমান—ভুক্ত ও পীত অন্নরসাদির সমীকরণ করে, ইহা কোষ্ঠে (জঠরে) অবস্থান করে, এবং ভুক্ত বস্তুর পরিপাক সাধন করে। অন অর্থ—বায়ুর বৃত্তিবিশেষ; উক্ত প্রাণ প্রভৃতির যে, সর্ব্বপ্রকার দৈহিক চেষ্টা-সম্পর্কিত সাধারণ ব্যাপার, তাহার নাম অন। এই যে সমস্ত প্রাণাদি বৃত্তির কথা বলা হইল, ফলতঃ এ সমস্ত প্রাণই (প্রাণাতিরিক্ত নহে)। প্রাণ শব্দে প্রাণনাদি বৃত্তিবিশিষ্ট আধ্যাত্মিক অন অর্থাৎ সাধারণ বায়ুবৃত্তি উক্ত হইল, এবং প্রাণনাদি বিশেষ বিশেষ বৃত্তিপ্রদর্শনে ইহার কার্য্যও প্রদর্শিত হইল (১)। ৬

এইরূপ মন, বাক্ ও প্রাণ-নামক অন্নত্রয় বর্ণিত হইল। 'এতন্ময়' অর্থ—প্রজাপতিসম্পর্কিত এই সমস্ত বাক্, মন ও প্রাণ দ্বারা ইহা নির্ম্মিত; এই দেহে-ন্দ্রিয় সমষ্টিভূত সেই বস্তুটি কি? তাহা আত্মা; এখানে আত্মা অর্থ দেহপিণ্ড; অবিবেকী লোকেরা অজ্ঞানবশতঃ এই দেহপিণ্ডকেই আত্মা বলিয়া মনে করে,

---

(১) তাৎপর্য।—প্রাণ পদার্থটা যে কি, এ সম্বন্ধে বিস্তর মতভেদ দৃষ্ট হয়, তন্মধ্যে যে দুইটি প্রধান ও বিচারসহ, তাহারই উল্লেখ করিতেছি—সাংখ্যাচার্য্যগণ বলেন—"সামান্যকরণবৃত্তিঃ প্রাণাদ্যা বায়বঃ পঞ্চ" অর্থাৎ প্রাণ, অপান, ব্যান, সমান ও উদান, এই যে পঞ্চ প্রাণ ইহারা স্বতন্ত্র পদার্থ নহে, পরন্তু মন, বুদ্ধি ও অহঙ্কার প্রভৃতি আভ্যন্তরীণ করণনিচয়ের সাধারণ ব্যাপার মাত্র। অভিপ্রায় এই যে, অন্তঃকরণ প্রভৃতি প্রতিনিয়তই নিজ নিজ কার্য্য সম্পাদন করিয়া থাকে, তাহাদের সেই বিশেষ বিশেষ কার্য্যের সাধারণ ফল হইতেছে—এই প্রাণ। যেমন একটা খাঁচার মধ্যে কতকগুলি পাখী থাকিলে, সেই পাখীগুলি নিজেদের প্রয়োজনীয় কার্য্য করিতে থাকিলে, স্বতই খাঁচাটি নড়িতে থাকে, কিন্তু কোন পাখীই খাঁচা নাড়িবার জন্য স্বতন্ত্র ভাবে যত্ন করে না, ইহাও তেমনই বটে। বৈদান্তিকগণ এ কথায় সম্মত হন না; তাঁহারা বলেন—প্রাণ একটি স্বতন্ত্র পদার্থ; ইহা পঞ্চভূতের সমষ্টীকৃত রজোভাগ হইতে উৎপন্ন। "পঞ্চবৃত্তির্মনোবৎ ব্যপদিশ্যতে" (ব্রহ্মসূত্র ২।৪।১১), অর্থাৎ অন্তঃকরণ যেমন স্বরূপতঃ এক হইলেও বৃত্তি বা ব্যাপারভেদে তিনপ্রকার—মন, বুদ্ধি ও অহঙ্কার নামে অভিহিত হইয়া থাকে, তেমনই প্রাণ বস্তুতঃ এক হইলেও কার্য্যভেদে পাঁচপ্রকারে বিভক্ত হয় মাত্র।

ভাষ্যকার এখানে 'ব্যান' বায়ুকে বীর্য্যসাধ্য কার্য্য নিষ্পাদনের সহায় এবং প্রাণ ও অপান-বায়ুর সন্ধিস্বরূপ বলিয়াছেন। এ কথা ছান্দোগ্যোপনিষদে আরও স্পষ্টাক্ষরে কথিত হইয়াছে। যথা—"অথ যঃ প্রাণাপানয়োঃ সন্ধিঃ, স ব্যানঃ" ইত্যাদি (ছান্দোগ্য ১।৩।৩—৫) সেখানে দ্রষ্টব্য।

এইজন্য ইহাকে 'আত্মা' বলা হইল। 'এতন্ময়' শব্দে যাহার সামান্যাকারে উল্লেখ করা হইয়াছে, 'বাঙ্ময়', 'মনোময়' ও 'প্রাণময়' শব্দে তাহাকেই বিশেষভাবে নির্দ্দেশ করিয়া পরিস্ফুট করা হইল॥ ৩৭ ॥ ৩ ॥

**আভাসভাষ্যম্।**—তেষামেব প্রাজাপত্যানামন্নানামাধিভৌতিকো বিস্তারোঽভিধীয়তে—

**আভাসভাষ্যানুবাদ।**—অতঃপর উক্ত প্রাজাপত্য অন্নসমূহের আধিভৌতিক বিস্তার বর্ণিত হইতেছে—

ত্রয়ো লোকা এত এব, বাগেবায়ং লোকো মনোঽন্তরিক্ষ-লোকঃ প্রাণোঽসৌ লোকঃ॥ ৫৮ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—এতে (বাঙ্মনঃ-প্রাণাঃ) এব ত্রয়ঃ লোকাঃ (ভূর্ভুবঃ-স্বর্নামানঃ), নৈতেভ্যো ব্যতিরিক্তাস্তে ইতি ভাবঃ)। [তত্র বিশেষমাহ—] বাক্ এব অয়ং (দৃশ্যমানঃ) লোকঃ (ভূঃ), মনঃ অন্তরিক্ষলোকঃ, তথা প্রাণঃ অসৌ লোকঃ (স্বর্লোকঃ)। [উক্তমন্নত্রয়মেবং চিন্তনীয়ম্ ইতি ভাবঃ]॥৫৮॥৪॥

**মূলানুবাদ।**—এই যে, অন্নত্রয় উক্ত হইল, ইহারাই ত্রিলোকস্বরূপ; বাক্ই এই ভূলোক, মনই অন্তরিক্ষলোক (ভুবর্লোক), আর প্রাণ হইতেছে—স্বর্লোক, অর্থাৎ এই ত্রিলোকই উক্ত ত্রিবিধ অন্নময়॥ ৫৮ ॥ ৪ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—ত্রয়ো লোকাঃ ভূর্ভুবঃস্বরিত্যাখ্যাঃ; এত এব বাঙ্মনঃ-প্রাণাঃ। তত্র বিশেষঃ—বাগেবায়ং লোকঃ, মনঃ—অন্তরিক্ষলোকঃ, প্রাণোঽসৌ লোকঃ॥ ৫৮ ॥ ৪ ॥

টীকা। বাগাদীনামাধ্যাত্মিকবিভূতিপ্রদর্শনানন্তরমাধিভৌতিকবিভূতিপ্রদর্শনার্থমুত্তরগ্রন্থমবতারয়তি—তেষামেবেতি। তত্রেত্যুক্তং সামান্যং পরামৃশতি। ৫৮। ৪।

**ভাষ্যানুবাদ।**—ভূঃ, ভুবঃ ও স্বঃ, এই লোকত্রয়ও এতৎস্বরূপই—বাক্, মনঃ ও প্রাণস্বরূপই; তন্মধ্যে বিশেষ এই যে, বাক্ হইতেছে—এই পৃথিবীলোক, মন হইতেছে—অন্তরিক্ষলোক, আর প্রাণ হইতেছে—স্বর্লোক॥ ৫৮ ॥ ৪ ॥

ত্রয়ো বেদা এত এব, বাগেবর্গ্বেদো মনো যজুর্ব্বেদঃ প্রাণঃ সামবেদঃ॥ ৯ ॥ ৫ ॥

**সরলার্থঃ।**—এতে (বাঙ্মনঃপ্রাণাঃ) এব ত্রয়ঃ বেদাঃ (ঋগ্‌যজুঃ-সামাখ্যাঃ)। [তত্রায়ং বিশেষঃ—] বাক্ এব ঋগ্বেদঃ, মনঃ যজুর্ব্বেদঃ, প্রাণঃ

সামবেদঃ ; [ অথর্ব্ববেদস্য বেদত্রয়ান্তর্গতত্বাৎ বেদস্য ত্রিত্বমিতি ভাবঃ ] ॥ ৫৯ ॥ ৫ ॥

**মূলানুবাদ।**—ইহারাই বেদত্রয়, তন্মধ্যে বিশেষ এই যে, বাক্ই ঋগ্বেদস্বরূপ, মনই যজুর্ব্বেদস্বরূপ, এবং প্রাণই সামবেদ-স্বরূপ ॥ ৫৯ ॥ ৫ ॥

দেবাঃ পিতরো মনুষ্যা এত এব ; বাগেব দেবা মনঃ পিতরঃ প্রাণো মনুষ্যাঃ ॥ ৬০ ॥ ৬

**সরলার্থঃ।**—এতে এব দেবাঃ পিতরঃ মনুষ্যাঃ। [ তত্র ] বাক্ এব দেবাঃ, মনঃ পিতরঃ, প্রাণঃ মনুষ্যা ইতি ॥ ৬০ ॥ ৬ ॥

**মূলানুবাদ।**—এই অন্নত্রয়ই দেবগণ, পিতৃগণ ও মনুষ্যগণ ; তন্মধ্যে বাক্ দেবগণস্বরূপ, মন পিতৃগণস্বরূপ এবং প্রাণ মনুষ্যগণস্বরূপ ॥ ৬০ ॥ ৬ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**— ০ ॥ ৬০ ॥ ৬ ॥

**টীকা।** ০ । ৬০ । ৬ ।

**ভাষ্যানুবাদ।**— ০ ॥ ৬০ ॥ ৬ ॥

পিতা মাতা প্রজৈত এব, মন এব পিতা বাঙ্ মাতা, প্রাণঃ প্রজা ॥ ৬১ ॥ ৭ ॥

**সরলার্থঃ।**—এতে এব পিতা, মাতা, প্রজা ( সন্ততিশ্চ )। [ তত্র ] মনঃ এব পিতা, বাক্ মাতা, প্রাণঃ প্রজা ইতি ॥ ৬১ ॥ ৭ ॥

**মূলানুবাদ।**—এই অন্নত্রয়ই পিতা, মাতা ও সন্তানস্বরূপ, তন্মধ্যে মনই পিতা, বাক্ই মাতা, এবং প্রাণই সন্তানস্বরূপ ॥ ৬১ ॥ ৭ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা ত্রয়ো বেদা ইত্যাদীনি বাক্যানি ঋজ্বর্থানি ॥ ৫৯-৬১ ॥ ৫—৭ ॥

**টীকা।** ত্রিলোকীবাক্যবদুত্তরং বাক্যং বিজ্ঞাতাদিবাক্যাৎ প্রাক্তনং নেতব্যমিত্যাহ—তথেতি। ৫৯—৬১। ৫—৭।

**ভাষ্যানুবাদ।**—বেদত্রয়ও সেইরূপ। এই "ত্রয়ো বেদাঃ" ইত্যাদি তিনটী শ্রুতির অর্থ সরল ; [ সুতরাং ব্যাখ্যার প্রয়োজন নাই ] ॥ ৫৯-৬১ ॥ ৫-৭ ॥

বিজ্ঞাতং বিজিজ্ঞাস্যমবিজ্ঞাতমেত এব, যৎ কিঞ্চ বিজ্ঞাতং বাচস্তদ্রূপম্, বাগ্ হি বিজ্ঞাতা, বাগেনং তদ্ভূত্বাবতি ॥ ৬২ ॥ ৮ ॥

**সরলার্থঃ।**—তথা এতে এব বিজ্ঞাতং (বিশেষেণ জ্ঞাতং), বিজিজ্ঞাস্যং, অবিজ্ঞাতং (চ); [তত্রায়ং বিশেষঃ—] যৎ কিঞ্চ বিজ্ঞাতং, তৎ বাচঃ (বচনস্য) রূপম্; হি (যস্মাৎ) বাক্ বিজ্ঞাতা (প্রকাশকরূপত্বাদিত্যাশয়ঃ)। [বাগ্‌বিজ্ঞানফলমুচ্যতে] বাক্ তং (বিজ্ঞাতং) ভূত্বা এনং (বাগ্‌বিভূতিবিদং) অবতি (পালয়তি)॥ ৬২॥ ৮॥

**মূলানুবাদ।**—বিজ্ঞাত, বিজিজ্ঞাস্য এবং অবিজ্ঞাতও ইহারাই। যাহা কিছু বিজ্ঞাত, তৎসমস্তই বাক্যের রূপ; কারণ, বাক্ নিজেই বিজ্ঞাতা: যাহা [যে লোক বাক্যের এইরূপ বিভূতি জানেন,] বাক্ নিজেই সেই বিজ্ঞাতস্বরূপ হইয়া তাহাকে পালন করিয়া থাকে॥ ৬২॥ ৮॥

**শাঙ্করভাষ্যম্।**—বিজ্ঞাতং বিজিজ্ঞাস্যমবিজ্ঞাতমেত এব, তত্র বিশেষঃ—যৎকিঞ্চ বিজ্ঞাতং বিস্পষ্টং জ্ঞাতং, বাচস্তদ্রূপং, তত্র স্বয়মেব হেতুমাহ—বাগ্ হি বিজ্ঞাতা, প্রকাশাত্মকত্বাৎ কথমবিজ্ঞাতা ভবেৎ, যা অন্যানপি বিজ্ঞাপয়তি, বাচৈব সম্রাড় বন্ধুঃ প্রজ্ঞায়ত ইতি হি বক্ষ্যতি। বাগ্বিশেষবিদ ইদং ফলমুচ্যতে—বাগেবৈনং যথোক্তবাগ্বিভূতিবিদং তদ্বিজ্ঞাতং ভূত্বা অবতি পালয়তি। বিজ্ঞাতরূপেণৈবাস্যান্নং ভোজ্যতাং প্রতিপদ্যত ইত্যর্থঃ॥ ৬২॥ ৮॥

টীকা। বিজ্ঞাতাদিবাক্যমাদায় তদ্গতং বিশেষং দর্শয়তি—বিজ্ঞাতমিতি। বিজ্ঞাতং সর্ব্বং বাচো রূপমিতি প্রতিজ্ঞাতোহর্থঃ সপ্তম্যর্থঃ। প্রকাশকত্বেহপি কথং বাচো বিজ্ঞাতত্বমিত্যাশঙ্ক্যাহ—কথমিতি। প্রকাশাত্মকত্বমেব স্ফুটো বাচঃ সিদ্ধমিত্যাশঙ্ক্যাহ—বাচেতি। বাগবিশেষস্তদ্বিভূতিঃ॥ ৬২॥ ৮॥

**ভাষ্যানুবাদ।**—আর যে, বিজ্ঞাত, বিজিজ্ঞাস্য ও অবিজ্ঞাত, তাহাও এই অন্নত্রয়ই বটে। তাহাতে বিশেষ এই যে, যাহা কিছু বিজ্ঞাত, অর্থাৎ বেশ উত্তমরূপে জ্ঞাত, তাহা সমস্তই বাক্যের রূপ। শ্রুতি নিজেই সে সম্বন্ধে হেতু প্রদর্শন করিতেছেন—যেহেতু বাক্‌ই বিজ্ঞাতা; কারণ, বাক্ নিজেই প্রকাশাত্মক; যাহা অন্য পদার্থ বিজ্ঞাপিত করিয়া দেয়, সে নিজে অবিজ্ঞাত থাকিবে কিরূপে? অভিপ্রায় এই যে, যে বাক্ (শব্দ) নিজে অবিজ্ঞাত থাকে, সে কখনই অপরকে বিজ্ঞাপিত বা প্রকাশিত করিতে পারে না। ইহার পরেও বলিবেন যে, 'হে সম্রাট্, বাক্যেই বন্ধু জানা যায়' ইতি। যথোক্ত প্রকার বাক্যমহিমাভিজ্ঞ ব্যক্তির এইরূপ ফল বলা হইতেছে—বাক্ নিজেই স্বীয় বিভূতিস্বরূপ হইয়া উক্তপ্রকার বাগ্‌বিভূতিজ্ঞ লোককে রক্ষা করিয়া থাকেন,—অন্ন ইহার পরিজ্ঞাতভাবে ভোজনীয় হইয়া থাকে। অভিপ্রায় এই যে, যে যে অন্ন-ভোজন করিতে হইবে, তাহা তিনি পূর্ব্বেই জানিতে পারেন॥ ৬২॥ ৮॥

যৎ কিঞ্চ বিজিজ্ঞাস্যং মনসস্তদ্রূপং, মনো হি বিজিজ্ঞাস্যং, মন এনং তদ্ভূত্বাবতি ॥ ৬৩ ॥ ৯ ॥

**সরলার্থঃ।**—যৎ কিঞ্চ বিজিজ্ঞাস্যং, তৎ মনসঃ রূপম্; হি (যস্মাৎ) মনঃ বিজিজ্ঞাস্যং (জিজ্ঞাসা মনোধর্ম্ম ইত্যর্থঃ), ততশ্চ মনঃ তৎ (বিজিজ্ঞাস্যং) ভূত্বা এনং (মনোবিভূতিবিদং) অবতি (রক্ষতি) ॥ ৬৩ ॥ ৯ ॥

**মূলানুবাদ।**—যাহা কিছু বিশেষরূপে জিজ্ঞাস্য, তাহা মনেরই রূপ; যেহেতু, মনই বিজিজ্ঞাস্য; মনই বিজিজ্ঞাস্যরূপ ধারণ করিয়া ইহাকে (মনের মহিমাভিজ্ঞকে) রক্ষা করেন ॥ ৬৩ ॥ ৯ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—তথা যৎ কিঞ্চ বিজিজ্ঞাস্যং, বিস্পষ্টং জ্ঞাতুমিষ্টং বিজিজ্ঞাস্যম্, তৎ সর্ব্বং মনসো রূপম্; মনঃ হি যস্মাৎ সন্দিহ্যমানাকারত্বাদ্বিজিজ্ঞাস্যম্ পূর্ব্ববন্মনোবিভূতিবিদঃ ফলং—মন এনং তদ্বিজিজ্ঞাস্যং ভূত্বাবতি বিজিজ্ঞাস্য-স্বরূপেণৈবান্নত্বমাপদ্যতে ॥ ৬৩ ॥ ৯ ॥

টীকা। সন্দিহ্যমানাকারত্বাৎ সঙ্কল্পবিকল্পাত্মকত্বাদিতি যাবৎ; তস্মাৎ সর্ব্বং বিজিজ্ঞাস্যং মনোরূপমিতি সম্বন্ধঃ। পূর্ব্ববদ্বাগ্‌বিভূতিবিদো যথা ফলমুক্তং, তদ্বদিতি যাবৎ ॥ ৬৩ ॥ ৯ ॥

**ভাষ্যানুবাদ।**—সেইরূপ যাহা কিছু বিজিজ্ঞাস্য—বিস্পষ্টরূপে জানিতে অভীষ্ট, সে সমস্তই মনের রূপ; কেননা, সন্দিহ্যমান আকারেই মন প্রকটিত হয়, অর্থাৎ সংশয় করাই মনের স্বাভাবিক ধর্ম্ম; এই জন্য মনই বিজিজ্ঞাস্যরূপে পরিগৃহীত। পূর্ব্বের ন্যায়, মনের বিভূতিজ্ঞ ব্যক্তিরও ফল এই যে, মন নিজেই সেই বিজিজ্ঞাস্য বস্তুস্বরূপ হইয়া ইহাকে (মনের বিভূতিজ্ঞকে) রক্ষা করিয়া থাকে, অর্থাৎ বিজিজ্ঞাস্যরূপেই তাহার অন্নভাব প্রাপ্ত হইয়া থাকে ॥ ৬৩ ॥ ৯ ॥

যৎ কিঞ্চাবিজ্ঞাতং প্রাণস্য তদ্রূপং, প্রাণো হ্যবিজ্ঞাতঃ, প্রাণ এনং তদ্ভূত্বাঽবতি ॥ ৬৪ ॥ ১০ ॥

**সরলার্থঃ।**—যৎ কিঞ্চ অবিজ্ঞাতং (জ্ঞানাবিষয়ীভূতম্), তৎ (তৎ সর্ব্বং) প্রাণস্য রূপম্, হি (যতঃ) প্রাণঃ অবিজ্ঞাতঃ। প্রাণঃ তৎ (অবিজ্ঞাতং) ভূত্বা এনং (প্রাণবিভূতিবিদং) অবতি (রক্ষতি) ॥ ৬৪ ॥ ১০ ॥

**মূলানুবাদ।**—যাহা কিছু অবিজ্ঞাত বস্তু, তৎসমস্তই প্রাণের রূপ; যেহেতু, প্রাণই স্বরূপতঃ অবিজ্ঞাত। প্রাণই সেই অবিজ্ঞাত রূপ ধারণ করিয়া প্রাণবিভূতিজ্ঞ লোককে রক্ষা করিয়া থাকে ॥ ৬৪ ॥ ১০ ॥

**শাঙ্কর-ভাষ্যম্ ।**—তথা যৎ কিঞ্চ অবিজ্ঞাতং বিজ্ঞানাগোচরং, ন চ সন্দিহ্যমানং, প্রাণস্য তদ্রূপং, প্রাণো হ্যবিজ্ঞাতঃ ; অবিজ্ঞাতরূপো হি যস্মাৎ প্রাণোঽনিরুক্তশ্রুতেঃ । বিজ্ঞাত-বিজিজ্ঞাস্যাবিজ্ঞাতভেদেন বাঙ্মনঃপ্রাণবিভাগে স্থিতে ত্রয়ো লোকা ইত্যাদয়ো বাচনিকা এব । সর্ব্বত্র বিজ্ঞাতাদিরূপদর্শনাদ্বচনাদেব তস্য নিয়মঃ স্মর্ত্তব্যঃ । প্রাণ এনং তদ্‌ভূত্বা অবতি—অবিজ্ঞাতরূপেণৈবাস্য প্রাণোঽন্নং ভবতীত্যর্থঃ । শিষ্যপুত্রাদিভিঃ সন্দিহ্যমানাবিজ্ঞাতোপকারকা আচার্য্যপিত্রাদয়ো দৃশ্যন্তে ; তথা মনঃপ্রাণয়োরপি সন্দিহ্যমানাবিজ্ঞাতয়োরন্নত্বোপপত্তিঃ ॥ ৬৪ ॥ ১০ ॥

টীকা । অনিরুক্তশ্রুতেরবিজ্ঞাতরূপো যস্মাৎ প্রাণস্তস্মাদবিজ্ঞাতং সর্ব্বং প্রাণস্য রূপমিতি যোজনা । বিজ্ঞাতাদিরূপাতিরেকেণ লোকবেদাদ্যভাবাদ্বিজ্ঞাতাদিরূপত্বাভিধানেনৈব বাগাদীনাং লোকাদ্যাত্মত্বে সিদ্ধে কিমর্থং ত্রয়ো লোকা ইত্যাদিবাক্যমিত্যাশঙ্ক্য তথৈব ধ্যানার্থমিত্যাহ—বিজ্ঞাতেতি । ভূরাদিষ্বেকৈকত্র বিজ্ঞাতাদিত্রয়দৃষ্টের্যোগাদেশ্চ ব্যবস্থিতত্বাৎ কুতো বিজ্ঞাতাদের্বাগাদ্যাত্মকত্বং নিয়ন্তুং শক্যমিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বত্রেতি । প্রাণবিভূতিবিদঃ সম্প্রতি ফলং কথয়তি—প্রাণ ইতি । লোকে বিজ্ঞাতস্যৈব ভোজ্যত্বোপলম্ভাদবিজ্ঞাতাদিরূপেণ প্রাণাদেন ভোজ্যত্বোপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—শিষ্যেতি । শিষ্যৈরবিবেকিভিঃ সন্দিহ্যমানোপকারা অপি গুরবস্তেষাং ভোজ্যতামাপদ্যমানা দৃশ্যন্তে, পুত্রাদিভিশ্চাতিবালৈরবিজ্ঞাতোপকারাঃ পিত্রাদয়স্তেষাং ভোজ্যত্বমাপদ্যন্তে, তথা প্রকৃতেঽপি সম্ভবতীত্যর্থঃ । ৬৪ । ১০ ।

**ভাষ্যানুবাদ ।**—সেইপ্রকার, যাহা কিছু অবিজ্ঞাত অর্থাৎ বিজ্ঞানের অগোচর অথচ সন্দেহাস্পদও নহে, তাহাই প্রাণের রূপ , কারণ, শ্রুতিতে প্রাণকে অনিরুক্ত বলায় [ বুঝা যাইতেছে যে, ] প্রাণ স্বরূপতঃ অবিজ্ঞাতই বটে । বাক্ মন ও প্রাণের যথাক্রমে বিজ্ঞাত, বিজিজ্ঞাস্য ও অবিজ্ঞাতভেদে বিভাগ স্থিরতর থাকিতেও যে, আবার "ত্রয়ো লোকাঃ" ইত্যাদি বিভাগ, তাহা কেবল বাচনিক অর্থাৎ লোকাদিরূপে ধ্যানের প্রয়োজন আছে বলিয়াই স্বয়ং শ্রুতি ঐরূপ উপদেশ করিয়াছেন । পূর্ব্বোক্ত সকল স্থলে বিজ্ঞাতাদিভাব স্বাভাবিক দেখিতে পাওয়া যায় ; অতএব এই শ্রুতিবাক্যানুসারেই লোকাদি-দৃষ্টিতেও ধ্যানের অবশ্যকর্ত্তব্যতা বুঝিতে হইবে । 'প্রাণ তাহা হইয়া ইহাকে রক্ষা করে' কথার অর্থ এই—প্রাণ যে, বিদ্বানের অন্নস্বরূপ হইয়া থাকে, তাহা তাহার বিজ্ঞাতরূপ নহে ; পরন্তু সম্পূর্ণ অবিজ্ঞাত, অর্থাৎ প্রাণ যে, তাহার পোষণ করিতেছে, ইহা তাহার অবিজ্ঞাত বা জ্ঞানগম্য নহে । অনেক সময় দেখিতে পাওয়া যায় যে, আচার্য্য ও পিতা প্রভৃতি হিতৈষী লোকেরা যে উপকারসাধন করেন, শিষ্য ও পুত্র প্রভৃতি সে উপকার বুঝিতে পারে না, অথবা তদ্বিষয়ে সম্পূর্ণ সন্দিহান থাকে ; সেইরূপ মন ও প্রাণ

অবিজ্ঞাত বা সন্দেহাস্পদ থাকিয়াও তাহাদের অন্নভাবপ্রাপ্ত হয়, ইহা বিরুদ্ধ হইতে পারে না॥ ৬৪ ॥ ১০ ॥

**আভাষ-ভাষ্যম্।**—ব্যাখ্যাতো বাঙ্মনঃপ্রাণানামাধিভৌতিকো বিস্তারঃ, অথায়মাধিদৈবিকার্থ আরম্ভঃ—

**আভাষ-ভাষ্যানুবাদ।**—বাক্, মন ও প্রাণের আধিভৌতিক বিস্তার বা মহিমা বর্ণিত হইল, অতঃপর আধিদৈবিক বিস্তারপ্রদর্শনার্থ পরবর্ত্তী শ্রুতি আরব্ধ হইতেছে—

তস্যৈ বাচঃ পৃথিবী শরীরং জ্যোতীরূপময়মগ্নিস্তদ্‌যাবত্যেব বাক্ তাবতী পৃথিবী তাবানয়মগ্নিঃ ॥ ৬৫ ॥ ১১ ॥

**সরলার্থঃ।**—তস্যৈ ( তস্যাঃ প্রজাপতেঃঅন্নভূতায়াঃ ) বাচঃ [ ইয়ং অপ্রকাশাত্মিকা ] পৃথিবী শরীরং ( বাহ্যভূতঃ আধারঃ ), অয়ম্ অগ্নিঃ জ্যোতীরূপং ( প্রকাশাত্মকং করণস্বরূপং চ শরীরং ), তং ( তস্মাৎ হেতোঃ ) বাক্ যাবতী ( যৎপরিমাণা ), পৃথিবী [ অপি ] তাবতী এব, অয়ং অগ্নিশ্চ তাবান্। [ দ্বিরূপা হি প্রজাপতেঃ বাক্—কার্য্যং করণঞ্চ ; তত্র কার্য্যং আধারঃ অপ্রকাশাত্মকঃ, করণঞ্চ আশ্রিতং প্রকাশাত্মকঞ্চেতি ভাবঃ ] ॥ ৬৫ ॥ ১১ ॥

**মূলানুবাদ।**—পূর্ব্বোক্ত বাকের আশ্রয়ভূত শরীর হইতেছে পৃথিবী, আর জ্যোতির্ম্ময় করণস্বরূপ শরীর হইতেছে—এই অগ্নি ; অতএব বাক্ যে পরিমাণ, পৃথিবীও সেই পরিমাণ, এবং অগ্নিও তত্তুল্যপরিমাণ ॥ ৬৫ ॥ ১১ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—তস্যৈতস্যা বাচঃ প্রজাপতেরন্নত্বেন প্রকৃতায়াঃ পৃথিবী শরীরং বাহ্য আধারঃ, জ্যোতীরূপং প্রকাশাত্মকং করণং পৃথিব্যা আধেয়ভূতম্ অয়ং পার্থিবোঽগ্নিঃ। দ্বিরূপা হি প্রজাপতের্ব্বাক্ কার্য্যমাধারোঽপ্রকাশঃ, করণঞ্চাধেয়ং প্রকাশঃ, তদুভয়ং পৃথিব্যগ্নী বাগেব প্রজাপতেঃ। তৎ তত্র যাবৎ পরিমাণৈবাধ্যাত্মাধিভূতভেদভিন্না সতী বাগ্ভবতি, তত্র সর্ব্বত্রাধারত্বেন পৃথিবী ব্যবস্থিতা তাবত্যেব ভবতি কার্য্যভূতা ; তাবানয়মগ্নিরাধেয়ঃ করণরূপঃ—জ্যোতীরূপেণ পৃথিবীমনুপ্রবিষ্টঃ তাবানেব ভবতি ; সমানমুত্তরম্ ॥ ৬৫ ॥ ১১ ॥

টীকা। বৃত্তমনূদ্য তস্যৈ বাচঃ পৃথিবীত্যাদ্যবতারয়তি—ব্যাখ্যাত ইতি। আধিদৈবিকার্থতবিভূতিপ্রদর্শনার্থ ইতি যাবৎ। সমনন্তরসন্দর্ভস্য তাৎপর্য্যমুক্ত্বা বাক্যাক্ষরাণি যোজয়তি—তস্যা ইতি। কথমাধারাধেয়ভাবো বাচো নির্দ্দিশ্যতে, তত্রাহ—দ্বিরূপা হীতি। উক্তমর্থং সংক্ষিপ্য নিগময়তি—তদুভয়মিতি। অধ্যাত্মাধিভূতং চ যা বাক্যপরিচ্ছিন্না, তত্তাবত্যাপরিমাণত্বমাধি-

দৈবিকবাগংশত্বাদংশাংশিনোশ্চ তাদাত্ম্যাত্তয়া সহ দর্শয়তি—তস্যৈতি। তাবানয়মগ্নিরিতি প্রতীকমাদায় ব্যাকরোতি—আধেয় ইতি। সমানমুত্তরমিত্যস্যায়মর্থোঽধ্যাত্মমধিভূতং চ মনঃপ্রাণয়োরাধিদৈবিকমনঃপ্রাণাংশত্বাত্তাদাত্ম্যাভিপ্রায়েণ তুল্যপরিমাণত্বমুচ্যতে। তথা চ বাচা সমানং প্রাণাদাবুত্তরবাক্যে কথ্যমানং সমানপরিমাণত্বমিতি। ৬৫। ১১।

**ভাষ্যানুবাদ।**—সেই প্রজাপতির অন্নরূপে যাহার বর্ণনা করা হইল, এই পৃথিবী হইতেছে সেই বাকের শরীর—বাহিরের আশ্রয়, আর জ্যোতীরূপে অর্থাৎ পৃথিবীতে আশ্রিত প্রকাশাত্মক করণস্বরূপ হইতেছে—এই পার্থিব অগ্নি। প্রজাপতির বাক্ সাধারণতঃ দুইপ্রকার—একটী কার্য্যস্বরূপ, অপরটি করণস্বরূপ; তন্মধ্যে কার্য্যরূপটি হইতেছে আধার বা আশ্রয় এবং অপ্রকাশাত্মক, আর করণরূপটি হইতেছে আধেয় বা আশ্রিত এবং প্রকাশাত্মক; সেই পৃথিবী ও অগ্নি উভয়ই প্রজাপতির বাক্ভিন্ন আর কিছু নহে। তাহাতেও আবার, বাক্ অধ্যাত্ম ও অধিভূতভাবভেদে বিভিন্নাকার প্রাপ্ত হইয়া যে পরিমাণ হয়, সেই সকল স্থানে আধাররূপে অবস্থিত কার্য্যরূপা পৃথিবীও সেই পরিমাণই বটে, এবং আধেয় অর্থাৎ জ্যোতিঃস্বরূপে পৃথিবীর অভ্যন্তরে প্রবিষ্ট এই অগ্নিও সেই পরিমাণই বটে। অন্যান্য অংশের অর্থ পূর্ব্বের মত ॥ ৬৫ ॥ ১১ ॥

অথৈতস্য মনসো দ্যৌঃ শরীরং জ্যোতীরূপমসাবাদিত্যস্তদ্যাবদেব মনস্তাবতী দ্যৌস্তাবানসাবাদিত্যস্তৌ মিথুনꣳ সমৈতাং ততঃ প্রাণোঽজায়ত, স ইন্দ্রঃ স এষোঽসপত্নো দ্বিতীয়ো বৈ সপত্নো নাস্য সপত্নো ভবতি য এবং বেদ ॥ ৬৬ ॥ ১২ ॥

**সরলার্থঃ।**—অথ এতস্য (প্রজাপতেরন্নত্বেন কল্পিতস্য) মনসঃ দ্যৌঃ (দ্যুলোকঃ) শরীরং (কার্য্যভূতম্); অসৌ আদিত্যঃ জ্যোতীরূপং (প্রকাশাত্মকং করণভূতম্)। তৎ (তস্মাৎ হেতোঃ) যাবৎ (যৎপরিমাণঃ) এব মনঃ, দ্যৌঃ (দ্যুলোকঃ) [অপি] তাবতী (তাদৃশপরিমাণবিশিষ্টা এব); অসৌ আদিত্যশ্চ তাবান্ (তাদৃশপরিমাণঃ); তৌ (দিবাদিত্যৌ) মিথুনং (পরস্পরসম্বন্ধং) সমৈতাং (প্রাপ্তবন্তৌ); ততঃ (তাভ্যাং মাতাপিতৃরূপাভ্যাং দিবাদিত্যাভ্যাং) প্রাণঃ অজায়ত (উৎপন্নঃ); সঃ (প্রাণঃ) ইন্দ্রঃ (প্রধানঃ); সঃ এষঃ অসপত্নঃ (শত্রুরহিতঃ অদ্বিতীয় ইতি যাবৎ); বৈ (যতঃ) দ্বিতীয়ঃ সপত্নঃ (প্রতিপক্ষঃ) [ভবতি]; যঃ এবং বেদ (জানাতি—উপাস্তে), অস্য (বিদুষঃ) সপত্নঃ (শত্রুঃ) ন হ নৈব ভবতি ॥ ৬৬ ॥ ১২ ॥

**মূলানুবাদ।**—প্রজাপতির অন্নরূপে পরিকল্পিত মনের শরীর হইতেছে দ্যুলোক, আর জ্যোতীরূপ বা প্রকাশাত্মক করণ হইতেছে এই আদিত্য; অতএব মন যাদৃশ পরিমাণবিশিষ্ট; দ্যুলোকও তাদৃশ পরিমাণ সম্পন্ন, এবং আদিত্যও তত্তুল্যপরিমাণ, তাহারা উভয়ে মিথুনীভূত (সম্মিলিত) হইল, তাহাতে প্রাণ উৎপন্ন হইল; সেই এই প্রাণ সর্ব্বশ্রেষ্ঠ, এবং অসপত্ন বা প্রতিপক্ষশূন্য; কারণ, দ্বিতীয় ব্যক্তিই সপত্ন হইয়া থাকে। যে ব্যক্তি এই তত্ত্ব অবগত হন, তাঁহার কেহ প্রতিপক্ষ হয় না ॥ ৬৬ ॥ ১২ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—অথৈতস্য প্রাজাপত্যান্নোক্তস্যৈব মনসো দ্যৌর্দ্যুলোকঃ শরীরং কার্য্যমাধারঃ, জ্যোতীরূপং করণমাধেয়োঽসাবাদিত্যঃ, তৎ তত্র যাবৎপরিমাণমেবাধ্যাত্মমধিভূতং বা মনস্তাবতী তাবদ্বিস্তারা তাবৎপরিমাণা মনসো জ্যোতীরূপস্য করণস্যাধারত্বেন ব্যবস্থিতা দ্যৌঃ, তাবানেবাসাবাদিত্যো জ্যোতীরূপং করণমাধেয়ম্ তাবগ্ন্যাদিত্যৌ বাঙ্মনসে আধিদৈবিকে মাতাপিতরৌ মিথুনং মৈথুন্য[illegible]সংসর্গং সমৈতাং সগচ্ছেতাং। মনসাদিত্যেন প্রসূতং পিত্রা বাচাগ্নিনা মাত্রাপ্রকাশিতং কর্ম্ম ক[illegible]রোদস্যোঃ। ততস্তয়োরেব সঙ্গমনাৎ প্রাণো বায়ুরজায়ত পরিস্পন্দায় কর্ম্মণে। যো জাতঃ স ইন্দ্রঃ পরমেশ্বরঃ, ন কেবলমিন্দ্র এব, অসপত্নোঽবিদ্যমানঃ সপত্নো যস্য; কঃ পুনঃ সপত্নো নামঃ, দ্বিতীয়ো বৈ প্রতিপক্ষত্বেনোপগত স দ্বিতীয়ঃ সপত্ন ইত্যুচ্যতে। তেন দ্বিতীয়ত্বেঽপি সতি বাঙ্মনসে ন সপত্নত্বং ভজেতে; প্রাণং প্রতি গুণভাবোপগতে এব হি তে অধ্যাত্মমিব। তত্র প্রাসঙ্গিকাসপত্নবিজ্ঞানফলমিদং, নাস্য বিদুষঃ সপত্নঃ প্রতিপক্ষো ভবতি, য এবং যথোক্তং প্রাণমসপত্নং বেদ ॥ ৬৬ ॥ ১২ ॥

টীকা। আধিদৈবিকবাগ্বিষয়[illegible]ব্যাখ্যানানন্তর্য্যমথশব্দার্থঃ। মনসো দৈবরূপমুক্ত্বা ব্যাপ্তিমভিধত্তে—তত্রেতি। মন এব্যাকাশা বাগ্জায়া প্রাণঃ প্রজেত্যধ্যাত্মং মন এব পিতা বাঙ্মাতা প্রাণঃ প্রজেত্যধিভূতং চ বাঙ্মনসয়োঃ প্রাণস্য প্রজাত্বমুক্তং, তথাধিদৈবেঽপি তত্র তৎপ্রজাত্বং বাচামিত্যভিপ্রেত্যাহ—তাবিতি। কথমা[illegible] মনসঃ প্রাণং প্রতি পিতৃত্বং বাচো [illegible]মাতৃত্বং, তত্রাহ—মনসেতি। সাবিত্রং পাবকস্যৈব চ প্রকাশবৃত্তে কার্য্যসিদ্ধ্যর্থং বাঙ্মনসয়োঃ [illegible] কর্ম্মণস্তেন কার্যামুচ্যতে তৎকরিষ্যামীতি প্রত্যেকমভিসন্ধিপূর্ব্বক- [illegible]বায়ুস্পন্দযোরস্তরালে সম[illegible]কর্ম্মেতি। সঙ্গতিকার্য্যমভিপ্রায়ানু-সারি দর্শয়তি—তত ইতি। বায়ো[illegible]বিবক্ষিতপ্রেত্যাহ—যো জাত ইতি। দ্বিতীয়ঃ সপত্নো বাধায়[illegible]ত্যনূ[illegible]নেতি। তথোক্ত-

মহামহোপাধ্যায়

### শ্রীযুক্ত দুর্গাচরণ সাংখ্য-বেদান্ততীর্থের উপনিষদ

| | |
|---|---|
| ঈশ, কেন, কঠ ( একত্রে ) | ২৸০ |
| বৃহদারণ্যক ( তের খণ্ডে সম্পূর্ণ ) | |
| প্রতিখণ্ড | ১৵০ |
| সম্পূর্ণ | ১৪৲ |
| প্রশ্ন | ১৲ |
| মুণ্ডক | ১৲ |
| ঐতরেয় | ১৶০ |
| তৈত্তিরীয় ( দুইখণ্ডে ) | ১৸৵০ |
| ছান্দোগ্য ( দুইখণ্ডে ) | ৮৶০ |
| শ্বেতাশ্বতরোপনিষদ | ১৷৷০ |

### শ্রীআশুতোষ দাসের

| | |
|---|---|
| গীতা-মধুকরী ( বড় ) | ২৷০ |
| ঐ ( ছোট ) | ৷৴০ |

### শ্রীঅক্ষয়কুমার শাস্ত্রীর

| | |
|---|---|
| উপদেশ সহস্রী | ৪ |
| সর্ব্ববেদান্তসার সংগ্রহ | ২৷৷০ |

### শ্রীসুবোধচন্দ্র মজুমদারের

| | |
|---|---|
| মহাভারত ( রাজসংস্করণ ) | ৫৲ |
| ( সুলভ সংস্করণ ) | ৩৲ |
| শ্রীশ্রীচৈতন্য চরিতামৃত | |
| ( রাজ-সংস্করণ ) | ৫৷৷০ |
| ( সুলভ সংস্করণ ) | ২৷৷০ |
| শ্রীমদ্ভাগবত ( পদ্য ছন্দে ) | |
| ( রাজ-সংস্করণ ) | ৩৷৷০ |
| ( সুলভ সংস্করণ ) | ৩০ |
| শ্রীশ্রীচণ্ডী ( রাজ-সংস্করণ ) | ১৷৵০ |
| ( সুলভ সংস্করণ ) | ৷০ |
| পকেট গীতা ( রাজ-সংস্করণ ) | ৷০ |
| ( সুলভ সংস্করণ ) | ৵০ |

### ৺রাধানাথ রায় চৌধুরীর

| | |
|---|---|
| পদ্মপুরাণ বা মনসামঙ্গল | |
| ( রাজ-সংস্করণ ) | ২৷৷০ |
| ( সুলভ সংস্করণ ) | ১৷০ |

### শ্রীপ্রমথনাথ তর্কভূষণের

| | |
|---|---|
| শ্রীমদ্ভাগবত গীতা | ৪৷৷০ |

### ৺কালীবর বেদান্তবাগীশের

বেদান্ত দর্শন

---